# বাংলা
# মঙ্গলকাব্যের ইতিহাস

শ্রী আশুতোষ ভট্টাচার্য
কলিকাতা বিশ্ববিদ্যালয়ের বাংলা সাহিত্যের প্রাক্তন রবীন্দ্রনাথ ঠাকুর
অধ্যাপক এবং আধুনিক ভারতীয় ভাষা ও সাহিত্য বিভাগের অধ্যক্ষ



এ. মুখার্জী অ্যাণ্ড কোং প্রাইভেট লিমিটেড
২, বঙ্কিম চ্যাটার্জী স্ট্রীট (কলেজ স্কোয়ার)
কলিকাতা—৭৩

"UTTARAYAN"
SANTINIKETAN, BENGAL.

বাংলা মঙ্গলকাব্যের ইতিহাসরচনায় লেখক শ্রীযুক্ত আশুতোষ ভট্টাচার্য যে অসামান্য পারদর্শিতার পরিচয় দিয়েছেন তা বিশেষ প্রশংসার যোগ্য। দুর্গম ও বহুবিস্তৃত ক্ষেত্র থেকে তিনি প্রভূত তথ্য সংগ্রহ এবং সতর্কতার সাথে প্রমাণ বিশ্লেষণ করে তার ঐতিহাসিকতা নির্ণয় করেছেন। এই মঙ্গলকাব্যগুলির মধ্যেই বাংলা কাব্যধারার প্রথম আত্মপ্রকাশের অভিব্যক্তি দেখা দিয়েছে। বাংলা সাহিত্যের পরিণতি আলোচনা-কার্যে এই বইখানি বিশেষ সহায়তা করতে পারবে, এ জন্যে লেখক বাংলা সাহিত্যের ইতিহাস সন্ধানকারীদের কৃতজ্ঞতাভাজন।

রবীন্দ্রনাথ ঠাকুর

৩।১২।৩৯

# পরিচায়িকা

প্রাচীন বাঙ্গালা সাহিত্যের রসজ্ঞ ও রসানুসন্ধানী পাঠকের অভাব আছে কি না জানি না, কিন্তু এ পর্যন্ত ইহার সম্বন্ধে যাহা কিছু অন্বেষণ বা আলোচনা হইয়াছে, তাহা পর্যাপ্ত বা প্রচুর বলিয়া মনে হয় না। প্রাচীন বাঙ্গালা দেশ বুঝিতে হইলে প্রাচীন বাঙ্গালা সাহিত্য না বুঝিলে চলিবে না; কিন্তু এই সাহিত্যের একটি সুসংযত ও পূর্ণাঙ্গ ইতিহাস এখনও লিখিত হয় নাই। উদাসীনতার কথা ছাড়িয়া দিলেও, এই কাজের যোগ্যতা ও অধিকার সকলের নাই; যাঁহাদের আছে তাঁহাদের হয়ত সুবিধা ও সময়ের অভাব, অথবা আন্তরিক অনুরাগ ও অধ্যবসায়ের একাগ্রতা নাই। যে কয়েকটি বিক্ষিপ্ত পুস্তক বা প্রবন্ধে কিছু কিছু সংবাদ পাওয়া যায়, তাহাও সব সময়ে সকলের নজরে পড়ে না; এবং অনেক সময়ে এই সকল অসম্পূর্ণ এবং সাময়িক তাগিদের খাতিরে কোনও প্রকারে লেখা বৃত্তান্তগুলি তথ্য ও অতথ্যের নির্বিচার সমাবেশে অথবা শূন্যগর্ভ উচ্ছ্বাসের আতিশয্যে, নির্ভরযোগ্য ঐতিহাসিক বিবরণ হইয়া উঠিতে পারে নাই।

বর্তমান গ্রন্থে প্রাচীন বাঙ্গালা সাহিত্যের ধারাবাহিক ইতিহাস লিখিবার চেষ্টা করা হয় নাই। তাহা লিখিবার সময় বোধ হয় এখনও আসে নাই। এরূপ ইতিহাস সর্বাঙ্গ-সুন্দর করিয়া লিখিতে হইলে যে-সকল তথ্যের উপাদান নিতান্ত প্রয়োজনীয়, তাহা এখনও সম্পূর্ণরূপে সংগৃহীত হয় নাই। সহজপ্রাপ্য সাধারণ কয়েকটি তথ্য ও ঘটনা লইয়া, এবং বাকিটুকু সুলভ কল্পনা দ্বারা পরিপূরণ করিয়া, এই যুগের বা সাহিত্যের একটি চমকপ্রদ বিবরণ রচনা করা কঠিন নয়; কিন্তু নিরপেক্ষ নিখুঁত ইতিবৃত্ত লিখিতে হইলে যে তথ্যানুসন্ধানের প্রয়োজন, তাহা অশেষ পরিশ্রম ও যত্ন সাপেক্ষ। ঐতিহাসিক সাধনার এই কঠিন পথ অলম্বন করিবার ধৈর্য, অধ্যবসায় ও অনুরাগ সকলের নাই; থাকিলেও সহজ পথ গ্রহণ করা বোধ হয় মানুষের স্বভাবসিদ্ধ, এবং সহজ পথ অনেক সময় ক্ষিপ্র ও আপাতফলদায়ী।

সুখের বিষয় যে, আমাদের উৎসাহী ও পরিশ্রমী গ্রন্থকার এই সহজ পথ ও সুলভ উপায় পরিত্যাগ করিয়াছেন, এবং এরূপ চমকপ্রদ, কিন্তু পরিণাম-নিষ্ফল, রচনার লোভ সংবরণ করিয়াছেন। তিনি ঢাকা বিশ্ববিদ্যালয়ের বাঙ্গালা বিভাগের প্রাক্তন কৃতী ছাত্র ও বর্তমান সুযোগ্য অধ্যাপক; প্রাচীন বাঙ্গালা সাহিত্য আলোচনা করিবার উপযুক্ত শিক্ষা, অধিকার ও রসিকতা তাঁহার আছে এবং বর্তমান গ্রন্থে তাঁহার অনুসন্ধিৎসা, তথ্যানুরাগ ও অধ্যবসায়ের পরিচয় পাওয়া যাইবে। তিনি বুঝিয়াছেন যে, বর্তমান সময়ে বাঙ্গালা সাহিত্য সম্বন্ধে আমাদের অজ্ঞতার শেষ নাই; সুতরাং ইহার বিভিন্ন অংশের উপকরণ সংগ্রহ সম্পূর্ণ না করিয়া, সমগ্র বিবরণ লিখিতে যাওয়া বাতুলতা বা সৌখীনতা মাত্র। মুটে-মজুরের কাজ

সকলে করিতে চাহে না। কিন্তু বাঙ্গালা সাহিত্যের ঐতিহাসিক সৌধ-নির্মাণে মুটে-মজুরের কাজই এখন একমাত্র কাজ আপাতদৃষ্টিতে এই কাজ তুচ্ছ ও সামান্য হইলেও বর্তমান সময়ে ইহারই একমাত্র আবশ্যকতা ও উপকারিতা আছে। বড় বড় সৌখীন বই লিখিয়া গৌরব অর্জন করিবার সহজ উপায় অনেকেই খুঁজিয়া থাকেন, কিন্তু প্রকৃত অনুসন্ধানীর অকিঞ্চিৎকর অথচ নিতান্ত প্রয়োজনীয় ও শ্রমসাধ্য ব্যাপারে আত্মনিবেশ করিবার উৎসাহ ও একাগ্রতা সেরূপ সুলভ নয়। বর্তমান লেখকের সেই উৎসাহ ও একাগ্রতা রহিয়াছে বলিয়াই, আমি তাঁহার প্রথম বিস্তৃত ও সারগর্ভ রচনাটিকে সাহিত্যসমাজে পরিচিত করিয়া দিতে সাহসী হইয়াছি।

আমাদের লেখক বড় বই লিখিয়াছেন বটে, কিন্তু সৌখীন বই লেখেন নাই। প্রাচীন বাঙ্গালা সাহিত্যের যে-বিষয়টি তিনি নির্বাচিত করিয়াছেন, তাহা চিত্তাকর্ষক হইলেও সহজ-সাধ্য নয়। শিক্ষিত বাঙ্গালী পাঠকমাত্রেই অবগত আছেন যে, প্রাচীন সাহিত্যের অন্যান্য কীর্তির মধ্যে মঙ্গলকাব্যের সৃষ্টি একটি প্রধান কীর্তি। এই বিচিত্র রচনাগুলির ধারাবাহিক বৃত্তান্ত পাঠকের একেবারে অজ্ঞাত না হইলেও খুব সুস্পষ্ট নয়। এ সম্বন্ধে যে-সকল মূল্যবান্ উপাদান সাহিত্যের ভিতরে ও বাহিরে বিক্ষিপ্ত অবস্থায় রহিয়াছে, সেগুলি একত্র ও নিপুণভাবে শৃঙ্খলাবদ্ধ করিয়া, লেখকের বহু প্রযত্নসাধ্য রচনা যে সরস ও তথ্যপূর্ণ বিবরণ প্রস্তুত করিয়াছে, তাহা শুধু বিশেষজ্ঞের নয়, সাধারণ পাঠকেরও আদরণীয় হইবে।

প্রাচীনকালে ধর্মবিপ্লব ও সাম্প্রদায়িক ধর্মবিরোধের সংঘর্ষে ও সামঞ্জস্যে বাঙ্গালা সাহিত্য কিরূপ পরিপুষ্ট ও সমৃদ্ধিশালী হইয়াছিল, তাহা মঙ্গলকাব্যের বিশিষ্ট ধারার মধ্য দিয়া লেখক অঙ্কিত করিবার চেষ্টা করিয়াছেন। একদিকে শৈব সম্প্রদায়ের শিব-মঙ্গল, বা শিবায়ন, শাক্ত সম্প্রদায়ের চণ্ডী-মঙ্গল ও কালিকা-মঙ্গল, প্রচ্ছন্ন বৌদ্ধ সম্প্রদায়ের ধর্ম-মঙ্গল, অন্যদিকে লৌকিক দেবদেবীর উপলক্ষ্যে রচিত মনসা-মঙ্গল, শীতলা-মঙ্গল, বাশুলি-মঙ্গল, রায়-মঙ্গল প্রভৃতির অন্তর্ভুক্ত রচনাশ্রেণীর ও তৎপ্রতিপাদ্য দেবতাদিগের উৎপত্তি, বৈশিষ্ট্য ও ক্রমবিকাশ সম্বন্ধে গ্রন্থকার বহু যত্নের সহিত অনুসন্ধান করিয়াছেন, এবং সেই সঙ্গে তাহাদের কবি, কাব্য ও কাহিনীর বিস্তৃত পরিচয় লিপিবদ্ধ করিয়াছেন। বর্ণিত পুস্তকসমূহের অনেকগুলি এখনও অমুদ্রিত, এবং যেগুলি বটতলা বা অন্যান্য অপ্রখ্যাত স্থান হইতে কোনও রূপে মুদ্রিত হইয়াছে, সেগুলি সাধারণ পাঠকের সুলভ নয়। তাহা হইতে গ্রন্থকার যে প্রচুর তথ্য সংগ্রহ করিয়াছেন, তাহার মূল্যও যথেষ্ট। এই সকল রচনার মধ্যে কতটা পরিকল্পনার বৈচিত্র্য, চরিত্রাঙ্কনের নৈপুণ্য অথবা কাব্যরসের সৃষ্টি রহিয়াছে, এবং কতটা তৎকালীন সমাজ ও ধর্মের চিত্র প্রতিফলিত হইয়াছে, তাহারও যথাসম্ভব আলোচনা গ্রন্থকার করিয়াছেন। এই আলোচনায় তিনি সাহিত্যের অন্তর্গত উপকরণের দ্বারাই তাঁহার বক্তব্য ফুটাইয়া তুলিয়াছেন; নিজের মতবাদ, অত্যুক্তি বা কল্পনার দ্বারা তাহা অতিরঞ্জিত করেন নাই। সুতরাং ইহার মধ্যে যে কেবল লেখকের অধ্যবসায়, অনুসন্ধিৎসা ও তথ্যনিষ্ঠার প্রমাণ আছে তাহা নয়, চিন্তাশীলতা, রসগ্রাহিতা ও লিপিকৌশলের যথেষ্ট পরিচয়ও

রহিয়াছে।

এই প্রসঙ্গে গ্রন্থকার যে-সকল সাহিত্যিক বা ঐতিহাসিক সমস্যার উত্থাপন করিয়াছেন, তাহার সমাধান সম্বন্ধে হয়ত সকলে সব বিষয়ে তাঁহার সহিত একমত হইবেন না। তথাপি তাঁহার প্রয়াস ও যত্ন যদি ভবিষ্যৎ চর্চা ও সমালোচনার সহায়তা করে, এবং তাঁহার সংগৃহীত উপাদান যদি ভবিষ্যৎ পূর্ণতার বিবরণের ভিত্তিস্বরূপ হইয়া দাঁড়ায়, তাহা হইলে বলিতে হইবে যে, তাঁহার চেষ্টা একেবারে ব্যর্থ হয় নাই। এ দাবী বোধ হয় গ্রন্থকার নিজেও করিবেন না যে, এই দুরূহ বিষয়ের সকল সমস্যার তিনি চূড়ান্ত নিষ্পত্তি করিয়াছেন। আরও অনুসন্ধান ও আলোচনার প্রয়োজন আছে; কিন্তু তিনি সমগ্র বিষয়টির যে সুচিন্তিত ও সুনির্দিষ্ট খসড়া প্রস্তুত করিয়া দিয়াছেন, তাহাতে যদি এই ক্ষেত্রে আরও অনুরাগী কর্মীর শুভাগমন হয় তাহা হইলে বাঙ্গালা সাহিত্য আলোচনার সৌভাগ্যের বিষয় হইবে।

বর্তমান ভাষা-বিকৃতি ও সাহিত্যিক আত্মভ্রষ্টতার যুগে এইরূপ প্রাচীন সাহিত্যের আলোচনা হয়ত আদৃত হইবে না, কিন্তু ইহার প্রয়োজন ও উপাকারিতা অস্বীকার করা যায় না। আজকালকার দিনে যাঁহারা সাহিত্যের যুগপ্রবর্তক বা যুগন্ধর সমালোচক বলিয়া স্পর্ধা করেন তাঁহাদের অধিকাংশই প্রাচীন ভাষা ও সাহিত্যের বহু সাধনালব্ধ প্রতিষ্ঠিত ধারা সম্বন্ধে কোন খবর রাখেন না, বা রাখিতে চাহেন না। পরম্পরাগত সাহিত্য-প্রচেষ্টার সহিত ইহাদের যোগ নাই। কিন্তু জাতির আত্মচেতনার যাহা বৈশিষ্ট্য তাহারই দৃঢ়ভিত্তিমূলে তাহার ভাষা ও সাহিত্য প্রতিষ্ঠিত। বাঙ্গালা ভাষা ও সাহিত্যের এই সনাতন স্বরূপটি ইঁহারা আমাদের প্রাচীন সাহিত্য হইতে আয়ত্ত করিবার কোনও সাধনা করেন নাই। ইহাকে অস্বীকার করিয়া কেবল নিজেদের অজ্ঞতা নয়, জাতীয় ভাবধারা হইতে বিচ্ছিন্নতাও প্রমাণিত করেন। বিংশ শতাব্দীটিই নাকি একমাত্র শতাব্দী; ইহার পূর্বে যে বাঙ্গালা ভাষা ও সাহিত্য ছিল, ইহা তাঁহারা জানেন না, বা মানেন না। কিন্তু যে-অতীতের মগ্ন চেতনা ও অনুভূতির উপর বর্তমান আসিয়া দাঁড়াইয়াছে, তাহাকে অগ্রাহ্য করিয়া ভবিষ্যৎ সম্পূর্ণরূপে গড়িয়া উঠিতে পারে না। সেইজন্য বলিতেছি যে, বর্তমান পুস্তকের একটি সময়োপযোগী সার্থকতা রহিয়াছে।

গ্রন্থের ভালমন্দের বিচার এই ভূমিকার উদ্দেশ্য নয়। সে ভার বিশেষজ্ঞের উপর দিয়া, এখানে এইটুকু নিঃসন্দেহে বলা যাইতে পারে যে, যাঁহারা প্রাচীন বাঙ্গালা সাহিত্যের অন্তরলোকে প্রবেশ করিতে উৎসুক, তাঁহারা এই বইখানি হইতে যথেষ্ট উপকার ও আনন্দ লাভ করিতে পারিবেন। করিবারই কথা, কিন্তু আধুনিক বাঙ্গালী পাঠক সম্বন্ধে কোনও কথা জোর করিয়া বলা যায় না।

৫ই আশ্বিন, ১৩৪৬

শ্রী সুশীলকুমার দে

ঢাকা বিশ্ববিদ্যালয়

# ষষ্ঠ সংস্করণের নিবেদন

তিন বছরের মধ্যেই 'বাংলা মঙ্গলকাব্যের ইতিহাস' পঞ্চম সংস্করণ নিঃশেষিত হইয়া যাওয়ায় ইহার ষষ্ঠ সংস্করণ প্রকাশ করিবার প্রয়োজন হইল। কিন্তু এই তিন বছরের মধ্যে পুস্তক প্রকাশের ব্যয় প্রায় তিনগুণ বৃদ্ধি পাইয়াছে, এ কথা ভুক্তভোগী মাত্রই অবগত আছেন; সেইজন্য নূতন সংস্করণে গ্রন্থখানির মূল্য বৃদ্ধি অপরিহার্য হইল। তথাপি পাঠকদিগের ক্রয়-ক্ষমতার উপর লক্ষ্য রাখিয়া যাহাতে ইহা বর্তমান দুর্মূল্যের দিনেও তাঁহাদের সহানুভূতি হইতে বঞ্চিত না হয়, সেই জন্য ইহার ন্যায্যাতিরিক্ত মূল্য ধার্য করা হয় নাই।

পঞ্চম সংস্করণ প্রকাশিত হইবার পর হইতে মাত্র এই তিন বছরের মধ্যে যে কয়েকটি নূতন পুঁথির সন্ধান পাওয়া গিয়াছে, তাহা বর্তমান সংস্করণের আলোচনার অন্তর্ভুক্ত করা হইয়াছে। ইহাদের মধ্যে একখানি পুঁথি রামানন্দ যতির চণ্ডীমঙ্গল। পুঁথিখানি ব্রিটিশ মিউজিয়মে সংরক্ষিত ছিল, এ'দেশে ইহার কোনও পুঁথি পাওয়া যায় নাই। একজন গবেষক লণ্ডনের ব্রিটিশ মিউজিয়ম হইতে পুঁথিখানির একখানি অনুলিপি করিয়া তাহার ভিত্তিতে একটি গবেষণাপত্র রচনা করিয়াছিলেন, কলিকাতা বিশ্ববিদ্যালয় কর্তৃক তাহা পি-এইচ. ডি. উপাধির জন্য অনুমোদিত হইয়াছে। এই চণ্ডীমঙ্গলকাব্য একজন গৃহত্যাগী সন্ন্যাসী কর্তৃক রচিত। চণ্ডীমঙ্গল গার্হস্থ্য জীবনরসের কাব্য; তাহা একজন গৃহত্যাগী সন্ন্যাসীর দৃষ্টিতে কি ভাবে প্রতিভাত হইয়াছে, তাহা লক্ষ্য করিবার বিষয় সেইজন্য ইহার একটু বিস্তৃত আলোচনা করা হইয়াছে।

ইতিমধ্যে মুকুন্দরাম চক্রবর্তীর চণ্ডীমঙ্গল কাব্যের একখানি নূতন পুঁথির সন্ধান পাইয়াছি, তাহা নানা কারণে বিশেষ গুরুত্বপূর্ণ। সেইজন্য বর্তমান সংস্করণের মুকুন্দরাম চক্রবর্তীর চণ্ডীমঙ্গল কাব্যের আলোচনায় নূতন পুঁথিটি ভিত্তিরূপে ব্যবহার করা হইয়াছে। এই পুঁথিটি শিউড়ী রামকৃষ্ণ আশ্রমের প্রতিষ্ঠাতা স্বামী সত্যানন্দ মহারাজকে তাঁহার কোনও শিষ্য উপহার দিয়া গিয়াছিলেন। একবার শ্রীশ্রীসারদামাতার জন্মবার্ষিক উৎসব উপলক্ষে যখন শিউড়ীতে যাই, তখন স্বামীজী স্বতঃপ্রণোদিত হইয়া পুঁথিটি আমাকে দান করেন। পুঁথিটির বিষয়-বস্তু কি, তাহা তিনি নিজেও জানিতেন না। আমিও তাঁহার নিকট ইহা জানিবার জন্য কোনও কৌতূহল প্রকাশ করি নাই; কলিকাতার নিজ গৃহে আসিয়া পুঁথিটি অনেক দিন যাবৎ অমনি ফেলিয়া রাখিয়াছিলাম। একদিন অবসরমত পুঁথিটির বিষয়-বস্তু কি, তাহা অনুসন্ধান করিয়া বুঝিতে পারিলাম, ইহা মুকুন্দরাম চক্রবর্তীর চণ্ডীমঙ্গলের পুঁথি। কৌতূহলবশত ইহা আদ্যোপান্ত পাঠ করিলাম। দুই-একটি পাতা ছাড়া পুঁথিটি সর্বত্র অখণ্ডিত, গ্রন্থোৎপত্তির

বিবরণটি আদ্যোপান্ত রক্ষা পাইয়াছে। বর্তমান সংস্করণে গ্রন্থোৎপত্তির বিবরণ উদ্ধৃত করিতে গিয়া আমি পুঁথিটি ব্যবহার কবিয়াছি, তবে সেইক্ষেত্রে অন্যান্য পুঁথির পাঠও পাদটীকায় নির্দেশ করিয়াছি; কোনও কোনও ক্ষেত্রে অন্যান্য পুঁথির পাঠ গ্রহণ করিলেও পাদটীকায় এই পুঁথিটির পাঠও নির্দেশ করিয়াছি। ইহার পাঠান্তরগুলি লক্ষ্য করিলেই পুঁথিটির গুরুত্ব উপলব্ধি করা যাইবে।

বর্তমান সংস্করণের উপসংহারে 'আধুনিক যুগ ও মঙ্গলকাব্য' নামে একটি নূতন অধ্যায় (অষ্টম অধ্যায়) সংযোগ করিয়াছি। মঙ্গলকাব্যের প্রভাব অষ্টাদশ শতাব্দীর মধ্যভাগ পর্যন্ত আসিয়াই যে নিঃশেষিত হইয়া যায় নাই, ঊনবিংশ শতাব্দীর বাঙ্গালীর নব-প্রবুদ্ধ সাহিত্য-চেতনার সিংহদ্বার অতিক্রম করিয়াও যে ইহা ভিতরে প্রবেশ করিতে সক্ষম হইয়াছিল, তাহাই ইহার প্রতিপাদ্য বিষয়। ইহা উপলব্ধি করিতে না পারিলে মঙ্গলকাব্যের পরিণতি যে কি হইল, তাহা সম্যক বুঝিতে পারা যাইবে না।

আমার ছাত্র ডক্টর শ্রীঅমলেন্দু চক্রবর্তী এম. এ., পি-এইচ. ডি. এই সংস্করণের শব্দসূচী প্রণয়নের গুরু দায়িত্বটি গ্রহণ করিয়া আমার শ্রম লাঘব করিয়াছেন। কাগজের দুষ্প্রাপ্যতা ও দুর্মূল্যতার জন্য বর্তমান সংস্করণে পূর্ববর্তী সংস্করণের নিবেদনসমূহ পরিত্যক্ত হইল।

শ্রী আশুতোষ ভট্টাচার্য

কলিকাতা বিশ্ববিদ্যালয়,<br>কার্তিকী পূর্ণিমা, ১৩৮১ সাল

# দ্বাদশ সংস্করণে প্রকাশকের কথা

বাংলা মঙ্গলকাব্যের ইতিহাস বইটির দ্বাদশ সংস্করণ প্রকাশিত হলো। স্বয়ং রবীন্দ্রনাথ ঠাকুর অভিনন্দন জানিয়েছিলেন লেখক আশুতোষ ভট্টাচার্যকে। সময় ১৯৩৯। সেই হিসেবে সত্তর বছর হয়ে গেলো এই বইটি প্রকাশনার কাল। একটি গবেষণাগ্রন্থের সত্তর বছরে বারোটি সংস্করণ গৌরবজনক বটেই। আর এই জনপ্রিয়তার পিছনে আমাদেরও ক্ষুদ্র ভূমিকা আছে বলেই গোপন এক গর্বও আছে। এই ঐতিহাসিক জনপ্রিয়তার অংশ ভাগী আমরাও।

এই ধরনের বইয়ের প্রতিটি সংস্করণই যথেষ্ট পরিবর্তন পরিমার্জন প্রয়োজন। কারণ ইতিহাস তো অনড় কোন আবিষ্কারে সীমাবদ্ধ নয়; যা আছে ক্রমে তা আরো পুষ্ট হয়, তথ্য প্রমাণ ঘটনাগুলির বিস্তৃতি ঘটে। লেখক নিজে ষষ্ঠ সংস্করণ পর্যন্ত নানা পরিমার্জনা করে গেছেন, নতুন অধ্যায় জুড়েছেন। তারপর লেখকের পক্ষে সম্ভব হয়নি নতুন করে লিখবার; আর আজ এসব ভাবনার বহুদূরে তিনি।

বইটির নিয়মিত চাহিদার জন্য বারবারই দ্রুত পুনর্মুদ্রণ ব্যবস্থা করতে হয়েছে। কিন্তু পরিমার্জন আর করা যায়নি। এবারেও এ ঘটনার ব্যতিক্রম ঘটলো না। ভাবী পাঠকদের কাছে আজও সমাদৃত হবে এই আশায় দ্বাদশ সংস্করণের ব্যবস্থাপনা। আশা রাখি বিফলে যাবে না।

ধন্যবাদ

ইতি
দীপক ভট্টাচার্য
প্রকাশক

# সঙ্কেত-বিশ্লেষণ

(বর্ণানুক্রমিক)

ক—কলিকাতা বিশ্ববিদ্যালয়ের প্রাচীন পুঁথি

গ-স—গভর্ণমেণ্ট সংগৃহীত এসিয়াটিক সোসাইটির প্রাচীন পুঁথি

ঢা—ঢাকা বিশ্ববিদ্যালয়ের প্রাচীন পুঁথি

পু-প—পুঁথি-পরিচয়, শ্রীপঞ্চানন মণ্ডল সংকলিত, বিশ্বভারতী গ্রন্থালয় (১৩৫৮)—শান্তিনিকেতন, বিশ্বভারতীর বাংলা পুঁথির তালিকা

পু-পরি—পুঁথি-পরিচিতি, আব্দুল করিম সাহিত্যবিশারদ সম্পাদিত (ঢাকা বিশ্ববিদ্যালয়, ১৯৫৮)

ব—বঙ্গীয়-সাহিত্য-পরিষদের প্রাচীন পুঁথি

ব-প্র-পু-বি—বাঙ্গালা প্রাচীন পুঁথির বিবরণ, বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ কর্তৃক প্রকাশিত

ব-সা-প—বঙ্গ-সাহিত্য-পরিচয়, ১ম খণ্ড, দীনেশচন্দ্র সেন সঙ্কলিত, কলিকাতা বিশ্ববিদ্যালয় কর্তৃক প্রকাশিত (১৯১৪)

ব-পু-তা—বরেন্দ্র রিসার্চ মিউজিয়ামের বাংলা পুঁথির তালিকা, শ্রীমণীন্দ্র মোহন চৌধুরী সংকলিত (রাজসাহী, ১৯৫৬)

র-সা-প-প—রঙ্গপুর-সাহিত্য-পরিষৎ-পত্রিকা

স-পু—স্বামী সত্যানন্দ প্রদত্ত পুঁথি

স-স—সোসাইটি সংগৃহীত এসিয়াটিক সোসাইটির প্রাচীন পুঁথি

সা-প-প—সাহিত্য-পরিষৎ-পত্রিকা

D.C.B.M.C.U—*A Descriptive Catalogue of the Bengali Manuscripts in the Calcutta University Library. Vol. 1 (1926).*

*D.C.B.M.C.B - A Descriptive Catalogue of Bengali Manuscripts preserved in the State Library of Cooch-Behar, Edited by Sashibhusan Das Gupta (1948).*

D.C.V.M—*A Descriptive Catalogue of the Vernacular Manuscripts in the Collections of the Royal Asiatic Society of Bengal.* Vol. IX. by Haraprasad Sastri, Revised by Jogendranath Gupta (1941).

H.B.I—**History of Bengal** Vol. I Edited by R. C. Majumdar, Published by the University of Dacca (Dacca, 1943).

H.B.II—**History of Bengal,** Vol. II. Edited by Jadunath Sarkar (University of Dacca, 1943).
I.H.Q—**Indian Historical Quarterly**
J.A.S.B.—**Journal of the Asiatic Society of Bengal.**
J.Anth.S.B.—**Journal of the Anthropological Society of Bombay.**
J.B.O.R.S.—**Journal of the Bihar and Orissa Research Society.**
J.D.L.—**Journal of the Department of Letters,** Calcutta University.
J.R.A.S.B—**Journal of the Royal Asiatic Society of Bengal.**
M.I.A.—**Man in India,** Ranchi.

পুস্তক কিংবা পত্রিকার নামের পর বন্ধনী চিহ্নের বাহিরে পর পর দুইটি সংখ্যা থাকিলে প্রথম সংখ্যাটি ইহার খণ্ড বা ভাগ (Volume) বুঝাইবে, দ্বিতীয় সংখ্যাটি পৃষ্ঠা বুঝাইবে; একটি সংখ্যা থাকিলে তাহা পৃষ্ঠা বুঝাইবে। বার বার একই পুস্তক কিংবা পত্রিকার বিস্তৃত পরিচয় উল্লেখের পরিবর্তে দ্বিতীয় বার কেবল মাত্র লেখক ও পৃষ্ঠাসংখ্যা উল্লিখিত হইয়াছে। যে সকল পুস্তকের মধ্যে প্রকাশকাল উল্লিখিত নাই, তাহাদের নামের পর বন্ধনীর মধ্যে একটি প্রশ্নবোধক চিহ্ন দেওয়া হইয়াছে।

# বিষয়-সূচী

## ভূমিকা



## প্রথম অধ্যায়

## শিবমঙ্গল

# দ্বিতীয় অধ্যায়

## মনসা-মঙ্গল



# তৃতীয় অধ্যায়

## চণ্ডীমঙ্গল

# চতুর্থ অধ্যায়

## ধর্মমঙ্গল

## পঞ্চম অধ্যায়

### অন্নদা-মঙ্গল



## ষষ্ঠ অধ্যায়

### বিবিধ দেবীমঙ্গলকাব্য

## সপ্তম অধ্যায়

### ঐতিহাসিক কাব্য



## অষ্টম অধ্যায়

### আধুনিক যুগ ও মঙ্গলকাব্য



## পরিশিষ্ট

# ভূমিকা

## ॥ ১ ॥ পল্লীসমাজ ও পল্লীর সাহিত্য

প্রধানত তিনটি অবস্থার মধ্য দিয়া সমাজ-জীবনের ক্রমপরিবর্তন সাধিত হইয়া আসিয়াছে : আদিম সমাজ, লোকসমাজ এবং নাগরিক সমাজ। প্রত্যেক আদিম সমাজই যে ক্রমবিবর্তনের ধারা অনুসরণ করিতে সক্ষম হইয়াছে, তাহা নহে, তাহা হইলে আদিম সমাজভুক্ত মানুষের আজ পৃথিবীতে অস্তিত্ব থাকিত না। জৈব ক্রমবিবর্তনের ধারায় এক জাতীয় বন-মানুষই যেমন মানুষে পরিবর্তিত হইয়াছে, অন্যান্য জাতীয়েরা সেই একই পর্যায়ে পড়িয়া আছে, সভ্যতার ক্রমবিকাশের ক্ষেত্রেও কোন কোন আদিম সমাজই সেই ধারা অনুসরণ করিতে না পারিয়া কেহ বা সম্পূর্ণ নিশ্চিহ্ন হইয়াছে, আবার কেহ বা কোনো প্রকারে আজিও অস্তিত্ব রক্ষা করিয়া বাঁচিয়া আছে। ক্রমবিবর্তনের ধারা অনুসরণ করিয়া যে সকল সমাজ অগ্রসর হইয়াছে, তাহাদের প্রথম পরিবর্তিত ও উল্লেখযোগ্য রূপকেই পল্লীসমাজের রূপ বলিয়া নির্দেশ করা হইয়া থাকে। ইহার মধ্যে আদিম সমাজ-জীবনের উপকরণ যেমন বর্তমান থাকে, তেমনই ইহার পরবর্তী পরিবর্তিত সামজ-রূপেরও সম্ভাবনা দেখা যায়। ইহা জীবনীশক্তি লাভ করিয়া যায়, তাহার ফলে ইহার অগ্রগতি অব্যাহত হইয়া থাকে। এই শ্রেণীর সমাজে যে সাহিত্য জন্ম এবং পুষ্টি লাভ করে, তাহাকেই লোকসাহিত্য বলা হয়, এবং এই সমাজকেও লোকসমাজ বলিয়া উল্লেখ করা যায়। প্রকৃতপক্ষে পল্লীসমাজকেই লোক-সমাজ বলা যায়।

পল্লীসমাজ গোষ্ঠীজীবন হইতে উদ্ভূত এবং গোষ্ঠীজীবনেরই একটি প্রসারিত রূপ তাহার মধ্যে প্রকাশ পাইয়া থাকে। আদিম সমাজের গোষ্ঠীজীবন (community life) এবং পল্লীসমাজের গোষ্ঠীজীবনের মধ্যে একটি প্রধান পার্থক্য এই, আদিম সমাজে এক একটি পরিবার ক্রমে লোকসংখ্যা বৃদ্ধির সঙ্গে সঙ্গে এক গোষ্ঠীতে পরিণত হয়। পল্লীসমাজে একই প্রকৃতির বিভিন্ন গোষ্ঠী একটি বৃহত্তম গোষ্ঠীতে পরিণত হইয়া গোষ্ঠীজীবনের নিয়মই অনুসরণ করিয়া চলে। একই প্রকৃতির বিভিন্ন গোষ্ঠী হইলেও ইহাদের মধ্যে যে সকল ক্ষুদ্র ক্ষুদ্র পার্থক্য কিংবা বৈষম্য থাকে, তাহা পল্লীসমাজের মধ্যে সম্পূর্ণ স্বাঙ্গীকৃত হইয়া একাকার হইয়া যায়। সকল রকম বিভিন্নতা পরিহার করিয়া ইহা একটি অখণ্ড সমাজে পরিণত হয়। আদিম সমাজ বিভিন্ন গোষ্ঠীর সঙ্গে মিলিত হইতে পারে না, বরং পরস্পর সংগ্রামে লিপ্ত থাকে। ক্রমাগত গোষ্ঠীসংগ্রামের ফলে প্রত্যেকেরই বিনাশ অনিবার্য হইয়া উঠে। এইভাবে ক্রমাগত গোষ্ঠীসংগ্রামের ফলে পৃথিবীর বহু আদিম সমাজ বিলুপ্ত হইয়াছে এবং গোষ্ঠীসংগ্রামের অভ্যাস পরিত্যাগ করিবার ফলে পৃথিবীর বহু আদিম সমাজই বৃহত্তর সমাজ

গঠন করতে সক্ষম হইয়াছে। বাংলাদেশের পল্লীসমাজ কি ভাবে গঠিত হইয়া ইহার লোকসাহিত্যকে রূপ দিয়াছে, তাহাই এখন বিচার করিয়া দেখিতে হইবে। কারণ, মঙ্গলকাব্য মূলতঃ লোকসাহিত্য বা পল্লীসাহিত্য হইতেই উদ্ভূত।

বাংলাদেশের চতুঃসীমান্ত জুড়িয়া যে সকল বিভিন্ন প্রকৃতির আদিবাসী বাস করে, তাহাদের কেহ কেহ বাংলার সমতল ভূমি অধিকার করিয়া ইহার বিভিন্ন অঞ্চলে যে আদিম সমাজ-জীবন গঠন করিয়াছিল, তাহা নানাসূত্র হইতে অনুমান করিতে পারা যায়। ইহাদের মধ্যে কয়েকটি প্রবল জাতির নিদর্শন বাংলার সামাজিক জীবন হইতে এখনও উদ্ধার করিতে পারা যায়। ইহাদের আদিম গোষ্ঠীজীবন নানাকারণে বিপর্যস্ত হইয়া ক্রমে তাহা পল্লীসমাজে পরিণত হইয়াছে। আদিম সমাজের গোষ্ঠীজীবন যে সকল কারণে বিপর্যস্ত হইয়া থাকে, তাহাদের মধ্যে একটি প্রধান কারণ, কৃষিনির্ভরতা। যে সকল আদিম সমাজ যে কোনো প্রকারেই হউক কৃষিকর্মদ্বারা জীবন যাপন করে, তাহাদের কৃষিভূমির উপর একটি এমন আসক্তি সৃষ্টি হয় যে, তাহাদের সাংস্কৃতিক জীবন বিসর্জন দিয়াও তাহারা ইহার প্রতি আকর্ষণ প্রকাশ করে। ইহার একটি শ্রেষ্ঠ নিদর্শন আসামের মণিপুরী জাতি। মণিপুরী এবং নাগাজাতি মূলত একই গোষ্ঠী হইতে উদ্ভূত। একটি গোষ্ঠী মণিপুরের সমতল ভূমি অধিকার করিয়া কৃষিকর্মের মধ্যে নিজেকে নিযুক্ত করিয়াছিল, আর একটি গোষ্ঠী ক্রমে ইহা হইতে বিচ্ছিন্ন হইয়া পার্বত্য এবং অরণ্যভূমিকে আশ্রয় করিয়াছিল। যে গোষ্ঠী কৃষিভূমি অবলম্বন করিল, তাহারা কেবলমাত্র ভূমির আকর্ষণে নানা দিক হইতে নানাপ্রকার সাংস্কৃতিক প্রভাবকে স্বীকার করিয়া লইয়া নিজের আদিম সমাজ-জীবনের ধারা পরিত্যাগ করিয়াও সেখানেই পড়িয়া রহিল, কিন্তু যাহারা পর্বত এবং অরণ্য আশ্রয় করিল, তাহারা অনায়াসে নিজেদের অধিকৃত এক অঞ্চল পরিত্যাগ করিয়া অন্য অঞ্চলে চলিয়া যাইতে যাইতে ক্রমে দুর্গম পার্বত্য অঞ্চলে প্রবেশ করিয়া তাহাদের আদিম জীবনের ধারা রক্ষা করিল। তাহারাই পার্বত্য নাগা বলিয়া পরিচিত হইল। বর্হির্মুখী সকল প্রকার যোগাযোগ হইতে বিচ্ছিন্ন হইয়া তাহারা ক্রমে বিলুপ্ত হইতে চলিয়াছে। আদিম নাগাজাতি সম্পর্কেই এই উক্তি প্রযোজ্য, ধর্মান্তরিত নাগাজাতি সম্পর্কে নয়।

বাংলাদেশেও যে আদিম জাতিই ইহার যে অঞ্চলেই বসতি স্থাপন করুক না কেন, কৃষিভূমির সঙ্গে তাহাদের অতি সহজেই সম্পর্ক স্থাপিত হইত বলিয়া তাহারা কোন কারণেই তাহা পরিত্যাগ করিয়া যাইতে চাহিত না; তাহার ফলে নিজেদের আদিম জীবনের স্বকীয় বৈশিষ্ট্য অনেক ক্ষেত্রে বহুলাংশে পরিবর্তন করিয়া বিভিন্ন গোষ্ঠীর সঙ্গে তাহারা সংমিশ্রণ লাভ করিয়াছে, তাহাতে এদেশে মিশ্র জাতির যে সমাজ-জীবন গঠিত হইয়াছে, তাহাই ক্রমে পল্লী-সমাজের রূপ লাভ করিয়াছে।

কৃষিভিত্তিক সমাজ সাধারণত মাতৃতান্ত্রিক (matriarchal) হইয়া থাকে। বাংলাদেশের সমাজও প্রধানত তাহাই ছিল বলিয়া মনে হয়। বাঙ্গালীর ধর্মীয় জীবনে দেব অপেক্ষা দেবীর স্থান যে উচ্চতর, তাহা হইতেও ইহা প্রমাণিত হয়। এমন কি, বাংলার উত্তর এবং উত্তর-

পূর্ব সীমান্তবর্তী গারো এবং খাসিয়াজৈন্তা পর্বতে যে আদিম জাতির বংশধরেরা বাস করে, তাহারা এখনও মাতৃতান্ত্রিক সংস্কার পরিত্যাগ করিতে পারে নাই। কৃষিভিত্তিক মাতৃতান্ত্রিক সমাজকে কেন্দ্র করিয়া যত সহজে একটি পরিবার এবং তাহা হইতেই এক একটি সুনির্দিষ্ট অঞ্চলে এক একটি গোষ্ঠী গড়িয়া উঠিবার সুযোগ পায়, যাযাবর প্রকৃতির পিতৃতান্ত্রিক সমাজের মধ্যে তাহা তত সহজে সম্ভব হয় না। সমাজ যদি স্থায়ী ভাবে কোনো স্থানে বসবাস করিবার সুযোগ না পায়, তবে তাহার সাংস্কৃতিক জীবন বিচিত্র রূপ লাভ করিতে পারে না। বাংলার প্রকৃতি বাংলার সমাজ-জীবনকে গঠন করিতে সহায়তা করিয়াছে। আদিম সমাজ হইতে অতি সহজেই কেবলমাত্র কৃষিভূমির আকর্ষণেই বিভিন্ন গোষ্ঠীর মধ্যে এখানে নানা জাতি সংমিশ্রণ লাভ করিয়াছে, তারপর প্রত্যেকটি গোষ্ঠীই নিজের ক্ষুদ্র ক্ষুদ্র স্বাতন্ত্র্য পরিহার করিয়া পরস্পরের সঙ্গে একাকার হইয়া গিয়া ক্রমে একটি অখণ্ড সমাজ-জীবন গড়িয়াছে, তাহার উপর ভিত্তি করিয়াই বাংলার পল্লীসাহিত্য রচনার প্রথম সূচনা দেখা দিয়াছিল।

বাংলার পল্লীসাহিত্যের যে কতকগুলি সুস্পষ্ট আঞ্চলিক রূপ আছে, তাহা হইতেই বুঝিতে পারা যায়, বাংলাদেশের বিভিন্ন প্রকৃতির আদিম জাতি বসতি স্থাপন করিয়াছিল, কালক্রমে তাহাদের সকলের মধ্য দিয়া একটি ঐক্যসূত্র গ্রথিত হইয়াছে। কিন্তু তাহা সত্ত্বেও ইহাদের আঞ্চলিক রূপ সম্পূর্ণ পরিত্যক্ত হইতে পারে নাই।

বাংলাদেশের প্রাচীন গ্রামগুলির সংগঠন এবং ইহাদের সমাজ-জীবনের ক্রমবিকাশের ধারা অনুসরণ করিলে দেখা যায়, খ্রীষ্টীয় অষ্টম হইতে দ্বাদশ শতাব্দী পর্যন্ত বিস্তৃত পাল রাজত্বের আমল হইতে ইহাতে গোষ্ঠীজীবনের রূপ শিথিল হইতে আরম্ভ করে। কারণ পাল রাজগণ জাতিতে বৌদ্ধ হইলেও বাংলাদেশের গ্রামে গ্রামে হিন্দু মন্দির স্থাপন এবং ব্রাহ্মণ বসতির উৎসাহ দিতেন। আদিম গোষ্ঠীবদ্ধ সমাজের সম্মুখে একটি বহিরাগত ধর্মীয় আদর্শ স্থাপন করিবার ফলে ইহার নিজস্ব মূল্য সম্পর্কে সমাজে ক্রমে অবিশ্বাসের সৃষ্টি হইতে থাকে। ক্রমে ক্রমে বহিরাগত ধর্মের প্রভাব আদিম গোষ্ঠীসমাজের মধ্যে প্রসার লাভ করে। কিন্তু তাহা সত্ত্বেও দেখা যায়, পাল সম্রাটদিগের পৃষ্ঠপোষকতার ফলে প্রতিষ্ঠিত এই সকল বহু মন্দিরই সেকালের বৃহত্তর সমাজজীবনের উপর কোনো প্রতিষ্ঠা স্থাপন করিতে পারে নাই। ক্রমে মন্দিরের দেবতা অদৃশ্য হইয়াছে, মন্দির ভগ্নস্তূপে পরিণত হইয়াছে, এবং পূজারী ব্রাহ্মণ আদিম গোষ্ঠীজীবনের সঙ্গে একাকার হইয়া গিয়া নিজের বৈশিষ্ট্য বিসর্জন দিয়াছে। সেন রাজত্বের সময় এদেশে সংস্কৃতচর্চা এবং হিন্দু ধর্মের অভ্যুত্থানের যে আয়োজন হইয়াছিল, তাহা প্রধানত রাজসভা-কেন্দ্রিক হইয়াছিল, সাধারণের সমাজকে তাহা স্পর্শ করিতে পারে নাই। কিন্তু সেন রাজত্বের অবসানে এদেশে যে তুর্কীবিজয় হইয়াছিল, তাহার ফলে বাংলাদেশের বিভিন্ন অঞ্চলের গোষ্ঠীজীবন সম্পূর্ণ বিপর্যস্ত হইয়া গিয়াছিল। কেবলমাত্র যে সকল অঞ্চলে তুর্কী আক্রমণের সামাজিক প্রতিক্রিয়া নিতান্ত গৌণ হইয়াছিল, তাহাতেই বাংলার গ্রাম্য সমাজ—জীবনের আদি রূপটি অবিকৃত ছিল। কিন্তু সেই প্রকার

প্রাচীন পল্লীর সংখ্যা কোনো কোনো অঞ্চলে একেবারে নাই বলিলেও চলে, কোনো কোনো অঞ্চলে সামান্য অবশিষ্ট আছে। তারপর হইতেই অধিকাংশই ক্ষেত্রেই হিন্দু মুসলমান এবং আদিবাসীর যে মিলিত একটি সমাজ গড়িয়া উঠিয়াছিল, তাহাতে লোকসমাজের বিশেষত্ব বহুলাংশে বর্তমান ছিল। ইহার কারণ, বহির্মুখী ধর্মের পরিচয়ে হিন্দু মুসলমান এবং আদিবাসীর মধ্যে যে স্বাতন্ত্র্যই থাকুক না কেন, ইহাদের প্রত্যেকেই মূলত বাংলাদেশেরই অধিবাসী। লোকসমাজের শক্তি তাহার উপরই গড়িয়া ওঠে, বর্হিমুখী ধর্মীয় কিংবা সাম্প্রদায়িক পরিচয়ের মধ্যে নহে।

যাই হোক, তুর্কীবিজয়ের পর হইতে আরম্ভ করিয়া ইংরেজ অধিকার পর্যন্ত বাংলার পল্লীর সমাজ হিন্দু মুসুলমান এবং আদিবাসীর মিলিত জীবনধারায় গঠিত হইতে থাকে। তুর্কীশাসিত বাংলার সমাজে হিন্দুধর্মের একক আদর্শ কোনো দিক দিয়া প্রতিষ্ঠা লাভ করিতে পারে নাই। সুতরাং পাল এবং সেন রাজগণ যে কার্যের সূচনা করিয়াছিলেন, অঙ্কুরেই তাহা বিনষ্ট হইয়া গিয়াছিল। বাংলার পল্লীতে পল্লীতে যে হিন্দু মন্দির এবং হিন্দু সমাজের আদর্শ তাঁহারা প্রতিষ্ঠিত করিয়া গিয়াছিলেন, তাহাদের প্রভাব সর্বজয়ী হইয়া উঠিবার পূর্বেই তাহা ধূলিসাৎ হইয়া গেল। এই সময় সর্বধর্ম সমন্বয়ের আদর্শ লইয়া বাংলার সমাজের লৌকিক স্তর হইতে যে এক ধর্মমত গড়িয়া উঠিয়াছিল, তাহা চৈতন্যদেবের বৈষ্ণবধর্ম। বাংলার ইহাই প্রথম লোকধর্ম। ইহা প্রথমত প্রামাণ্য শাস্ত্রের অনুশাসন স্বীকার করে নাই। কেবলমাত্র হৃদয়কেই শাস্ত্র বলিয়া স্বীকার করিয়া লইয়া সকল ধর্মের মূল আদর্শকে গ্রহণ করিয়াছিল। সেইজন্য ইহা সমাজের সর্বস্তরে বিস্তার লাভ করিয়া সর্বপ্রথম সমগ্র বাংলাদেশকে এক অখণ্ড যোগসূত্রে বাঁধিয়া দিয়া গেল। বৃহত্তম পরিধিতে বাংলার লোকসমাজ সেইদিন গড়িয়া উঠিবার অবকাশ পাইল। বাংলার লোকসাহিত্যেরও যথার্থ পরিপুষ্টি তখন হইতেই দেখা দিল।

চৈতন্যধর্ম বাংলার সমাজ-জীবনের সাধারণ স্তরকে অবলম্বন করিয়া এক সুবৃহৎ লোকসমাজ গড়িয়া দিয়াছিল বলিয়া তাহার ভিত্তির উপরই বাংলার পল্লীসাহিত্যও নানাভাবে বিকাশ লাভ করিবার সুযোগ পাইল। পূর্ববাংলার মুসলমান সংখ্যাগরিষ্ঠ অঞ্চলেও সকল লৌকিক প্রেমসংগীতেরই যে নায়ক-নায়িকা রাধাকৃষ্ণ, ইহার মূল কারণ তাহাই। ইহার জন্যই বাংলাদেশে 'কানু ছাড়া গীত নাই'। বৈষ্ণব ধর্মের মূল শাস্ত্রীয় আদর্শকে বাংলাদেশ সমগ্রভাবে গ্রহণ করে নাই সত্য, কিন্তু যে সর্বজনীন প্রেম ও ভালোবাসার সামাজিক আদর্শের উপর চৈতন্যধর্মের প্রেরণা দেখা দিয়াছিল, তাহা বাংলার সমাজ-জীবনের সকল লৌকিক স্তরকেই স্পর্শ করিয়াছে। সেইজন্য পশ্চিম সীমান্ত বাংলার অর্ধ-আদিবাসী অধ্যুষিত পার্বত্য এবং অরণ্য অঞ্চলে সহস্র সহস্র ঝুমুর গানে যেমন রাধাকৃষ্ণেরই নাম এবং তাঁহাদের লীলাকাহিনী শুনিতে পাওয়া যায়, তেমনই পূর্ববাংলার মুসলমান সংখ্যাগরিষ্ঠ অঞ্চলের লোকসংগীতেও রাধাকৃষ্ণ-ব্যতীত প্রেমসংগীতের আর কোনো নায়ক-নায়িকার নাম শুনিতে পাওয়া যায় না।

পূর্বেই বলিয়াছি, চৈতন্যধর্মের মধ্যে মূলত লোকধর্মের প্রেরণা ছিল, কালক্রমে তাহা শাস্ত্রীয় অনুশাসনের পর্যায়ে উঠিয়া যাইবার ফলেই বাংলাদেশে ইহার শক্তি আজ লুপ্ত হইয়াছে। লোকধর্ম কথাটি আমি এখানে বিশেষ অর্থে ব্যবহার করিতেছি, ইংরেজিতে যাহাকে folk religion বলে সেই অর্থে নহে। ইংরেজিতে যাহাকে folk religion বুঝায়, তাহা কোনো ব্যক্তিবিশেষ প্রবর্তন করে না, সমাজ-মানসে আপন হইতে তাহার সৃষ্টি হয়। কিন্তু চৈতন্যধর্ম প্রকৃতপক্ষে তাহা নহে; চৈতন্যদেব এই ধর্মের প্রবর্তক। তবে সমাজ-মানসে চৈতন্যদেব-প্রবর্তিত ধর্মমতের যদি কোনো চেতনা বর্তমান না থাকিত, তবে বাংলা এবং উড়িষ্যার সাধারণ জনসমাজ এত ব্যাপকভাবে তাহা গ্রহণ করিতে অগ্রসর হইয়া আসিত না। জাতিধর্মনির্বিশেষে চৈতন্যের ধর্ম যে গৃহীত হইয়াছিল, তাহার অর্থই এই যে, জাতির নিজস্ব চেতনা অনুসরণ করিয়া তাহা বিকাশ লাভ করিয়াছে। সেই অর্থেই ইহাকে লোকধর্ম বলা হইয়াছে।

বাংলার যে সমাজ তুর্কী আক্রমণের পর শিথিলবদ্ধ হইয়া গিয়া ইহার মধ্য হইতে গ্রাম্যসাহিত্য সৃষ্টির প্রেরণা লুপ্ত করিয়া দিয়াছিল, চৈতন্যধর্ম সেই সমাজের মধ্যে নূতন করিয়া সংহতি সৃষ্টি করিবার প্রয়াস পাইল। তাহার ফলেই তুর্কীবিজয়ের পর হইতে চৈতন্যধর্মের আবির্ভাবকাল পর্যন্ত বাংলার যে সমাজ-জীবন আদর্শচ্যুত এবং বিশৃঙ্খল হইয়া পড়িতেছিল, তাহা পুনরায় নিজের মধ্যে সংহতি স্থাপনের এক নূতন শক্তি লাভ করিল। সেই জন্যই দেখা যায়, তখন হইতে কেবলমাত্র উচ্চতর বাংলা সাহিত্যের বিভিন্ন বিভাগ যেমন পদাবলী, জীবনী, অনুবাদ, মঙ্গলকাব্য ইত্যাদিই নহে, বরং পল্লীসাহিত্যের বিভিন্ন বিভাগ পুষ্টিলাভ করিতে লাগিল। বৈষ্ণব কবিগণ যখন মহাজন পদাবলী রচনা এবং প্রচার করিয়া অভিজাত বৈষ্ণব সমাজের সম্মুখে একটি সুদৃঢ় আধ্যাত্মিক আদর্শ স্থাপন করিতেছিলেন, তখন তাহারই সমান্তরাল ধারায় মুখে মুখে বৈষ্ণব পদাবলীর আর একটি লৌকিক ধারা সৃষ্টি হইয়া তাহারই সঙ্গে সঙ্গে অগ্রসর হইতেছিল। পশ্চিম বাংলার ঝুমুর গানে এবং পূর্ব বাংলার শত শত গ্রাম্য প্রেমসংগীতে তাহার ঝংকার শুনিতে পাওয়া যাইতেছিল। বৈষ্ণবধর্ম সমাজের সাধারণ স্তরে পূর্ব বাংলা এবং পশ্চিম বাংলায় সমানভাবেই প্রচারিত হইতে লাগিল। পূর্ব বাংলায় চৈতন্যদেবের পূর্বপুরুষের বাসভূমি শ্রীহট্টকে কেন্দ্র করিয়া ইহা বিকাশ লাভ করিতে করিতে ক্রমে কাছাড়ের পথে মণিপুর পর্যন্ত বিস্তার লাভ করিল এবং রাজ-আনুকূল্য লাভ করিয়া সাধারণ সমাজের মধ্যেও সেখানে তাহা প্রতিষ্ঠিত হইল, পশ্চিম বাংলায় ও বিষ্ণুপুরের মল্লরাজদিগের আনুকূল্যে ইহা সমগ্র আদিবাসী এবং অর্ধ-উপজাতি সমাজে বিস্তার লাভ করিয়া সেই অঞ্চলের সমাজকে আদীবাসী সমাজের রূপ হইতে মুক্তি দিয়া লোক সমাজের স্তরে উন্নীত করিয়া দিল। ভাগীরথীর দুই তীরবর্তী অঞ্চলে বৈষ্ণবধর্ম বিশেষ প্রসার লাভ করিতে পারিল না। কারণ, এই অঞ্চলে শক্তিধর্ম ইতিপূর্বেই দৃঢ়মূল হইয়া গিয়াছিল এবং অভিজাত হিন্দু সমাজ এই অঞ্চলে ইতিপূর্বেই এক সুসংহত সমাজ-জীবন প্রতিষ্ঠা করিয়া লইয়াছিল।

গৌড়ীয় বৈষ্ণব ধর্ম আদিম জাতির ধর্ম (primitive religion) এবং উচ্চতম ধর্মের মধ্যবর্তী স্থান অধিকার করিয়াছিল বলিয়াই ইহা হইতে লোকসমাজের একটি আদর্শ রূপ গড়িয়া উঠিয়াছিল এবং তাহা হইতে লোক-সাহিত্যের সার্থকতম সৃষ্টি সম্ভব হইয়াছে। চৈতন্যদেবের পরিকল্পনায় আদিম সমাজের মাদল বৈষ্ণব সমাজের মৃদঙ্গে পরিণত হইল। এই সম্পর্কে উড়িষ্যার কথাও উল্লেখ করা যায়। উড়িষ্যায়ও যে লোক-সাহিত্য বিশেষ সমৃদ্ধ, তাহার মধ্যেও গৌড়ীয় বৈষ্ণব ধর্মের দান অত্যন্ত প্রত্যক্ষ। উড়িষ্যার একদিক দিয়া উপজাতির আদিম ধর্ম আর এক দিক দিয়া ব্রাহ্মণ্য ধর্ম উভয়েই নিজেদের আদর্শে অটল ছিল। গৌড়ীয় বৈষ্ণব ধর্ম উড়িষ্যায় প্রচার লাভ করিয়া ইহাদের উভয়ের মধ্যে একটি সহজ যোগসূত্র স্থাপন করিয়া দিল; সেইজন্য সেখানে আদর্শ লোক সমাজ গড়িয়া উঠিয়া লোক-সাহিত্যের বিভিন্ন বিভাগকে পরিপুষ্ট করিয়া তুলিতে সক্ষম হইল।

গৌড়ীয় বৈষ্ণব ধর্মের মধ্যে যে একটি লৌকিক এবং উদার আবেদন ছিল, তাহার ফলে বাংলার বহুবিধ লৌকিক ধর্মমত ইহার মধ্যে আশ্রয় লাভ করিয়া ইহাকে পরিপুষ্ট করিয়া দিল। সহজিয়া, আউল, বাউল, কর্তাভজা, নাথ ইত্যাদি বিভিন্ন সম্প্রদায় বৈষ্ণবধর্মের মধ্যে নিজেদের আদর্শের সন্ধান পাইয়া ইহাকে অবলম্বন করিয়া বাঁচিয়া থাকিবার সুযোগ লাভ করিল। এই ভাবে নানা লৌকিক উপকরণে চৈতন্যধর্ম পুষ্টিলাভ করিয়া বাংলাদেশের সাধারণ লোকের সমাজের মধ্যে যেমন সংহতি সৃষ্টি করিল, তেমনই তাহার মধ্যে প্রাণশক্তি সঞ্চারিত করিয়া দিল। ইহাকে অবলম্বন করিয়াই মুসলমান শাসনের মধ্যেও বাংলার মুমূর্ষু হিন্দুসমাজ বাঁচিয়া রহিল।

বাংলার পল্লীসমাজ এই ধারায় অগ্রসর হইতে হইতে কিছুকাল পর আর একটি নূতন অবস্থার সম্মুখীন হইল। তখন মুসলমান রাজত্বের অবসান হইয়া ইংরেজ রাজত্বের সূচনা হইয়াছে। রাজস্ব আদায়ের সুবিধার জন্য ইংরেজ সরকার এক নূতন ভূমিব্যবস্থা করিলেন, তাহা চিরস্থায়ী বন্দোবস্ত নামে পরিচিত। ইংরেজ সরকারের সঙ্গে যাঁহারা এই বন্দোবস্ত করিবার সুযোগ পাইলেন, তাঁহারা তখনকার নবপ্রতিষ্ঠিত কলিকাতা নগরের উচ্চবর্ণজাত ধনী সম্প্রদায়। এই বন্দোবস্তের সূত্রে তাঁহারা পল্লীর কৃষিভূমি এবং পল্লীবাসীর সকল সুখদুঃখের নিয়ন্তা হইলেন। যে গ্রামগুলি প্রাচীন পল্লীজীবনের সংগঠনধারা অনুসরণ করিয়া পল্লীবাসী একজন প্রধান, নায়ক বা মণ্ডল দ্বারা শাসিত হইত, সেই গ্রামগুলি শহর, হইতে আগত উচ্চবর্ণের জমিদারের হিন্দুকর্মচারীদিগের দ্বারা শাসিত হইতে লাগিল। স্থানে স্থানে জমিদারের কাছারী বা খাজনা আদায়ের কার্যালয় স্থাপিত হইল। ব্রহ্মোত্তর এবং দেবোত্তরের প্রলোভন দিয়া গ্রামে গ্রামে ব্রাহ্মণ বসতি স্থাপিত হইতে লাগিল। পাল রাজত্ব এবং সেন রাজত্বে একদিন যাহার সূচনা হইয়াছিল এবং পরবর্তী মুসলমান শাসনের ফলে যাহা ব্যাহত হইয়া গিয়াছিল, তাহা পুনরুজ্জীবিত হইয়া উঠিতে লাগিল। জমিদারের কর্মচারী তাহার অর্থনৈতিক সুবিধার সুযোগ লইয়া এবং ব্রাহ্মণ পুরোহিত তাহার বর্ণের শ্রেষ্ঠত্বের অধিকারে পল্লীজীবনের লোকসমাজের রূপটিকে অল্পদিনের মধ্যেই বিপর্যস্ত করিয়া তুলিল। প্রাচীন

পল্লীর সংগঠন অনুযায়ী গ্রামের যে সকল প্রধান, মণ্ডল বা নায়ক গ্রামে এতদিন ধরিয়া নেতৃত্ব করিয়া আসিতেছিল, তাহাদের সেই অধিকারে হস্তক্ষেপ করা হইতে লাগিল; গ্রামের বাদবিসম্বাদ মিটাইবার জন্য তাহাদেরই যে একদিন সার্বভৌম অধিকার সৃষ্টি হইয়াছিল, তাহা ক্ষুণ্ণ হইয়া গেল। জমিদারের কাছারী কিংবা শহরের আদালত ফৌজদারীতে তাহার বিচার হইতে লাগিল। এতদিন জাতি এবং ধর্মের অধিকারে এক একটি গ্রামের মধ্যে সকলেই সমান ছিল; কিন্তু ক্রমে ব্রাহ্মণের একটি কৃত্রিম সামাজিক প্রাধান্য সৃষ্টি হইল। সাধারণ মানুষের মধ্য হইতে তাহার এই প্রাধান্য সৃষ্টি হয় নাই, এই বিষয়ে প্রচলিত ঐতিহ্যের বিরোধিতা দেখা দিল। পূর্বে গ্রামবাসীর সাধারণ নির্বাচনে গ্রামের প্রধান বা নায়ক স্থির করা হইত, তাহার কথা সকলে শুনিত, ক্রমে ব্রাহ্মণ কিংবা জমিদারের উচ্চ বর্ণের কর্মচারী সাধারণ গ্রামাজীবনের সঙ্গে সম্পূর্ণ সহানুভূতিহীন হওয়া সত্ত্বেও গ্রামের সর্ববিধ ব্যাপারে প্রভুত্ব করিতে আরম্ভ করিল। গ্রাম প্রধান বা নায়কের যে কর্তব্য কিংবা দায়িত্ব ছিল, তাহা ক্রমে লুপ্ত হইয়া গেল। তুর্কীবিজয়ের পর হইতেই বাংলার পল্লীতে পল্লীতে যে সংহত সমাজ-জীবন গড়িয়া উঠিবার প্রয়াস পাইতেছিল, তাহা শেষবারের মত ভাঙিয়া পড়িতে আরম্ভ করিল। যে সমাজ-জীবনের মধ্যে পল্লীসাহিত্য রচনার অনুকূল পরিবেশ সৃষ্টি হইতে পারিত, সেই সমাজ-জীবন ক্রমে বিদায় লইতে আরম্ভ করিল। তাহার ফলে বাংলার পল্লীসাহিত্যও সেই যুগ হইতেই গতিশক্তিহীন হইয়া পড়িতে লাগিল।

তখন নগরজীবন কেন্দ্র করিয়া পল্লীজীবনের ক্ষীণতম ভিত্তির আশ্রয়ে যে এক শ্রেণীর গীতি রচনা বাংলাদেশে আত্মপ্রকাশ করিতেছিল, তাহা লোকসাহিত্যও যেমন ছিল না, তেমনি পরিপূর্ণ নাগরিক সাহিত্য রূপেও গড়িয়া উঠিতে পারে নাই—তাহাই কবিওয়ালার গান নামে পরিচিত। ইহার রাধাকৃষ্ণের কাহিনী পল্লীজীবন হইতে জাত, পরিবেশনের ভঙ্গির মধ্যেও অনেকাংশে পল্লীর সংস্কার বর্তমান ছিল, কিন্তু ইহা পল্লীর নির্মল আলোবাতাস হইতে নির্বাসিত হইয়া শহরে বদ্ধ হাওয়ার মধ্যে প্রবেশ করিল। ইহার মধ্য হইতে স্বাচ্ছন্দ্যের ভাব লুপ্ত হইয়া গেল, কৃত্রিম শব্দবিন্যাস এবং রুচিবিলাসিতার ভিতর দিয়া নাগরিক রূপ ইহাদের মধ্যে বাংলা সাহিত্যে প্রথম প্রকট হইয়া উঠিল। পূর্বে পল্লীসংগীতের মধ্য দিয়া যেমন সামগ্রিক সমাজ-মানসের অভিব্যক্তি দেখা দিত, ইহাদের ভিতর দিয়া তাহার পরিবর্তে ব্যক্তিবিশেষের রুচি এবং নীতিবোধ উৎকট আকারে আত্মপ্রকাশ করিল। একদিন সকলে মিলিয়া যাহার কাব্য ও ভক্তিরস আস্বাদন করিত, তখন হইতে তাহা ব্যক্তি বা ব্যষ্টির দাসত্বে আত্মনিয়োগ করিল। চিরস্থায়ী বন্দোবস্তের ফলে দেশে জমিদারী প্রথা প্রবর্তনের সঙ্গে সঙ্গেই মূলত বাংলার পল্লীজীবনের যে সংহতি বিনষ্ট হইতে আরম্ভ করিয়াছিল, কলিকাতা মহানগরীর নূতন নাগরিক জীবনের প্রতিষ্ঠার মধ্যে তাহার পরিপূর্ণতা দেখা দিল।

মধ্যযুগে মঙ্গলকাব্য এবং বৈষ্ণব পদাবলী সাহিত্যের বিস্তার এবং বৈচিত্র্য হইতেই সেই যুগে বাংলার পল্লীসাহিত্যও যে কত সমৃদ্ধ ছিল, তাহা অনুমান করিতে পারা যায়। কারণ, মঙ্গলকাব্য মুখ্যত লোক-সাহিত্যের অন্তর্ভুক্ত না হইলেও লোক-সাহিত্যের মৌলিক

উপকরণ বহুলাংশে অবলম্বন করিয়াই গঠিত হইয়াছে। মঙ্গলকাব্য লোকসাহিত্যের উপকরণসমূহ নিজের মধ্যে আত্মসাৎ করিবার ফলে লোক-সাহিত্যের ধারা যে লুপ্ত হইয়া গিয়াছে, তাহা নহে, তাহার মৌখিক ঐতিহ্যকে কোনো দিক দিয়াই লুপ্ত করিতে পারে নাই। মধ্যযুগে যেমন শত শত মনসামঙ্গল লিখিতভাবে রচিত হইয়াছে; তেমনই আরও শত শত মনসামঙ্গল মুখে মুখেও প্রচারিত হইয়াছে; তাহাদের কোনো বিবরণ কেহ লিখিয়া রাখিতে পারে নাই সত্য, তথাপি নানা সূত্র হইতেই তাহাদের অস্তিত্বের প্রমাণ পাওয়া যায়। বৈষ্ণব পদাবলী রচিত হইবার পূর্বেও বাংলার লৌকিক গীতিসাহিত্য যে কত সমৃদ্ধ ছিল, বড়ু চণ্ডীদাসের 'শ্রীকৃষ্ণকীর্তন' তাহার প্রমাণ। লোকসাহিত্যের ঐতিহ্যের সঙ্গে তদানীন্তন শিল্পসাহিত্যের এক অপূর্ব মিলনক্ষেত্র 'শ্রীকৃষ্ণকীর্তন'। সমগ্র মধ্যযুগ ব্যাপিয়া এই ধারা অনুসরণ করিয়া লোক-সাহিত্য মঙ্গলকাব্য, এবং বৈষ্ণব কবিতা সমান্তরাল ভাবে রচিত হইয়া গিয়াছে, কিন্তু চিরস্থায়ী বন্দোবস্তের পর পল্লীসমাজের সংহতি যে ভাবে ভাঙিয়া পড়িয়াছিল, তাহার পর হইতে ইহার ধারা শুষ্ক হইয়া যাইতে লাগিল। ক্রমে কলিকাতা মহানগরী সমাজ-জীবনের এক সম্পূর্ণ নূতন নাগরিক আদর্শ লইয়া এই দেশের মধ্যে প্রতিষ্ঠা লাভ করিল। ফলে পল্লীসাহিত্যের সকল প্রবাহ শুষ্ক হইয়া যাইতে লাগিল।

কিন্তু কলিকাতা মহানগরী হইতে বহু দূরবর্তী বাংলার প্রান্তিক অঞ্চলে এখনও ইহার ধারা ক্ষীণস্রোতে প্রবাহিত হইতেছে। তথাপি বাংলার কোনো কোনো প্রান্তিক অঞ্চলের সমাজ-জীবনও আর একটি সম্পূর্ণ নূতন দিক হইতে সাম্প্রতিক কালে আক্রান্ত হইয়াছে, তাহা যন্ত্রশিল্প। বাংলার পশ্চিম প্রান্তবর্তী অঞ্চলে যন্ত্রশিল্পের যে ভাবে প্রসার দেখা দিয়াছে, তাহাতে সেই অঞ্চলের সমাজজীবন আজ সর্বাধিক বিপর্যস্ত হইয়াছে। বাংলার পশ্চিম সীমান্তলগ্ন শিল্পনগরী টাটা হইতে আরম্ভ করিয়া দুর্গাপুর পর্যন্ত বিস্তৃত অঞ্চল জুড়িয়া আজ জীবনের যে রূপ প্রত্যক্ষ হইতেছে, তাহার মধ্যে সমাজের কোনো বন্ধন নাই, নীতির কোনো শাসন নাই, রুচির কোনো বিচার নাই, মানুষের মনুষ্যত্বের কোনো বিকাশ নাই। এই ভয়াবহ সামাজিক বিপর্যয়ের মধ্যে লোকসাহিত্যের কোনো রূপেরই যে আজ বিকাশ লাভ করিবার সুযোগ নাই, তাহা সহজেই বুঝিতে পারা যাইবে। সুতরাং একদিন মহানগরী হইতে বহু দূরবর্তী দেশের প্রান্তিক অঞ্চলে প্রাচীন সমাজ জীবনের যে ধারা বিকাশলাভ করিবার সুযোগ পাইত, পশ্চিম বাংলার পক্ষে সেই সুযোগও লুপ্ত হইয়াছে।

দূরবর্তী অঞ্চলের সঙ্গে যোগাযোগের ব্যবস্থা যত সহজ হয়, সেই অঞ্চলের সামাজিক সংহতিও সেই পরিমাণেই শিথিল হয়। উত্তর সীমান্তবর্তী বাংলারও নিভৃত পল্লীর বুকের উপর দিয়া সুদীর্ঘ রাজপথ বহির্জগতের সঙ্গে ইহার যোগাযোগ সহজ করিয়া তুলিয়াছে। ক্রমে সেই সকল অঞ্চলেও শিল্পসভ্যতার দ্রুত সম্প্রসারণ হইতেছে, সুতরাং যে পরিবেশে পল্লীসাহিত্যের জন্ম এবং পুষ্টিলাভ সম্ভব, বাংলা দেশে তাহা দ্রুত লুপ্ত হইয়া যাইতেছে।

## ॥ ২ ॥ মঙ্গলকাব্য কি?

আনুমানিক খ্রীষ্টীয় ত্রয়োদশ শতাব্দী হইতে আরম্ভ করিয়া অষ্টাদশ শতাব্দীর কবি

ভারতচন্দ্রের কাল পর্যন্ত বঙ্গসাহিত্যে যে বিশেষ এক শ্রেণীর ধর্মবিষয়ক আখ্যান-কাব্য প্রচলিত ছিল, তাহাই বাংলা সাহিত্যের ইতিহাসে মঙ্গলকাব্য নামে পরিচিত। বাংলার পল্লীর জনসভায় ইহার উদ্ভব হইলেও শেষ পর্যন্ত রাজসভায় ইহা প্রতিষ্ঠা লাভ করিয়াছিল। কিন্তু ইহা বাংলাদেশের একটি বিশেষ যুগের সাহিত্যসাধনা হইলেও, ইহার সৃষ্টিপ্রেরণা কোন একটি বিশেষ সাম্প্রদায়িক ধর্মবিশ্বাস হইতে আসে নাই। বিভিন্ন যুগে বিভিন্ন অবস্থার সম্মুখীন হইয়া বাংলাদেশের লৌকিক ও বহিরাগত বিভিন্ন ধর্মমতের যে অপূর্ব সমন্বয় সাধিত হইয়াছে, মঙ্গলকাব্যগুলি তাহারই পরিচয় বহন করিতেছে। বিভিন্ন যুগের ও বিভিন্ন সম্প্রদায়ের আচার-আচারণ, সংস্কার-সংস্কৃতি ও ধর্মবিশ্বাসের বিস্তৃত ভিত্তির উপরই ইহাদের প্রতিষ্ঠা।

খ্রীষ্টপূর্ব প্রথম শতাব্দী হইতে আরম্ভ করিয়া খ্রীষ্টপরবর্তী প্রায় পঞ্চদশ শতাব্দী পর্যন্ত সংস্কৃত সাহিত্যে বিবিধ মহাপুরাণ ও উপপুরাণগুলি যে উদ্দেশ্যে রচিত হয়, বাংলা মঙ্গলকাব্যগুলিও সেই উদ্দেশ্যেই সর্বপ্রথম রচিত হইতে আরম্ভ করে। মহারাজ অশোকের সময় হইতে সমগ্র ভারতময় যে বৌদ্ধধর্মের একাধিপত্য স্থাপিত হইয়াছিল, তাহারই প্রতিক্রিয়ারূপে এতদ্দেশীয় জনগণের অবলম্বিত ধর্মবিশ্বাস ও হিন্দুধর্মের মূলগত আদর্শ এই উভয়ের মধ্যে সুন্দর সামঞ্জস্য বিধান করিয়া ভারতে এক নবসংস্কার-প্রবুদ্ধ হিন্দুধর্মের উন্মেষ হইয়াছিল। সেই যুগে বেদ ও উপনিষদ-বর্ণিত ব্যক্তিসত্তাহীন ভাব-সর্বস্ব দেবতাগণকে তাঁহাদের কল্পিত গুণাবলীর উপর বাস্তব রূপ আরোপ করিয়া ভারতের কর্মভূমিতে অবতীর্ণ করাইতে হইল। কারণ ইতিপূর্বে বুদ্ধদেব ব্যক্তিগত কর্মসাধনার ভিতর দিয়া একটা প্রতিকূল সমাজের বুকে নিজের ধর্মমত প্রতিষ্ঠা করিয়া গিয়াছেন,—দুশ্চর তপস্যা ও বহু কৃচ্ছ্র সাধনের মধ্য দিয়া মানবের দুঃখ বেদনাকে আপন অন্তরে অনুভব করিয়াছেন। তাই বৌদ্ধধর্মের আক্রমণ হইতে আত্মরক্ষার জন্য বৈদিক হিন্দুধর্মের যখন সংস্কারের প্রয়োজন হইল, তখন হিন্দুর দেবতাদিগকেও আর কল্পনার স্বর্গলোকবিহারী করিয়া রাখা চলিল না। তাঁহাদিগকেও মূর্তি ধারণ করাইয়া মর্ত্যের সমাজে মানবের মেলায় নিজেদের কর্তব্যসাধন পথে অগ্রসর করাইতে হইল। এইরূপ বিষয়বস্তু অবলম্বন করিয়াই খ্রীষ্টপূর্ব প্রথম শতাব্দী হইতে সংস্কৃত পুরাণগুলি রচিত হইতে থাকে—এই ভাবে প্রত্যেক পুরাণেই একজন কল্পিত কর্মশক্তিমান দেবতার মাহাত্ম্য বর্ণিত হইয়াছে। হিন্দুধর্মে পৌত্তলিকতার জন্ম যে দিনই হইয়া থাকুক, পৌরাণিক যুগেই যে তাহার প্রকৃত প্রাণ-প্রতিষ্ঠা হইয়াছিল, তাহা সর্ববাদিসম্মত।

বঙ্গদেশের ইতিহাস আলোচনা করিলেও জানিতে পারা যায় যে, এই দেশে খ্রীষ্টীয় একাদশ শতাব্দী পর্যন্ত বৌদ্ধধর্মের প্রাধান্য ছিল। ইহার পূর্বে পালরাজগণ এই দেশে প্রায় চারিশত বৎসর রাজত্ব করেন। মধ্যভারতে যে বৌদ্ধধর্মের বিরুদ্ধে আনুমানিক খ্রীষ্টীয় তৃতীয় শতাব্দীর মধ্যভাগ হইতেই প্রতিক্রিয়া আরম্ভ হইয়াছিল, বঙ্গদেশে সেই বৌদ্ধধর্মেরই শাখাবিশেষ নিরবচ্ছিন্ন প্রবাহে খ্রীষ্টীয় দ্বাদশ শতাব্দী পর্যন্ত অগ্রসর হইয়া আসিয়াছিল। ইহার

কারণ অনুসন্ধান করিতেও অধিক দূর অগ্রসর হইতে হয় না। বঙ্গদেশের অনতিদূরবর্তী বিহার প্রদেশেই বৌদ্ধধর্মের প্রথম উদ্ভব-ভূমি এবং মধ্যভারতের ব্রাহ্মণ্যসংস্কার বহুকাল পর্যন্ত বৌদ্ধধর্মের এই প্রথম উদ্ভব-ভূমি বিহার প্রদেশ অতিক্রম করিয়া বঙ্গদেশ পর্যন্ত বিস্তৃত হইতে পারে নাই। অবশ্য ইহা স্বীকার্য যে, খ্রীষ্টীয় চতুর্থ শতাব্দীতে বঙ্গদেশ গুপ্ত সাম্রাজ্যভুক্ত হইয়াছিল এবং তাহারই ফলে আর্যভাষার সহিত আর্যসংস্কারও কিছু কিছু এই দেশে আসিয়া প্রবেশ লাভ করিতেছিল। এমন কি খ্রীষ্টীয় সপ্তম শতাব্দীর প্রথম ভাগে বিখ্যাত চৈনিক পরিব্রাজক য়ুয়ান চুয়াঙ্, উত্তর বঙ্গে মহাযান-হীনযান বৌদ্ধধর্ম, জৈনধর্ম ইত্যাদির সঙ্গে ব্রাহ্মণ্যধর্মকেও বিশেষ প্রতিষ্ঠাশালী ধর্ম বলিয়াই লক্ষ্য করিয়া গিয়াছেন। কিন্তু তথাপি ইহাও স্বীকার্য যে, পরবর্তী বৌদ্ধ পালরাজগণের চারিশত বৎসর রাজত্বকালের মধ্যেও এদেশে ব্রাহ্মণ্যধর্ম তেমন বিস্তৃতি লাভ করিতে পারে নাই। যদিও পালরাজাগন ব্রাহ্মণ্যধর্মের প্রতি যথেষ্ট সহানুভূতিসম্পন্ন ছিলেন, তথাপি পাল রাজত্বের শেষ অর্থাৎ খ্রীষ্টীয় দশম ও একাদশ শতাব্দীর পূর্বে বাংলায় ব্রাহ্মণ্যধর্ম কিংবা সংস্কৃত ভাষায় চর্চা তেমন ব্যাপকতা লাভ করে নাই।

পালরাজগণের সময় হইতেই সম্ভবত বঙ্গদেশে প্রচলিত মহাযান বৌদ্ধধর্মের সহিত স্থানীয় কতকগুলি লৌকিক ধর্ম-সংস্কারের সংমিশ্রণ আরম্ভ হয়। তাহারই ফলে বাংলার বিভিন্ন অঞ্চলে মিশ্র কতকগুলি লৌকিক ধর্মমতের উদ্ভব হয়। রাঢ় ভূমির সংলগ্ন পশ্চিম অঞ্চলে সেনরাজদিগের বহুকাল পর পর্যন্তও অস্ট্রিক ও দ্রাবিড় ভাষা-ভাষী জাতির প্রভাব অক্ষুণ্ণ ছিল। সেনরাজদিগের সময় হইতেই ব্রাহ্মণ্যধর্ম এই দেশের সামাজিক জীবনের উপর ক্রমে ক্রমে প্রভাব বিস্তার করিতে আরম্ভ করে। এই ব্রাহ্মণ্যধর্ম তৎকালীন বঙ্গদেশের বিভিন্ন স্থানে বিভিন্ন সামাজিক অবস্থার সম্মুখীন হইয়া বিভিন্ন আদর্শের দিক হইতে আবার নূতন সংস্কৃতি লাভ করিতে লাগিল। এই ভাবেই দেশে বিভিন্ন লৌকিক ধর্মমতগুলির সৃষ্টি হয়। ক্রমে সমাজের উপর মূল হিন্দুধর্মের প্রভাব যতই প্রবল হইতে আরম্ভ করিল ততই এই বিভিন্নমুখী লৌকিক ধর্মসম্প্রদায়গুলি এক কেন্দ্রগত আদর্শের আকর্ষণে আকৃষ্ট হইতে লাগিল। তাহারই ফলে বর্তমান বাংলার হিন্দুসমাজে পঞ্চোপাসক হিন্দুসম্প্রদায়ের সৃষ্টি হইয়াছে।

সেনরাজগণের সময় হইতেই ব্রাহ্মণ্য ধর্ম ও সংস্কৃতি সাধারণের মধ্যে বিস্তৃতি লাভ করিতে আরম্ভ করিলেও এতকালের দেশীয় ধর্ম-সংস্কৃতির যে উপাদানসমূহ এদেশের সমাজের একাবারে মজ্জায় গিয়া স্থান লাভ করিয়াছিল, তাহা একেবারে পরিত্যক্ত হইল না। সমাজে ক্রমে পুরাতন ধর্ম-বিশ্বাসের মূল শিথিল হইয়া নবাগত আদর্শের উপর আশা ও আশ্বাস স্থাপিত হইল সত্য, তথাপি রক্ষণশীল এই সমাজ পুরাতনকে একেবারে পরিত্যাগ করিতে পারিল না; তাহারা নূতনকে যে ভাবে গ্রহণ করিল, তাহা পুরাতনেরই রূপান্তর মাত্র হইল—এই প্রদেশের প্রচলিত ধর্মসংস্কারই যুগোচিত পরিমার্জনা মাত্র লাভ করিয়া সমাজের অন্তস্তলে প্রচ্ছন্নভাবে বিরাজ করিতে লাগিল।

মধ্যযুগের বাংলার সমাজ এই নূতন ও পুরাতনের মধ্যে সুন্দর সামঞ্জস্য বিধান করিয়া পরস্পর বিপরীতমুখী দুইটি সংস্কারকে একসূত্রে গাঁথিয়া দিবার চেষ্টা করিয়াছে। বাংলার জলবায়ুতে দেশীয় লৌকিক সংস্কারের সঙ্গে ব্রাহ্মণ্য সংস্কার যে কি ভাবে একদেহে লীন হইয়া আছে, মঙ্গলকাব্যগুলি তাহারই পরিচয়।

## ॥৩॥ মঙ্গলকাব্যের গঠন

মঙ্গলগানের এক একটি সুদীর্ঘ গীতিকাহিনী কতকগুলি পালায় পালায় বিভক্ত হইয়া রচিত হইয়াছে। বিভিন্ন বিষয়ক মঙ্গলকাব্যের পালা বিভাগও স্বতন্ত্র। যেমন চণ্ডীমঙ্গল আট দিনে গীত হইত, প্রত্যেক দিনের জন্য দিবাপালা এবং রাত্রিপালায় কাহিনী বিভক্ত হইত, তাহাতে ষোল পালায় কাহিনীটি ভাগ করা হইত। ইহাই মঙ্গলকাব্যের সাধারণ রীতি ছিল, আট দিনের ষোল পালার বিভাগই মঙ্গলগানের সাধারণ বিভাগ। 'অন্নদামঙ্গল'ও আটদিনের ষোল পালায় বিভক্ত থাকিত। এই বিভাগ যে সংস্কৃত কাব্যের সর্গ বিভাগের মত তাহা নহে, কারণ সংস্কৃত কাব্যের সর্গ বিভিন্ন ছন্দে রচিত হইত, পূর্ববর্তী সর্গের ছন্দ পরবর্তী সর্গে ব্যবহৃত হইত না। তারপর সংস্কৃত কাব্যের সর্গবন্ধের মধ্যে আর কোন দ্বিতীয় ছন্দ ব্যবহৃত হইত না; কিন্তু মঙ্গলকাব্যের বিশেষ একটি পালার মধ্যে পয়ার ছন্দ ব্যতীত ত্রিপদী, লঘু ও দীর্ঘ কিংবা একাবলী কিংবা অন্য কোন ছন্দও ব্যবহৃত হইয়াছে। আট দিনে স্থির রাখিয়া গায়েনের সুবিধামত মঙ্গলকাব্যের কাহিনীর বিভাগ হইত। দিবা দ্বিপ্রহরের পর হইতে গান আরম্ভ হইয়া সন্ধ্যার পূর্ব পর্যন্ত চলিত, তারপর সন্ধ্যার কিছুক্ষণ পর রাত্রের পালা আরম্ভ হইত। তাহা প্রায় মধ্যরাত্র পর্যন্ত চলিত। এইভাবে গাহিবার সময় অনুযায়ী সংস্কৃত কাব্যের পালাবিভাগ হইত না, কারণ, সংস্কৃত কাব্য কোন দিনই এই ভাবে গাওয়া হইত না। সংস্কৃত পুরাণের বিভাগগুলিকে অধ্যায় বলিত; সুতরাং মঙ্গলকাব্যের পালা বিভাগ সংস্কৃত পুরাণ অনুসারীও নহে।

চণ্ডীমঙ্গল, অন্নদামঙ্গল ইহারা আটদিনের ষোল পালার বিভক্ত থাকিলেও ধর্মমঙ্গল বারদিনের চব্বিশ পালায় বিভক্ত থাকিত। দ্বাদশ সংখ্যাটি ধর্ম পূজার পক্ষে বড় পবিত্র, কারণ, ধর্মপূজা সূর্যপূজা, সূর্যের সংখ্যা দ্বাদশ, দ্বাদশ আদিত্য। সেই জন্য বার দিনের চব্বিশ পালায় তাহা বিভক্ত থাকিত। মনসা-মঙ্গল প্রতিদিন একপালা করিয়াই গান হইত এবং এক মাসের উপযোগী এক একটি সুদীর্ঘ পালার ত্রিশ পালায় বিভক্ত থাকিত। সকল মঙ্গলকাব্যেরই গান শেষ হইবার পূর্ববর্তী রাত্রির পালাকে জাগরণ পালা বলিত। কারণ সেদিন সমস্ত রাত্রি জাগিয়া গান হইত। পরদিন দিবাপালার ফলশ্রুতি শুনিবার পর গান শেষ হইয়া যাইত।

চণ্ডীমঙ্গল ও ধর্মমঙ্গল ব্যতীত আর কোন মঙ্গলকাব্যের পালা বিভাগের সুনির্দিষ্ট কোন রীতি ছিল না; রামকৃষ্ণের 'শিবায়ন' ষড়্‌বিংশতি পালায় এবং রামেশ্বরের 'শিবায়ন' অষ্ট পালায় বিভক্ত।

জাগরণ পালায় মঙ্গলগানের কাহিনী শেষ হইয়া যাইবার পর শেষ দিনের দিবা পালায়

যে কাহিনী-বহির্ভূত ফলশ্রুতি শুনিতে পাওয়া যাইত, তাহাকে কোন কোন সময় অষ্টমঙ্গলা বলা হইত। তাহাতে অনেক সময় কবি তাঁহার বিস্তৃত আত্মপরিচয়ও দিতেন। অনেক কাহিনীর সংক্ষিপ্তসারও অষ্টমঙ্গলাতে প্রকাশ করা হইত।

পুরাণ পাঠ এবং শ্রবণ করিলে যে কি পুণ্য লাভ হয়, তাহা প্রত্যেক পুরাণের কাহিনীশেষে বর্ণিত হয়, তাহাকে পুরাণের ফলশ্রুতি বলে মঙ্গলগানেরও সেই প্রকার ফলশ্রুতি বর্ণিত হয়। বলাই বাহুল্য যে, পুরাণ হইতেই এই রীতি মঙ্গলকাব্যে আসিয়াছে এবং পুরাণের অনুযায়ীই ইহার সম্পূর্ণ ব্যবহার হইয়াছে। মঙ্গলগানের ফলশ্রুতির মধ্যে ঐহিক কামনা বাসনার সমৃদ্ধিরই আশ্বাস দেওয়া হয়, কোন পারত্রিক কল্যাণের আশ্বাস দেওয়া হইত না। তবে বৈষ্ণব ধর্মের প্রভাববশত কোন কোন পুরাণে তাহারও আশ্বাস অনেক সময় আসিয়া যাইত।

সাধারণত ফলশ্রুতির অংশেই মঙ্গলকাব্যের কবিগণ তাঁহাদের কাব্যরচনার কাল হেঁয়ালীর মত করিয়া উল্লেখ করিতেন। একমাত্র বিদগ্ধ ব্যক্তি ব্যতীত এই হেঁয়ালীর অর্থ গ্রহণ করিতে পারিত না। মঙ্গলকাব্য হইতে এই রীতি অন্যান্য সমসাময়িক বাংলা কাব্যেও বিস্তার লাভ করিয়াছিল। আপাতদৃষ্টিতে যাহার অর্থ বুঝিতে পারা যায় না, তাহা অনুলিপিকারগণ প্রতিলিপি তৈয়ারী করিবার সময় লিখিতে ভুল করিত, তাহার ফলে পরবর্তী কালে ইহাদের মধ্য হইতে আর কেহ প্রকৃত পাঠ উদ্ধার করিয়া প্রায়ই অর্থ গ্রহণ করিতে পারিত না। এই রীতি মঙ্গলকাব্যেই প্রথম জন্মলাভ করিয়াছিল বলিয়া মনে হয়, কারণ, চৈতন্যপূর্ববর্তী বৈষ্ণব অনুবাদকাব্যেও যে 'শ্রীকৃষ্ণবিজয়ে'র রচনাকাল জ্ঞাপক পদের উল্লেখ আছে, তাহা অনুরূপ হেঁয়ালীপূর্ণ রচনা নহে, সহজ ভাবে প্রত্যক্ষ ভাষায় তাহা লেখা হইয়াছিল, যেমন,

তেরশ পচানব্বই শকে গ্রন্থ আরম্ভন।
চৌদ্দ শত দুই শকে হৈল সমাপন।।

কিন্তু প্রায় সমসাময়িক কালেই বিজয় গুপ্ত তাঁহার মনসা-মঙ্গল কাব্য রচনার কাল এই ভাবে নির্দেশ করিয়াছেন,

ঋতু শশী বেদ শশী পরিমিত শক।
সুলতান হুসেন শাহ্ নৃপতি তিলক।।

ঋতু অর্থে ৬, শশী অর্থে ১, বেদ অর্থে ৪, শশী অর্থে আবার এক, এইভাবে যে সংখ্যাগুলি পাওয়া যায়। তাহা বাম দিক হইতে পড়িয়া ('অঙ্কস্য বামাগতিঃ') ১৪১৬ শকাব্দ হইতেছে, ইহাই বুঝিতে হইবে। মঙ্গলকাব্য যে পণ্ডিত ব্যক্তির রচনা সাধারণ নিরক্ষর ব্যক্তির রচনা নহে, এই প্রত্যয় সৃষ্টি করাই এই শ্রেণীর রচনার উদ্দেশ্য। সমস্ত ধাঁধা বা হেঁয়ালী রচনার চিরকালই আদর ছিল, ইহারাও নূতন এক শ্রেণীর ধাঁধা মাত্র। ইহাই সমস্ত মঙ্গলকাব্যের রচনাকালজ্ঞাপক পথনির্দেশের একমাত্র রীতি ছিল। এই রীতি ভারতচন্দ্রের কাল পর্যন্তও

অত্যন্ত কঠোরভাবে পালন করা হইয়াছিল। রামায়ণ মহাভারত পুরাণের অনুবাদের মধ্যেও এই রীতি ব্যাপকভাবে বিস্তার লাভ করিয়াছিল।

মঙ্গলকাব্যের প্রত্যেক কবিই ফলশ্রুতিতে কিংবা ক্বচিৎ অন্যত্রও বিস্তৃত আত্মপরিচয়মূলক পদ রচনা করিয়া তাঁহাদের কাব্যে ব্যবহার করিয়াছেন। কৃত্তিবাসের রামায়ণ অনুবাদেও তাঁহার বিস্তৃত আত্মবিবরণী পাওয়া যায়। ভারতচন্দ্র পর্যন্ত এই রীতি সম্পূর্ণ অব্যাহত ছিল। রাজসভার পৃষ্ঠপোষকতা লাভ করিবার ফলে অনেক কবিই আত্মপরিচয় অপেক্ষা রাজবংশ পরিচয়কেও তাঁহাদের রচনায় বিশেষ মর্যাদা দিয়া প্রকাশ করিয়াছেন। ভারতচন্দ্র ইহার প্রকৃষ্ট উদাহরণ। আত্মপরিচয়ের মধ্য দিয়া অনেক সময় কাব্য ও কবির ঐতিহাসিক পরিচয় কিছু কিছু উদ্ধার করা সম্ভব হইয়াছে।

সংস্কৃত সাহিত্যে ভবভূতির নাটকে রচয়িতার বিস্তৃত আত্মপরিচয় পাওয়া যায়, তার পর হইতে কোন কোন নাট্যকার এই প্রথা অনুসরণ করিয়াছেন। সংস্কৃত নাটক হইতে ইহা ক্রমে সংস্কৃত কাব্য ও গদ্য রচনাতেও এই রীতি প্রসার লাভ করে। ক্রমে আত্মপরিচয় দান করা সংস্কৃত রচনা মাত্রেরই একটি লক্ষণ হইয়া দাঁড়ায়। এমন কি, বাংলা ভাষার উদ্ভবের সমসাময়িক কাল হইতে আরম্ভ করিয়া পরবর্তীকাল পর্যন্তও সংস্কৃত রচনায় এই রীতি ব্যাপকভাবে গৃহীত হইয়াছিল। মঙ্গলকাব্যেও যে ইহা তাহারই প্রভাবের ফল, তাহা কিছুতেই অস্বীকার করিতে পারা যায় না। তারপর কতকগুলি আদর্শ বাংলা রচনা যেমন কৃত্তিবাসকৃত রামায়ণের অনুবাদ, মুকুন্দরামের চণ্ডীমঙ্গল প্রভৃতির মধ্যে যখন অত্যন্ত বিস্তৃতভাবে আত্মপরিচয় দানের রীতি গৃহীত হইয়াছিল, তখন পরবর্তী বাংলা মঙ্গলকাব্যেও এই প্রথা হইয়া উঠিয়াছিল। কেতকাদাস ক্ষেমানন্দের মনসা-মঙ্গলের এবং রূপরামের ধর্মমঙ্গলের বিস্তৃত আত্মপরিচয় যে তাহাদেরই প্রভাবের প্রত্যক্ষ ফল, তাহা অস্বীকার করিতে পারা যায় না। ব্যক্তিগত বিষয় ব্যতীতও যে এই শ্রেণীর 'আত্ম' বিবরণীতে বৃহত্তর সামাজিক তথ্য অনেক সময় পরিবেশন করা হইয়াছে, তাহাদের জন্যই ইহাদের বিশেষ মূল্য প্রকাশ পাইয়াছে।

বাংলা ভাষার সর্বপ্রথম নিদর্শন চর্যাপদেই পদমধ্যে রচয়িতার নামের ভণিতা প্রথম শুনিতে পাওয়া যায়। বিষয়নিস্পৃহ বৈষ্ণবগণও তাঁহাদের রচিত পদশেষে নিজেদের নামের ভণিতা যোগ করিয়াছেন। সুতরাং ইহা বাঙ্গালীর মজ্জাগত সংস্কার। লোকসাহিত্যে ইহার অস্তিত্ব অনুভব করা যায় না। এই রীতিটি বাঙ্গালীর নিজস্ব বলিয়া মনে করিবার কারণ আছে। কারণ সংস্কৃতে এই শ্রেণীর রচনার সন্ধান পাওয়া যায় না। তবে বাংলাদেশে যে সকল সংস্কৃত গ্রন্থ রচিত হইয়াছে, তাহাদের মধ্যে তাহা বাঙ্গালীর সংস্কার হইতে গিয়াই প্রবেশ করিয়াছে বলিয়া মনে হইবে। জয়দেবের "গীতগোবিন্দে" সেই সূত্রেই ইহার ব্যবহার হইয়াছে।

ভণিতায় কাহিনী-নিরপেক্ষ কবির ব্যক্তিগত এবং ব্যক্তিসম্পর্কিত নানা বিষয়ের উল্লেখ থাকিতে পারে। যেমন পূর্বেই বলিয়াছি, কবির ব্যক্তিগত পরিচয় ব্যতীতও কবির পৃষ্ঠপোষকের পিতৃকুল মাতৃকুল কোন কোন সময় শ্বশুরকুলের উল্লেখ থাকিতে পারে। প্রকৃত পক্ষে ব্যক্তিগত বিষয় অপেক্ষা পৃষ্ঠপোষকগণের প্রশংসা করার মূল্য বেশি। কবিগণ

এই বিষয় অত্যন্ত সতর্ক ছিলেন। অনেক সময় পৃষ্ঠপোষকতার আশা করিয়াও কোন স্থানীয় রাজা বা ভূস্বামীর নামোল্লেখ করিয়া প্রশংসা করিতে দেখা যায়। নায়ক বা যাহার গৃহে মঙ্গলগানের অনুষ্ঠান হয়, তাহার উল্লেখ করিয়াও দেবতার কৃপা প্রার্থনা করা হয়।

বৈষ্ণব পদাবলীতে ভণিতা রচনার যে রীতি আছে, তাহা অনুসরণ করিয়া কোন কোন সময় মঙ্গলকাব্যের কোন কবিও ভণিতা ব্যবহার করিয়াছেন। অর্থাৎ বৈষ্ণব পদাবলীতে রাধাকৃষ্ণের দাস রূপে কোন কোন ভক্ত কবি ভক্তিমূলক মন্তব্য করিয়া থাকেন, মঙ্গলকাব্যেও দেবদেবীকে লক্ষ্য করিয়া কবিগণ ভণিতায় কোন কোন সময় সেই প্রকার মন্তব্য করেন। এই সকল মন্তব্য কাহিনীর অন্তর্নিবিষ্ট হইয়া থাকে। যেমন বৈষ্ণব কবিতায় শুনিতে পাওয়া যায়,

মুরারি গুপেতে কহে পিরীতি এমতি হৈলে
তার যশ তিন লোকে গায়।

তেমনই মনসা-মঙ্গল কাব্যেও শুনিতে পাওয়া যায়,

যে খায় আমার দধি পাশরিতে নারে।
ক্ষেমানন্দে বলে দধি খাইলে সে মরে॥

তারপর ভণিতায় মাতাপিতার নামধামের উল্লেখ থাকে, দৈবাদেশে যে কাব্য রচিত হইয়াছে, তাহার উল্লেখ থাকে। এমন কি, কি ভাবে কবি দৈবাদেশ লাভ করিয়াছেন, তাহার খুঁটিনাটি বর্ণনাও বাদ যায় না। ভণিতায় কবিগণ নিজের কাব্যের নিজেই প্রশংসা করেন। এই রীতি রামায়ণ মহাভারত অনুবাদের মধ্যেও গৃহীত হইয়াছিল। যেমন, কৃত্তিবাস লিখিয়াছেন,

কৃত্তিবাস পণ্ডিতের কবিত্ব মধুর।
শুনিলে পরমানন্দ পাপ যায় দূর॥

চণ্ডীমঙ্গল কাব্যেও শুনিতে পাওয়া যায়, 'শ্রীকবিকঙ্কণ গান মধুর সঙ্গীত।' কিংবা 'অনাদি মঙ্গল গীত সুধারস সার' ইত্যাদি। ইহাদের মধ্যে বৈষ্ণব কবিদিগের যে বিনয়ের অভাব দেখা যায়, মঙ্গলকাব্যে তাহা দেখা যায় না। 'চৈতন্যচরিতামৃত' রচয়িতা কৃষ্ণদাস কবিরাজ তাঁহার ভণিতায় লিখিয়াছেন,

চৈতন্য চরিতামৃত যেই জন শুনে।
তাহার চরণ ধুঞা করোঁ মুঞি পানে॥

মঙ্গলকাব্যের কবি এবং বৈষ্ণবচরিত কাব্যের কবির মধ্যে ভণিতার ব্যবহারে এই প্রকার মৌলিক প্রভেদ দেখা যায়। মঙ্গলকাব্যের কবির আত্মপ্রশংসামূলক ভণিতার ব্যবহার বাঙ্গালীর একটি স্বকীয় বৈশিষ্ট্য বলিয়া মনে হয়। বৈষ্ণব হইয়াও জয়দেব এই শ্রেণীর ভণিতার ব্যবহার করিয়াছেন। কিন্তু চৈতন্য আবির্ভাবের পর কোন মহাজন পদ-

ও কেবল মায়া, ও দিকে দৃক্‌পাত করিও না, সংসারে তাঁহার উপাসক অল্পই অবশিষ্ট থাকে;— সংসার মুখে যাহাই বলুক, মুক্তি চায় না, ধনজনমান চায়। ধনপতির মত ব্যবসায়ী লোক সংযমী সদাশিবকে আশ্রয় করিয়া থাকিতে পারিল না, বহুতর নৌকা ডুবিল, ধনপতিকে শেষকালে শিবের উপাসনা ছাড়িয়া শক্তি-উপাসক হইতে হইল।'[১]

এই উক্তি কবি-কল্পনামাত্র নহে, ইহা উচ্চতর সমাজ-বিজ্ঞান-সম্মত। একজন প্রসিদ্ধ নৃতত্ত্ববিদ্ বলিয়াছেন, 'That primitive worship has primarily a practical aim is seen from the fact that the lower peoples generally worship only those spirits or deities who are supposed to influence human affairs. The real reason why the Supreme Beings are not, as a rule, worshipped, is their indifference to the course of nature and the life of man.[২] অর্থাৎ আদিম জাতির ধর্মোপাসনার একটি বাস্তব উদ্দেশ্য আছে; সেইজন্যই দেখিতে পাওয়া যায় যে, যে-সকল উপদেবতা কিংবা দেবতা মানুষের ব্যবহারিক ব্যাপারে লিপ্ত বলিয়া মনে করা হয়, নিম্নশ্রেণীর লোক সাধারণতঃ তাঁহাদেরই উপাসনা করিয়া থাকে। পরমেশ্বর প্রকৃতির দেবতার যে তাহাতে আরাধনার কোন ব্যবস্থা নাই, তাহার প্রকৃত কারণ এই যে, এই প্রকৃতির দেবতা প্রাকৃতিক নিয়ম ও মানুষের ব্যবহারিক জীবনের প্রতি উদাসীন। অতএব নিশ্চেষ্ট ও ভক্তের ঐহিক দুঃখে উদাসীন পরমেশ্বর প্রকৃতির দেবতা (Supreme Being) শিবের বিরুদ্ধে আদিম ধর্ম-প্রবৃত্তিজাত শক্তিদেবতার আত্মপ্রতিষ্ঠার কাহিনী লইয়াই মঙ্গলকাব্যের উদ্ভব হয়।

বাংলার লৌকিক শক্তিধর্ম বাংলার নিজস্ব জাতীয় উপাদানে গঠিত এক অভিনব অধ্যাত্মবোধ হইতে সৃষ্ট হইয়াছে, ইহার সঙ্গে পৌরাণিক শক্তিবাদ কিংবা হিন্দু বা বৌদ্ধ তন্ত্রের কোন সম্পর্ক নাই। ইহাতে আত্মশক্তির উদ্বোধনের কোন কথা নাই, বরং প্রতি পদে বিভীষিকাময়ী শক্তির নিকট আত্মশক্তির বলিদানের কথা আছে। ভারতীয় শক্তিধর্মের একটি মূল কথা দুর্বলের শক্তিসাধনা—দেবতাকে শক্তির অধিষ্ঠাত্রীরূপিণী বলিয়া কল্পনা করিয়া ভক্ত তাঁহার সাযুজ্য দ্বারা নিজের মধ্যে সেই শক্তির উদ্বোধন করিয়া থাকে। কিন্তু নিম্নতর জাতির শক্তি-দেবতা বিভীষিকাময়ী মাত্র, তাহারে সহিত সাযুজ্যের কল্পনা ত দূরের কথা, তাহার নিকট হইতে আত্মগোপন করিয়া চলাই বরং সমাজের লক্ষ্য। এই আত্মগোপনের প্রবৃত্তি ভয় হইতে জাত, ভক্তি হইতে নহে।

বাংলার লৌকিক শাক্তধর্ম এ'দেশের প্রাগৈতিহাসিক যুগের দানবপূজারই পরবর্তী সংস্করণ হইলেও কালক্রমে কতগুলি নূতন বৈশিষ্ট্য লাভ করিয়াছিল। আদিম সমাজের দানবচরিত্রের মত বাংলার লৌকিক শাক্ত দেবচরিত্রসমূহ সমাজ হইতে স্বতন্ত্র বলিয়া

১। সাহিত্য (১৩০৭), ১৪৪

২। R. Karsten. *The Origins of Religion* (London, 1935) p. 20

পরিকল্পিত হয় নাই। যে সকল আদিম সমাজে দানব-পূজা (Devil-worship) প্রচলিত আছে, তাহাদের মধ্যে আরাধ্য দানবকে সমাজের অন্তর্ভুক্ত বলিয়া কদাচ অনুভব করা হয় না। সেইজন্য এই সকল চরিত্রের মধ্যে অতিরিক্ত অতিপ্রাকৃতবাদ (Supernaturalism) আসিয়া পড়ে। কিন্তু মধ্যযুগের বাংলার লৌকিক দেবচরিত্রসমূহ প্রাগৈতিহাসিক যুগের দানবচরিত্রের উগ্রতা ও অতিপ্রাকৃততা পরিহার করিয়া বহুলাংশে মানবিক বৈশিষ্ট্য লাভ করিয়াছে। পূজ্য ও পূজকের পার্থক্য এখানে অনেক সময় ঘুচিয়া গিয়াছে। যে প্রকৃতিরই দেবতা হউক, তাহাকে মানুষের স্তরে নামাইয়া লওয়া বাঙ্গালীর আধ্যাত্মিক সাধনার একটি জাতীয় বৈশিষ্ট্য। সেইজন্যই ভয়ঙ্কর বলিয়াও যে সকল দেবতার এখানে কল্পনা করা হয়, তাহারাও সমাজের কোন বাস্তব খল-চরিত্রের উপর ভিত্তি করিয়া পরিকল্পিত হইয়া থাকে। এইজন্যএ এই দেবতাদিগকে লইয়া রচিত কাব্যসমূহের মধ্যে বাঙ্গালীরই জাতীয় চরিত্রের বৈশিষ্ট্য মুদ্রিত হইয়াছে। ইহা বাঙ্গালী জাতিরই একটি চরিত্রগত বৈশিষ্ট্য বলিতে হইবে, নতুবা দাক্ষিণাত্যের কোন লৌকিক দেবতার সঙ্গে সেখানকার কোন সমাজেরই এই যোগ অনুভব করা যায় না।

খ্রীষ্টীয় ত্রয়োদশ শতাব্দীর পর হইতেই বাংলার সমাজের উপর ব্রাহ্মণ্য প্রভাব ক্রমাগতই বাড়িয়া চলিতে থাকে। তাহার ফলে তাহার দেবচরিত্রসমূহ পৌরাণিক আদর্শ দ্বারা প্রভাবান্বিত হইতে থাকে। সেইজন্য পরবর্তী দেবচরিত্রসমূহ পূর্ববর্তী দেবচরিত্র হইতে অনেকাংশে স্বতন্ত্র। এমন কি, অনেক দেবতা সমাজের লৌকিক ভিত্তির পরিবর্তে প্রত্যক্ষভাবে পুরাণ হইতেই আসিয়াছে। বলা বাহুল্য, এই সকল দেবচরিত্রে বাঙ্গালীর জাতীয় বৈশিষ্ট্য মুদ্রিত হইবার অবকাশ পায় নাই এবং তাহাদিগকে লইয়া যে সকল আখ্যানকাব্য রচিত হইয়াছে, তাহা পুরাণের বঙ্গানুবাদ ব্যতীত আর কোন সাহিত্যিক মর্যাদালাভের অধিকারীও নহে।

কিন্তু একটা বিষয় এখানে লক্ষ্য করা যায়—নব আর্য সংস্কারদীক্ষিত পুরুষ যখন ক্রমাগতই পুরাণানুগ ধর্মের প্রতি অধিকতর আসক্ত হইতেছিলেন, তখনও রক্ষণশীল স্ত্রীসমাজের মধ্যে লৌকিক দেবদেবীর পূজার প্রচলন অক্ষুণ্ণ ছিল। সেই ধারারই অনুসরণ করিয়া আধুনিক বাংলার স্ত্রীসমাজে বিবিধ ব্রত ও পার্বণগুলি প্রচলিত হইয়া আসিয়াছে। সেইজন্য ইহাদের মধ্যে বাংলার আদিম ধর্মের কতকগুলি মূল্যবান উপকরণ প্রচ্ছন্ন হইয়া আছে। যে যুগে সর্বপ্রথম বাংলার পুরুষ ও নারীর আধ্যাত্মিক আদর্শ দুই স্বতন্ত্র ধারায় পৃথক্ হইয়া যায়, প্রকৃতপক্ষে সেই যুগেই মঙ্গলকাব্যগুলির উদ্ভব হয়। সেইজন্যই কাব্যের নায়কের সঙ্গে নায়িকার আধ্যাত্মিক আদর্শ লইয়া সর্বদাই বিরোধের কথা বলা হইয়াছে। নারী তাহার দুর্বল হৃদয়ে প্রচলিত প্রথাকে আঁকড়াইয়া ধরিয়া রাখিতে চাহিতেছে, আর পুরুষ নূতন আদর্শের মোহবশতঃ তাহা বারবারই পদাঘাতে ভাঙ্গিয়া ফেলিতেছে। কিন্তু বাংলার বিশিষ্ট প্রাকৃতিক পরিবেশ হইতে বাংলার লৌকিক দেবদেবীগণের উদ্ভব হইয়াছিল বলিয়া, পরবর্তী কালে বাংলার সমাজের উপর প্রতিষ্ঠিত হিন্দুধর্মের সমুচ্চ মন্দিরেও ইঁহাদের জন্য কিঞ্চিৎ

স্থান দান করিবার প্রয়োজন হইল।

বাংলার লৌকিক দেবদেবীগণের উদ্ভবের সম্ভাবিত ইতিহাস এই গ্রন্থের যথাস্থানে বিবৃত হইয়াছে; কারণ, মঙ্গলকাব্যের উদ্ভব ইঁহাদের উদ্ভবের ইতিহাসের সঙ্গেও জড়িত। তবে একটি কথা ইঁহাদের সম্বন্ধে সাধারণভাবে প্রণিধানযোগ্য এই যে, এই সকল লৌকিক দেবতা নিজের বৈশিষ্ট্য বেশীদিন রক্ষা করিতে পারেন নাই। কারণ, এই দেশে এই সকল সঙ্কীর্ণতা মূলক সাম্প্রদায়িক সাহিত্যের উপর দিয়া বৈষ্ণব সাহিত্যের কূলপ্লাবিনী বন্যা প্রবাহিত হইয়া গিয়াছে। তাহার ফলে এই সমাজে প্রায় সমগ্র সাম্প্রদায়িক সাহিত্যের বৈষম্যের মূল শিথিল হইয়া গিয়াছে। বৈষ্ণব সাহিত্যে কল্পিত রাধিকার মাধুর্য শাক্ত চণ্ডীর উগ্রতাকে নমনীয় করিয়া দিয়া ভাবপ্রবণ বাঙ্গালীর মনে আগমনী-বিজয়া গানের ঝঙ্কার তুলিয়া দিয়াছে; নৃমুণ্ডমালিনী খর্পরধারিণী কালিকামূর্তি ভক্ত রামপ্রসাদের ভাব-কল্পনায় অপূর্ব স্নেহশালিনী মাতৃমূর্তিতে প্রকাশ পাইয়াছে। সেইজন্য পরবর্তী মঙ্গলকাব্যসমূহে বাংলার সমসাময়িক সামাজিক ইতিহাসের কোন ইঙ্গিত অপেক্ষা একটা চিরাচরিত পর্যুষিত প্রথারই নিয়মিত অনুকৃতি মাত্র দেখিতে পাই। সে সাম্প্রদায়িক বা ধর্মীয় উদ্দেশ্য লইয়া খ্রীষ্টীয় ত্রয়োদশ শতাব্দী হইতে এই মঙ্গলকাব্যগুলির রচনা আরম্ভ হইয়াছিল, ষোড়শ শতাব্দীর মধ্যভাগেই প্রায় সেই উদ্দেশ্য পরিত্যক্ত হইয়া যায়। তখন হইতেই মঙ্গলকাব্য সাম্প্রদায়িকতামুক্ত হইয়া একটা বিশিষ্ট সাহিত্য রচনার আদর্শমাত্র হইয়া দাঁড়ায়। সেইজন্য বাংলার মঙ্গলকাব্যগুলির যে একটা বিশেষ মূল্য আছে, ইহার পরবর্তী মঙ্গলকাব্যগুলির সেই মূল্য অপেক্ষাকৃত অকিঞ্চিৎকর বলিয়া বিবেচিত হইবে।

প্রাচীন বাংলা সাহিত্যের দুইটি মৌলিক ধারা—একটি বৈষ্ণব কাব্যের ধারা ও অপরটি মঙ্গলকাব্যের ধারা। বৈষ্ণবকাব্য একান্ত আত্মকেন্দ্রিক ভাবের বাহন, কিন্তু মঙ্গলকাব্য সম্পূর্ণ আত্মনিরপেক্ষ ও বাস্তবধর্মী। বৈষ্ণব ও শাক্তের জীবনদর্শনের পার্থক্যই যে তাঁহাদের কাব্যাদর্শের মধ্যেও এই পার্থক্যের সৃষ্টি করিয়াছিল, তাহা সহজেই অনুমান করা যায়। প্রত্যেক দেশের মতই বঙ্গদেশেও ধর্মকে আশ্রয় করিয়াই সর্বপ্রথম সাহিত্য গড়িয়া উঠিয়াছিল এবং সেইজন্যই প্রথম অবস্থায় ইহা সাম্প্রদায়িকতা-মুক্ত হইতে পারে নাই। কিন্তু বৈষ্ণব ধর্মের প্রভাবের ফলে কালক্রমে সেই ভাব যখন মঙ্গলকাব্য হইতে কতকটা হ্রাস পাইয়া আসিল, তখনই ইহাদের প্রকৃত সাহিত্যিক মূল্যও রসিক-সাধারণের কাছে ধরা পড়িল। বঙ্গদেশে বৈষ্ণব ধর্ম প্রতিষ্ঠিত হইবার বহুকাল পর পর্যন্তও মঙ্গলকাব্যই এই দেশের উচ্চতর হিন্দুসম্প্রদায়ের কবি-প্রতিভা বিকাশের একমাত্র অবলম্বন ছিল। সেইজন্যই পরবর্তী মঙ্গলকাব্যগুলির মধ্যে আমরা বাংলার কয়েকটি শ্রেষ্ঠ কবি-মনের পরিচয় পাই।

## ।।১২।। বৈষ্ণব ধর্ম ও মঙ্গলকাব্য

শৈব ও শাক্ত সম্প্রদায়ের সাহিত্যিক প্রচেষ্টার মধ্য দিয়া বাংলার জাতীয় সাহিত্য রচনার প্রয়াস সার্থক হইলেও বৈষ্ণব সম্প্রদায়ের সাহিত্য সৃষ্টির মধ্য দিয়া যে কেন তাহা সম্ভব

হইল না, তাহাও বিশেষভাবে প্রণিধানযোগ্য। সমগ্রভাবে বাংলার সমাজকে পরিহার করিয়া বৈষ্ণব ধর্ম আত্মকেন্দ্রিক (individualistic) যে স্বতন্ত্র ধর্মের আদর্শ গড়িয়া তুলিয়াছিল, তাহার প্রেরণা লইয়া সমগ্র জাতির কাব্য তাহার পক্ষে রচনা করা সম্ভব হয় নাই। বাংলার বৈষ্ণব ধর্ম যেমন আত্মভাবমূলক ধর্ম, তেমনি তাহার সাহিত্যিক বিকাশও আত্মভাবপরায়ণ (subjective) সাহিত্যের মধ্য দিয়াই সার্থক হইয়াছে। ইহার ফলে বাংলার অপূর্ব বৈষ্ণব গীতিকবিতাগুলির জন্ম হইয়াছে। প্রাচীন বাংলা সাহিত্যে শাক্তগণ যেমন মঙ্গলকাব্য রচনার ভার লইয়াছিলেন, তেমনই বৈষ্ণব সম্প্রদায় আর এক স্বতন্ত্র প্রকৃতির সাহিত্য-বস্তু সৃষ্টি করিয়াছিলেন, তাহাই গীতিকাব্য। অতএব বৈষ্ণব সম্প্রদায়ের সাহিত্য-সৃষ্টির আবেগ গীতিকাব্য রচনার দিকে প্রবাহিত হওয়াতেই জাতীয় কাব্য রচনার ক্ষেত্রে তাঁহাদের প্রয়াস নগণ্য হইয়া রহিয়াছে। তবে একথাও সত্য যে, কোন কোন বৈষ্ণব কবি চৈতন্য-জীবন-চরিত রচনার মধ্য দিয়া জাতীয় কাব্য রচনা করিবার মত শক্তির অস্তিত্বের পরিচয় দিয়াছেন। এই সম্পর্কে 'চৈতন্য-ভাগবতে' কোন জাতীয় বাস্তব চরিত্রের সৃষ্টির প্রয়াস দেখিতে পাওয়া যায় না বলিয়াই ইহাকে জাতীয় কাব্যের মর্যাদা দেওয়া যায় না। ইহার প্রত্যেকটি চরিত্রের সৃষ্টিই আধ্যাত্মিক আদর্শ-প্রণোদিত। ইহাতে চৈতন্য-চরিত্রের বাস্তব দিক অপেক্ষা তাঁহার জীবনের অলৌকিক দিকের উপরই বিশেষ গুরুত্ব আরোপ করা হইয়াছে। মানুষ চৈতন্য হইতে দৃষ্টি সরাইয়া কবি অবতার চৈতন্যের প্রতি দৃষ্টি নিবদ্ধ করিয়াছিলেন। ফলে, এই সকল কাব্যে মানবতাবোধের একান্ত অভাব দেখা যায়; তবে কোন কোন স্থানে ইহার বাস্তব রূপও যে প্রকাশ পাইয়াছে তাহা সত্য, কিন্তু তাহা হইলেও সমগ্রভাবে ইহার কোন চরিত্রই জাতীয় কাব্যের অন্তর্ভুক্ত হইতে পারে না। বৈষ্ণব-চরিতকাবদিগের আধ্যাত্মিক বুদ্ধি জাতীয় কাব্য রচনার সম্পূর্ণ বিরোধী। কারণ, যে বাস্তবতার প্রতি সহানুভূতি জাতীয় কাব্যের একটি বিশিষ্ট গুণ, সেই বাস্তবতার প্রতিই বৈষ্ণব ধর্মাবলম্বীদিগের নিদারুণ বিতৃষ্ণা। তাঁহাদের আদর্শে ঐহিক সংসার কিছুই নহে, একমাত্র পারত্রিক কল্যাণই জীবনের লক্ষ্য; কতকগুলি আচারই জীবনের সর্বস্ব, গার্হস্থ্য জীবন অর্থহীন—জীবনের প্রতি এই মনোভাব বর্তমান থাকিলে জাতীয় কাব্যের সৃষ্টি যে সার্থক হইতে পারে না, তাহা বিস্তৃত করিয়া বলিবার প্রয়োজন নাই। এইজন্যই দেখিতে পাই যে, উচ্চশ্রেণীর কবি-গুণ থাকা সত্ত্বেও কোনও বৈষ্ণব চরিত-গ্রন্থই জাতীয় কাব্যের পর্যায়ে উন্নীত হইতে পারে নাই। এমন কি বৃন্দাবনদাসের মধ্যে যে প্রকৃত কবিজনোচিত গুণটুকু দেখা গিয়াছিল, তাহাও তাঁহার পরবর্তী আর কোন বৈষ্ণব-চরিতকারের মধ্যে দেখা যায় নাই।

বৈষ্ণব সাহিত্যের ভিতর দিয়া বাংলার তদানীন্তন বৈষ্ণব সম্প্রদায় যখন ঐহিক জীবনের সম্বন্ধে নিদারুণ উপেক্ষার ভাব প্রচার করিতেছিলেন, তখনই শাক্ত কবিগণ মঙ্গলকাব্যগুলির মধ্য দিয়া ঐহিক জীবনের প্রতি চরম আসক্তির বাণী প্রচার করিতেছিলেন। মঙ্গলকাব্যের শাক্ত কবিগণ তাঁহাদের কীর্তিতমহিমা দেবতাদের নিকট হইতে ঐহিক জীবনের সুখসমৃদ্ধির বর প্রার্থনা করিয়া লইয়াছেন;—পুত্র, ধন, ঐশ্বর্য, সুন্দরী ভার্যা অর্থাৎ ঐহিক জীবনের

সমৃদ্ধির যাবতীয় উপকরণই তাঁহাদের কাম্য ছিল। তাঁহাদের কামনার মূল সুরটি ভারতচন্দ্রের একটি ছত্রের ভিতর দিয়া প্রকাশ পাইয়াছে; 'অন্নদামঙ্গলে'র ঈশ্বরী পাটনী অন্নদার কাছে বর চাহিতেছেন,

'আমার সন্তান যেন থাকে দুধে ভাতে।'

মোক্ষ নহে, স্বর্গ নহে, পারত্রিক কোন কল্যাণ নহে, ঐহিক জীবনের নশ্বর সুখসমৃদ্ধিই এখানে দেবতার কাছে পরম কাম্য বস্তু হইয়া উঠিয়াছে। বৈষ্ণব আদর্শের সঙ্গে এখানেই মঙ্গলকাব্যের শাক্ত কবিদিগের আদর্শের মূল বিরোধ। মধ্যযুগের বাংলার সমাজে বৈষ্ণব ধর্ম যেমন বৈরাগ্যের বাণী শুনাইয়াছে, তেমনি অপর পক্ষে মঙ্গলকাব্যবর্ণিত লৌকিক শাক্তধর্ম পরম সংসারাসক্তির গুণগান করিয়াছে। ভোগের ভিতর দিয়া সাধনাই ছিল মঙ্গলকাব্যের আধ্যাত্মিক বাণী। 'বৈরাগ্য সাধনে মুক্তি সে আমার নয়'—ইহাই মঙ্গলকাব্যের ভোগ-দর্শনের স্বরূপ।

এক হিসাবে বৈষ্ণবকাব্যকে মঙ্গলকাব্যের পরিপূরক (complement) বলা যাইতে পারে। বাংলার সমাজের ব্যক্তি-হৃদয়ের যে আবেগ মঙ্গলকাব্যগুলির মধ্যে স্তম্ভিত হইয়া ছিল, তাহাই বৈষ্ণব কাব্যের শতমুখী ধারায় স্বতঃস্ফূর্ত হইয়াছে। একদিকে মঙ্গলকাব্যগুলির মধ্যে যেমন মধ্যযুগের বাংলার সমষ্টিজীবন প্রতিফলিত হইয়াছে, তেমনি আর এক দিক দিয়া বৈষ্ণব কবিতায় ব্যষ্টি হৃদয়ের একান্ত সুখদুঃখের অনুভূতি প্রকাশ পাইয়াছে। মঙ্গলকাব্যের মধ্যে যে ভাব-রসের অভাব ছিল, বৈষ্ণব সাহিত্য তাহা পূর্ণ করিয়াছে এবং বৈষ্ণব সাহিত্যের মধ্যে যে ভাব-রসের অভাব ছিল, তাহা মঙ্গলকাব্য পূর্ণ করিয়াছে। কিন্তু ইহাতে পরস্পরের প্রত্যক্ষ কোন প্রভাব ছিল বলিয়া স্বীকার করা যায় না।

মঙ্গলকাব্য ও বৈষ্ণব সাহিত্য পরস্পরকে কতখানি প্রভাবিত করিয়াছে, তাহা বিচার করিয়া দেখিলে বুঝিতে পারা যাইবে যে, এই প্রভাব কেবল বহিরঙ্গগত এবং বিচ্ছিন্ন মাত্র—একের প্রভাব অন্যের মর্মমূলে প্রবেশ করিতে পারে নাই। কারণ ইহাদের পরস্পরের আদর্শ ছিল সম্পূর্ণ বিপরীত-ধর্মী। তবে মঙ্গলকাব্যের মধ্যে যতদিন আদর্শগত শৈথিল্য দেখা দেয় নাই, ততদিন পর্যন্তই পরস্পরের স্বাধীন বিকাশ সম্ভব হইয়াছিল, কিন্তু সপ্তদশ অষ্টাদশ শতাব্দীতে ইহার আদর্শ যখন শিথিল হইয়া আসিল, তখন ইহার উপর বৈষ্ণব আদর্শের প্রভাব দুর্জয় হইয়া উঠিল, সে কথা অন্যত্রও উল্লেখ করিয়াছি। অতএব কেবলমাত্র মঙ্গলকাব্যের আদর্শগত অধঃপতনের যুগের নিদর্শন দেখিয়াই এই সিদ্ধান্ত করা সমীচীন হয় না যে, 'এই দুইটি কাব্যধারার অন্তর্নিহিত সত্যপ্রেরণা বহুলাংশে অভিন্ন।' মঙ্গলকাব্যের ভক্তি ও বৈষ্ণবীয় জীবনাদর্শের ভক্তির মধ্যে মৌলিক পার্থক্য আছে। দ্রোহবুদ্ধি এবং অবিশ্বাস সম্পূর্ণভাবে জয় করিয়া যে মঙ্গলকাব্যের ভক্তিবিশ্বাসের জন্ম হয়, তাহা নহে—ভয় হইতে যে ভক্তির জন্ম, তাহার মধ্যে দ্রোহবুদ্ধি ও অবিশ্বাস প্রচ্ছন্ন হইয়া থাকে মাত্র, কখন সম্পূর্ণ দূর হইয়া যাইতে পারে না; কিন্তু বৈষ্ণবীয় জীবনাদর্শজাত ভক্তি অহৈতুকী ভক্তি, কোনও

বিরুদ্ধ শক্তির সঙ্গে সংগ্রাম করিয়া ইহার জন্ম হয় না, সেইজন্য ইহা যেমন পবিত্র নির্মল তেমনই চিরস্থায়ী। অতএব বৈষ্ণব সাহিত্যের বহিরঙ্গগত কোনও প্রভাব মঙ্গলকাব্যের উপর কার্যকর হইলেও, ইহাদের অন্তর্নিহিত ভক্তির অনুভূতিতে ইহারা পরস্পর সুস্পষ্ট স্বাতন্ত্র্য রক্ষা করিয়াছে। শাক্ত ও বৈষ্ণব প্রভাবে রচিত মধ্যযুগের বাংলা সাহিত্য সম্পর্কে রবীন্দ্রনাথও বলিয়াছেন, 'সমাজের চিত্ত যখন নিজের বর্তমান অবস্থাবলম্বনে বদ্ধ থাকে এবং সমাজের চিত্ত যখন ভাব-প্রাবল্যে নিজের অবস্থার ঊর্ধ্বে উৎক্ষিপ্ত হয়, এই অবস্থায় সাহিত্যের প্রভেদ অত্যন্ত অধিক।' অতএব ইহাদের 'অন্তর্নিহিত সত্যপ্রেরণা'তে যে সুদূর পার্থক্য থাকিবে তাহাও নিতান্তই স্বাভাবিক।

প্রাচীন বাংলা সাহিত্য মানবতার জয়গানে মুখর। কৃষ্ণলীলার একান্ত আধ্যাত্মিক বিষয়কে কেন্দ্র করিয়াও বৈষ্ণব কবিগণ পরোক্ষে মানবতারই জয়গান গাহিয়াছেন; খ্রীষ্টীয় ত্রয়োদশ শতাব্দীতে অজয়ের তীরে বাংলার আদি কবির কণ্ঠে যে সুর সর্বপ্রথম ধ্বনিত হইয়াছিল, তাহাই পরবর্তী প্রায় পাঁচ শত বৎসর ব্যাপিয়া প্রতি বৈষ্ণব কবির কণ্ঠে অনুরণিত হইয়াছে। 'শুধু বৈকুণ্ঠের তরে' যে বৈষ্ণবের গান নয়, তাহা বাঙ্গালী কবি অতি সহজেই অনুভব করিতে পারিয়াছিলেন। মঙ্গলকাব্যে এই মানবিকতার অনুভূতি আরও প্রত্যক্ষ। বৈষ্ণব কবিতায় দেবতাকে বাদ দিয়া মানুষ নহে, বরং এই দুই-ই সেখানে অভিন্ন হইয়া দেখা দিয়াছে এবং তাহার ফলে মানুষ পূর্ণাঙ্গ পরিচয় তাহাতে সুপরিস্ফুট হইতে পারে নাই—তাহার একটি বিশেষ অংশ শুধু সমুজ্জ্বল হইয়া আছে। কিন্তু মঙ্গলকাব্যে প্রাতিটি মানুষ পূর্ণাঙ্গ তাহার দেহের মালিন্য পর্যন্ত তাহাতে প্রত্যক্ষ। শুধু তাহাই নহে, এই মলিনতা লইয়া মানুষ সেখানে তথাকথিত দেবতার ঊর্ধ্বে উঠিয়া গিয়াছে। মঙ্গলকাব্যে মানুষই লক্ষ্য দেবতা উপলক্ষ্য মাত্র; কিন্তু বৈষ্ণব কবিতায় দেবতা লক্ষ্য, মানুষ উপলক্ষ্য। সার্বজনীন মানবতার ভিত্তির উপরই মঙ্গলকাব্যের কাব্যধর্মের প্রতিষ্ঠা হইয়াছে

## ।।১৩।। চরিতকাব্য ও মঙ্গলকাব্য

মধ্যযুগের বাংলা সাহিত্যে মঙ্গলকাব্যের ভাবেই আর এক শ্রেণীর পাঁচালী প্রচলিত ছিল, তাহা চরিতকাব্য নামে পরিচিত। চৈতন্যদেব এবং তাঁহার পার্ষদ বিশেষত নিত্যানন্দ, অদ্বৈতাচার্য, গদাধর ইঁহাদের জীবন-চরিত অবলম্বন করিয়াই মূলত ইহারা রচিত হইয়াছে. এবং ইহাদের প্রত্যেকটির মধ্যেই প্রত্যেকের ভগবত্তা প্রতিষ্ঠিত করিবার প্রয়াস দেখা যায়। সেই সূত্রেই চৈতন্যজীবনী অবলম্বন করিয়া জয়ানন্দের 'চৈতন্যমঙ্গল', বৃন্দাবনদাসের 'চৈতন্যমঙ্গল' বা 'চৈতন্যভাগবত', অদ্বৈতাচার্যের জীবনচরিত অবলম্বন করিয়া 'অদ্বৈত-মঙ্গল' ইত্যাদি রচিত হয়। বৈষ্ণব চরিতকাব্যগুলি রচিত হইবার পূর্বেই শক্তি কবিগণের রচিত মঙ্গলকাব্য সমাজে একটি বিশিষ্ট আদর্শ স্থাপন করিয়াছিল এবং সমাজের বিভিন্ন স্তরে ইহাদের প্রভাব বিস্তার লাভ করিয়াছিল, সেই সূত্রেই চরিতকাব্যগুলিকেও মঙ্গল নামে উল্লেখ করা হইয়াছে। সুতরাং ইহাদের মধ্যে মঙ্গলকাব্যের প্রভাব অনুভব করা যাইবে ইহাই

স্বাভাবিক। কিন্তু তাহা সত্ত্বেও কতকগুলি বিষয়ে ইহাদের মধ্যে ব্যতিক্রম আছে।

মঙ্গলগান গানের উদ্দেশ্যে রচিত, কিন্তু চরিতকাব্য গানের উদ্দেশ্যে রচিত নহে, ইহারা পাঠ করিয়া ব্যাখ্যা করিবার উদ্দেশ্য রচিত হইয়াছিল। সেইজন্য মঙ্গলগান যেমন আট দিনের, বার দিনের কিংবা এক মাসের উপযোগী করিয়া পালায় পালায় বিভক্ত হইয়া রচিত হইয়াছে, চরিতকাব্য তেমন হয় নাই। ইহারা পাঠের উদ্দেশ্যে রচিত বলিয়া সাধারণভাবে পরিচ্ছেদে পরিচ্ছেদে বিভক্ত হইয়াছে, ইহাদের মধ্যে মঙ্গল গানের রাগ-রাগিণীর মত সাধারণত কোন রাগ-রাগিণীরও উল্লেখ দেখিতে পাওয়া যায় না। তবে প্রত্যেক পরিচ্ছেদ শেষে মঙ্গলকাব্যের অনুযায়ী ভণিতা ব্যবহার করা হইয়াছে।

মঙ্গলকাব্য দেব-মাহাত্ম্যসূচক কাব্য, স্বেচ্ছাচারী দৈবের স্বেচ্ছাচার প্রসূত অলৌকিক আচরণকেই এখানে মাহাত্ম্য বলিয়া মনে করা হইত। চরিতকাব্য ঐতিহাসিক চরিত্র অবলম্বন করিয়া রচিত; কিন্তু তাহা সত্ত্বেও ইহাতে ঐতিহাসিক চরিত্রের স্বাভাবিক মানসিক সত্তা অনেক ক্ষেত্রেই কল্পিত দৈবশক্তির আরোপ দ্বারা আচ্ছন্ন হইয়া গিয়াছে। তথাপি জীবনের ঐতিহাসিক সূত্র তাহার মধ্যে যে সম্পূর্ণ লুপ্ত হইয়া গিয়াছে, তাহা মনে করিবার কোনও কারণ নাই।

মঙ্গলকাব্যের দেবতাদিগের দৈব মাহাত্ম্য প্রচার করিতে গিয়াও ইহাদের কবিগণ তাহাদিগকে নিতান্ত বাস্তব জীবনের ক্ষেত্রে টানিয়া নামাইয়াছিলেন, দেবতার মধ্যে তাঁহারা মানুষকেই প্রতিষ্ঠা করিয়াছেন, কিন্তু চরিতকাব্যের বৈষ্ণব সাধক কবিগণ মানুষকে দেবতা করিতে চাহিয়াছেন। তাহার ফলে চৈতন্যদেব শ্রীকৃষ্ণের অবতার, নিত্যানন্দ বলরামের অবতার এবং অদ্বৈতাচার্য শিবের অবতার হইয়াছেন; কিন্তু মঙ্গলকাব্যের মনসা স্বর্গ হইতে মর্ত্যের ধূলিমাটিতে নামিয়া আসিয়াছেন, চণ্ডী মানবীর রূপ ধারণ করিয়া মানুষকে ছলনা করিয়াছেন। সুতরাং চরিতকাব্য এবং মঙ্গলকাব্য উভয়ের গতি সম্পূর্ণ দুইটি বিপরীতমুখী—একটির মর্ত্য হইতে বৈকুণ্ঠের দিকে লক্ষ্য, আর একটির বৈকুণ্ঠ হইতে মর্ত্যের দিকে লক্ষ্য। সুতরাং মঙ্গলকাব্যের দেবতা যে ভাবে মানুষের সঙ্গে মিশিয়া মানুষের মত নিজের গায়ে ধূলি কাদা মাখিয়া বেড়াইয়াছিলেন, চরিতকাব্যের মহাপুরুষেরা তাহা করেন নাই। তাঁহারা ধূলি কাদার অপবিত্র স্পর্শ হইতে নিজদিগকে বাঁচাইয়া সাত্ত্বিক জীবনের মধ্যে প্রতিষ্ঠা লাভ করিয়াছেন।

চরিতকাব্য জীবন-আখ্যায়িকা মূলক কাব্য বলিয়া গৃহীত হইলেও মঙ্গলকাব্যের আখ্যায়িকাগুণ তাহাতে নাই। বিরুদ্ধ অবস্থার ভিতর দিয়া মঙ্গলকাব্যের দেবতাকে আত্মপ্রতিষ্ঠা লাভ করিতে হইয়াছে; কিন্তু চরিতকাব্যে সেই প্রকার বিরুদ্ধতার কথা কিছু নাই। কোনও কোনও গ্রন্থে বৈষ্ণববিরোধী কোন ব্যক্তি কিংবা গোষ্ঠীর কথা যে উল্লেখ করা হইয়াছে, তাহাদের বিরোধিতা মঙ্গলকাব্যের দেবতাদিগের যে বিরোধিতার সম্মুখীন হইতে হইয়াছিল, তাহার তুলনায় নিতান্ত উপেক্ষণীয়।

চরিতকাব্য একটি সাম্প্রদায়িক গোষ্ঠীর রচনা, কিন্তু মঙ্গলকাব্য বৃহত্তর সমাজজীবন

ভিত্তিক রচনা। যদিও এ'কথা সত্য যে, শাক্ত সম্প্রদায়ের মধ্য হইতে ইহার মূল প্রেরণা আসিয়াছিল, তথাপি কালক্রমে ইহা বাংলার সমাজ-জীবনকে সামগ্রিক ভাবে অবলম্বন করিয়া এক বৃহত্তর জীবন-রূপ ইহার মধ্যে প্রকাশ করিয়াছে। সেই সূত্রে ইহা জাতীয় (national) কাব্য, কিন্তু চরিতকাব্য জাতীয় কাব্যের পর্যায়ে উন্নীত হইতে পারে নাই, ইহা বিশেষ সম্প্রদায়ের ধর্মীয় (sectarian) রচনা, মঙ্গলকাব্যের তুলনায় সাহিত্যিকগুণ ইহাদের মধ্যে অত্যন্ত গৌণ। চরিতকাব্যগুলি বৈষ্ণব সমাজের শাস্ত্রগ্রন্থের পর্যায়ে স্থান পাইয়াছে; কিন্তু মঙ্গলকাব্যগুলির মূল উদ্দেশ্য যাহাই থাকুক না কেন, ইহারা কখনও শাস্ত্র কিংবা পুরাণ হইয়া উঠিতে পারে নাই, বরং ইহারা কাব্যের মর্যাদা লাভ করিয়া গৌরবান্বিত হইয়াছে। ইহার কারণ মঙ্গলকাব্যের চরিত্রগুলি রক্তমাংসের উপাদান এবং পার্থিব অনুভূতি দিয়া গঠিত; কিন্তু চরিতকাব্যের চরিত্রগুলি তাহা নহে, ইহারা আধ্যাত্মিক আদর্শের উপাদানে গঠিত, লৌকিকতার পরিবর্তে অলৌকিকতা ইহাদের নির্ভর।

মঙ্গলকাব্যে যে অলৌকিকতা নাই, তাহা নহে; তবে তাহার অলৌকিকতার সঙ্গত কাব্যগত ব্যাখ্যা পাওয়া যায়, কিন্তু চরিতকাব্যের অলৌকিকতার কোন কাব্যগত ব্যাখ্যা নাই, তাহা ভক্তিমার্গের কথা বলিয়া কেবলমাত্র বিশ্বাস্য, কোন দিক হইতে বিচার্য নহে।

পূর্বেই বলিয়াছি, চরিতকাব্যগুলির উদ্ভবের পূর্বেই মধ্যযুগের বাংলা সাহিত্যে মঙ্গলকাব্য একটি বিশিষ্ট রূপ লাভ করিয়া বাঙ্গালীর ধ্যানধারণার সকল ক্ষেত্রেই তাহার প্রভাব বিস্তার করিয়াছিল। চরিতকাব্যগুলি সেইজন্যই ইহাদের বহিরঙ্গ গঠনে সেই আদর্শই সাধারণভাবে অনুসরণ করিয়াছে। সেইজন্য মঙ্গলকাব্যের প্রারম্ভিক দেব-বন্দনার মত কোনও কোনও চরিতকাব্যেও নানা দেবদেবীর বন্দনা শুনিতে পাওয়া যায়। তবে এ'কথা সত্য, যে সকল চরিত-কাব্য বৈষ্ণব সমাজে একান্ত প্রামাণ্য গ্রন্থ রূপে গৃহীত হইয়াছে, তাহাদের মধ্যে বৈষ্ণব বন্দনা ছাড়া মঙ্গলকাব্যের অনুযায়ী পঞ্চদেবতার কোনও বন্দনা শুনিতে পাওয়া যায় না। তথাপি গ্রন্থারম্ভে বৈষ্ণব বন্দনাও যে মঙ্গলকাব্যের অনুকরণেরই ফল, তাহা অস্বীকার করিতে পারা যায় না। যে সকল চরিতকাব্য মঙ্গলকাব্যকে সর্বাধিক অনুকরণ করিয়াছে, যেমন, জয়ানন্দের 'চৈতন্যমঙ্গল', কিংবা লোচনদাসের 'চৈতন্যমঙ্গল', ইহারা বৈষ্ণব সমাজে বিশেষ প্রতিষ্ঠা লাভ করিতে পারে নাই। যে দুইখানি চরিতকাব্য সকল চরিতকাব্যের আকর-গ্রন্থ বলিয়া গৃহীত হয়, যেমন বৃন্দাবনদাসের 'চৈতন্য-ভাগবত' এবং কৃষ্ণদাস কবিরাজের 'চৈতন্য-চরিতামৃত', ইহারা বিষয় বিন্যাসের দিক হইতে মঙ্গলকাব্যের প্রভাব হইতে অনেকখানি মুক্ত, কিন্তু ভাবাদর্শের দিক হইতে বৃন্দাবনদাসের 'চৈতন্য-ভাগবতে'র বা 'চৈতন্যমঙ্গলে'র সঙ্গে ষোড়শ-সপ্তদশ শতাব্দীর যে কোনও মঙ্গলকাব্যেরই ঐক্য আছে। জয়ানন্দ ও লোচনদাসের 'চৈতন্যমঙ্গল' কতকগুলি সুরচিত গীতির সমষ্টি, গীতিসুরে কাহিনীর প্রবাহ পদে পদে রুদ্ধ হইয়াছে। অবশ্য ইহা যে মঙ্গলকাব্যের প্রভাবজাত তাহাও নহে, ইহা সমসাময়িক কালের বৈষ্ণব গীতি-কবিতার প্রভাবেরই প্রত্যক্ষ ফল। মঙ্গলকাব্যের মত ইহাদের মধ্যেও কোন পরিচ্ছেদ দ্বারা বিষয়বস্তুকে বিভক্ত করা হয় নাই, গানের

উদ্দেশ্যে রচিত বলিয়া মঙ্গলকাব্যের অনুযায়ী ইহাদের মধ্যে রাগ-রাগিণীর উল্লেখ আছে, মঙ্গলকাব্যের মতই পৌরাণিক প্রসঙ্গের অবতারণা করিয়া উভয় কাব্যেরই সূচনা হইয়াছে। লোচনদাসের 'চৈতন্যমঙ্গলে' গণেশাদি নানা দেবতার বন্দনা শুনিতে পাওয়া যায়। মঙ্গলকাব্যের দেবদেবীগণ যেমন মর্ত্যে অবতীর্ণ হইয়া নিজেদের পূজার প্রচলন করিয়া যাইতেন, লোচনদাসের 'চৈতন্যমঙ্গলে'ও দেখা যায়, বিষ্ণু চৈতন্যরূপে মর্ত্যে অবতীর্ণ হইয়া নিজের পূজা নিজেই প্রচারের ভার লইয়াছেন। লোচনদাসের 'চৈতন্যমঙ্গল' সাধারণ মঙ্গলকাব্যের মতই অলৌকিক ঘটনায় পরিপূর্ণ। পরবর্তীকালে অক্ষম কবিদিগের হাতে পড়িয়া মঙ্গলকাব্যের যে অবস্থা হইয়াছিল, লোচনদাসের 'চৈতন্যমঙ্গলে' যেন তাহারই পূর্বাভাস দেখিতে পাওয়া যায়।

বৃন্দাবন দাসের 'চৈতন্যভাগবত' বা 'চৈতন্যমঙ্গল' গ্রন্থখানি বৈষ্ণব সমাজে পরম শ্রদ্ধার সঙ্গে পঠিত হয়, ইহা বৈষ্ণব শাস্ত্রীয় গ্রন্থের মর্যাদা লাভ করিয়াছে। ইহার মধ্যেও মঙ্গলকাব্যের বস্তু এবং ভাবগত প্রভাব অপ্রত্যক্ষ নহে। ইহাতে চৈতন্যদেবের চরিত্র অনেকটা মঙ্গলকাব্যের শাক্ত দেবদেবীর চরিত্রের আদর্শে পরিকল্পিত হইয়াছে। মঙ্গলকাব্যের দেবদেবীগণ যেমন নিজেদের স্বার্থরক্ষায় ভয়ঙ্কর রূপ ধারণ করেন, 'চৈতন্যভাগবত' গ্রন্থে বৃন্দাবনদাস চৈতন্যদেবকেও দুই-একবার সেই ভাবে চিত্রিত করিয়াছেন। মাধাই নিত্যানন্দের অঙ্গে যখন আঘাত করিয়া রক্তপাত করিয়াছিলেন, তখন তাহা দেখিয়া চৈতন্যদেব তাহার উপর প্রতিহিংসা গ্রহণ করিবার জন্য ভয়ঙ্কর রূপ ধারণ করিয়াছিলেন। যে ধর্মের প্রবর্তককে এই প্রকার হিংস্র রূপে পরিকল্পনা করিবার মধ্যে বৃন্দাবন দাসের মনে সমসাময়িক মঙ্গলকাব্যের দেবদেবী চরিত্রের অনুরূপ গুণটির প্রভাব স্বভাবতই প্রকাশ পাইয়া থাকিবে। তারপর কাজি যখন নবদ্বীপে সংকীর্তন নিষেধ করিয়া দিলেন, তখন কাজির উপর প্রতিহিংসা গ্রহণ করিবার আচরণটির মধ্যেও বৃন্দাবন দাসের মনে মঙ্গলকাব্যের দেবদেবীর অনুরূপ প্রতিহিংসা-পরায়ণ ভয়ঙ্কর রূপটির উদয় হইয়াছিল বলিয়াই মনে হইবে।

চরিতকাব্যগুলির মধ্যে একমাত্র বৃন্দাবন দাসের 'চৈতন্য-ভাগবতে'র মধ্যে কোনও কোনও ক্ষেত্রে কোনও কোনও চরিত্রের মধ্যে মঙ্গলকাব্যের চরিত্রের অনুযায়ী মানবিক গুণের বিকাশ দেখা যায়। তবে তাহা চৈতন্যচরিত্রের ক্ষেত্রে নহে, বরং অন্যান্য চরিত্রের ক্ষেত্রেই তাহা সম্ভব হইয়াছে। এমন কি, চৈতন্যচরিত্রের ক্ষেত্রেও তাহা কোনও কোনও সময় সম্ভব হইয়াছে। বৃন্দাবনদাস বৈষ্ণব ভাবে দীক্ষিত হইলেও প্রকৃতপক্ষে জীবন এবং জগৎ সম্পর্কেও বিশেষ সচেতন ছিলেন। সেই জন্যই তাঁহার রচিত চরিতকাব্যে মঙ্গলকাব্যের অনুযায়ী বৃহত্তর বাংলার সমাজের ছায়াপাত হইয়াছে। মঙ্গলকাব্যের মতই তাঁহার কাব্য 'এপিক' বা মহাকাব্যধর্মী রচনা। তারপর কেবলমাত্র নিজের সম্প্রদায়ের মধ্যেই তাঁহার দৃষ্টি সীমাবদ্ধ হইয়া ছিল না। বাংলার বৃহত্তর সমাজ-জীবনের পটভূমিকার উপর তাঁহার চরিতকাব্য রচিত হইয়াছে, সেই সূত্রেই ইহার মধ্যে মঙ্গলকাব্যের গুণ প্রকাশ পাইয়াছে। চরিতকাব্য রচয়িতাদিগের মধ্যে প্রকৃত কবিত্বের সন্ধান দুইজনের মধ্যে পাওয়া যায়,

প্রথমতঃ লোচনদাস, দ্বিতীয়তঃ বৃন্দাবনদাস। দুইজন দুই স্বতন্ত্র দৃষ্টিভঙ্গির কবি, একজন গীতিকবি, আর একজন মহাকাব্য বা 'এপিকে'র কবি। 'এপিক' কাব্যের দৃষ্টিভঙ্গি হইতে মঙ্গলকাব্যগুলি রচিত হইয়াছে; সেইজন্য একমাত্র বৃন্দাবনদাসের 'চৈতন্য-ভাগবত' বা 'চৈতন্যমঙ্গলে'র সঙ্গেই মঙ্গলকাব্যের তুলনা চলিতে পারে।

বৈষ্ণব চরিতকাব্যের মধ্যে একমাত্র বৃন্দাবনেদাসের 'চৈতন্য ভাগবত' গ্রন্থখানি মঙ্গলকাব্যকে কোনও কোনও বিষয়ে প্রভাবিত করিয়াছে। অনেকে অনুমান করিয়াছেন, চণ্ডীমঙ্গলের কবি মুকুন্দরাম চক্রবর্তী বৈষ্ণব ছিলেন; সেই জন্যই দেখা যায়, তিনি তাঁহার চণ্ডীমঙ্গল কাব্যে শ্রীমন্তের শৈশবকাল বর্ণনায় 'চৈতন্যভাগবত'—বর্ণিত চৈতন্যদেবের বাল্যলীলার সম্পূর্ণ অনুকরণ করিয়াছেন। এমন কি, শ্রীমন্তের পাঠশালা-জীবনের কথা বলিতে গিয়াও নবদ্বীপের টোলে বিশ্বম্ভর যে ভাবে সর্বসূত্রে কৃষ্ণব্যাখ্যা করিতেন, তাঁহার পাঠশালার পণ্ডিতের মুখেও সেই ব্যাখ্যাই করিয়াছেন। সুতরাং মঙ্গলকাব্যের অন্যতম শ্রেষ্ঠ কবি মুকুন্দরাম চক্রবর্তী বৃন্দাবন দাসের 'চৈতন্যভাগবত' দ্বারা যে প্রভাবিত হইয়াছিলেন, তাহা অস্বীকার করিতে পারা যায় না। ক্রমে বৈষ্ণব প্রভাব সমাজের মধ্যে যতই বাড়িতে লাগিল, ততই চরিতকাব্যগুলির প্রভাব মঙ্গলকাব্যের চরিত্রসৃষ্টি প্রভাবিত করিতে লাগিল। চৈতন্যদেবের ব্যক্তিত্ব এবং অটল আদর্শ-নিষ্ঠার দৃষ্টান্ত দ্বারা মনসামঙ্গলের চাঁদ সদাগরের চরিত্র দৃঢ়তর হইল, শচীদেবীর মৌন বেদনা কোনও কোনও মনসা-মঙ্গলের কবিকে সনকা-চরিত্র সৃষ্টিতে নূতন প্রেরণা দিল, বিষ্ণুপ্রিয়ার বঞ্চিত জীবনের অব্যক্ত বেদনা কোন কোন মনসা-মঙ্গলের কবির হৃদয় ভারাক্রান্ত করিয়া তুলিয়া তাঁহাদের বেহুলা চরিত্র রূপায়ণে নূতন দৃষ্টি খুলিয়া দিল। মঙ্গলকাব্য দ্বারা প্রভাবিত হইয়া একদিন মধ্যযুগের বাংলা সাহিত্যে চরিতকাব্যের জন্ম হইয়াছিল, কিন্তু কালক্রমে চরিত-কাব্যগুলি পরবর্তী মঙ্গলকাব্যগুলিকে প্রভাবিত করিতে লাগিল।

মঙ্গলকাব্য যেমন কালক্রমে একটি রচনা এবং ভাব-গত আদর্শ সৃষ্টি করিয়াছিল, চরিতকাব্য তাহা করিতে পারে নাই। এমন কি, বৃন্দাবনদাস রচিত 'চৈতন্য-ভাগবত' এবং কৃষ্ণদাস কবিরাজ রচিত 'চৈতন্য-চরিতামৃত' গ্রন্থ দুইখানি বৈষ্ণব সমাজে বিশেষ শ্রদ্ধা লাভ করিলেও ইহাদিগের কাহাকেও অবলম্বন করিয়া বৈষ্ণব চরিতকাব্য রচনার একটি আদর্শ স্থিরীকৃত হয় নাই। চরিতকাব্যের উন্নত আদর্শগুলি মঙ্গলকাব্য নিজের মধ্যে স্বাঙ্গীকৃত করিয়া নিজে পুষ্টি লাভ করিয়াছে এবং অষ্টাদশ শতাব্দীতে ইহার ঐশ্বর্য যুগ পর্যন্ত অগ্রসর হইয়াছে, চরিতকাব্যের ধারা মধ্যযুগেই নিঃশেষিত হইয়া গিয়াছিল; কারণ, পরবর্তী চরিতকাব্যগুলি মর্ত্যের সঙ্গে সকল সম্পর্ক বিচ্ছিন্ন করিয়া ফেলিয়াছিল।

## ॥১৪॥ নাটগীত ও মঙ্গলকাব্য

মধ্যযুগে মঙ্গলকাব্য রচনার সমসাময়িক কালে নাটগীত নামে পরিচিত এক শ্রেণীর গীতিরচনা বাংলা সাহিত্যে প্রচলিত ছিল। ইহার সঙ্গে মঙ্গলকাব্যের কি সম্পর্ক ছিল, তাহা

।ঞচার করিয়া দেখা যাইতে পারে। মধ্যযুগে বাংলার সঙ্গীতের যতদূর পরিচয় উদ্ধার করা যায়, তাহা হইতে মনে হয়, নাটগীত আখ্যানমূলক গীত ছিল। মঙ্গলকাব্যও তাহাই। তবে ম‌ঙ্গলগানের পরিবেশন রীতি এবং নাটগীতির পরিবেশন রীতি এক ছিল না। নাটগীত নাম হইতেই বুঝিতে পারা যাইতেছে যে, ইহার সঙ্গে নৃত্য এবং গীত দুই-ই যুক্ত ছিল এবং তাহার কাহিনী অনেকটা পাত্রপাত্রীর নাটকীয় সংলাপের মধ্য দিয়া প্রকাশ করা হইত। তবে এই সংলাপ গীতি-সংলাপ, কোনও গদ্য সংলাপ নহে। জয়দেবের 'গীতগোবিন্দ', বড়ু চণ্ডীদাসের 'শ্রীকৃষ্ণকীর্তন' নাটগীত শ্রেণীর রচনা। ইহাদের প্রধান বৈশিষ্ট্য এই যে, ইহাদের মধ্যে কয়েকটি চরিত্রের মাধ্যমে গীতি-সংলাপ পরিবেশন করা হইয়াছে এবং তাহার মধ্য দিয়াই কাহিনীর ধার শেষ পর্যন্ত অগ্রসর হইয়া গিয়াছে। কিন্তু মঙ্গলগান একজন মাত্র মূল গায়েন আসরে দাঁড়াইয়া প্রথম হইতে শেষপর্যন্ত গাহিয়া যাইত, দুই চারিজন আসরে বসিয়া ধুয়া ধরিত মাত্র। মঙ্গলকাব্যের লাচাড়ী বা নাচাড়ী অংশ যদি নৃত্যসম্বলিত গীত অংশ বলিয়াই মনে করা হয়, তাহা হইলেও এই নৃত্যও মূল গায়েনই করিত; অন্য কোন চরিত্র তাহাতে অংশ গ্রহণ করিত না। নাটগীতের কিছু কিছু রূপ এখন পর্যন্ত বাংলার লোক-সঙ্গীতের ধারায় রক্ষা পাইয়াছে, তাহাদের মধ্যে মুর্শিদাবাদ, বীরভূম জিলার অন্তর্গত বোলান গান বিশেষ উল্লেখযোগ্য। যদিও এ'কথা সত্য যে, সাম্প্রতিক কালে বোলান গান পরবর্তী কালের যাত্রা এবং নাটক দ্বারাও কিছু প্রভাবিত হইয়াছে, তথাপি বুঝিতে পারা যায়, প্রাচীনতর বোলান গানে নাটগীতের রূপটি পরিপূর্ণ রক্ষা পাইয়াছিল। মধ্যযুগের নাটগীত গ্রাম্যজীবনে কিছুকালের মধ্যেই ধামালী নামক কুরুচিপূর্ণ এক শ্রেণীর লৌকিক নৃত্যগীতের মধ্যে আত্মবিসর্জন করিয়াছিল, তথাপি ইহার একটি ধারা কোন প্রকারে বোলান গানের মধ্য দিয়া অগ্রসর হইয়া গিয়াছিল। বোলান গান পল্লীসঙ্গীত হইলেও পৌরাণিক নানা বিষয়ই ইহার বিষয়বস্তু বলিয়া রুচির দিক দিয়া উন্নত। কিন্তু ধামালীর মধ্যে রাধাকৃষ্ণের প্রেমবিষয় স্থান লাভ করিবার জন্য গ্রাম্য কবিদিগের পরিকল্পনায় তাহার স্বর্গীয়তা রক্ষা পাইতে পারে নাই, সহজেই তাহা মর্ত্যের মাটিতে নামিয়া আসিয়াছে।

মঙ্গলকাব্যের সঙ্গে নাটগীতের বিষয়-বস্তুর দিক দিয়াও পার্থক্য ছিল। মঙ্গলকাব্য লৌকিক দেবদেবীর উচ্চতর সমাজে প্রবেশের দাবী লইয়া রচিত হইয়াছে। কিন্তু নাটগীত তেমন কোন উদ্দেশ্যমূলক রচনা ছিল না, তাহাতে পুরাণের কাহিনী সাধারণভাবে প্রচারিত হইয়াছে। মঙ্গলকাব্যের মধ্যে শৈবশাক্তের দ্বন্দ্বের মধ্য দিয়া কাহিনীর নাটকীয় গুণ বিকাশ লাভ করিয়াছে, নাটগীতে তাহা ছিল না। সেই জন্য তাহার মধ্যে নাট বা নৃত্য থাকিলেও নাটকীয়তা ছিল না। মঙ্গলগানে নৃত্য ছিল না সত্য, কিন্তু কাহিনীর মধ্যে নাটকীয়তা ছিল।

'গীতগোবিন্দ' এবং 'শ্রীকৃষ্ণকীর্তন'কে যদি নাটগীতের আদি-রূপ (prototype) বলিয়া ধরা যায়, তবে এ'কথা মনে হইতে পারে যে, কৃষ্ণপ্রসঙ্গই বুঝি নাটগীতের একমাত্র বিষয় ছিল; কিন্তু প্রকৃতপক্ষে মূলত তাহা ছিল না। ভাগবতের মত রামায়ণ-মহাভারত কিংবা অন্যান্য পুরাণের কাহিনীও ইহার বিষয়-বস্তু হইত, পরবর্তী কালের বোলান গানই তাহার প্রমাণ। তবে এ'কথা সত্য, সমাজে বৈষ্ণব ধর্ম ব্যাপক প্রচারের ফলে কৃষ্ণপ্রসঙ্গ ইহাতে প্রাধান্য লাভ করিয়া গিয়া ইহা বহুলাংশে বৈষ্ণব ভাবাপন্ন হইয়া গিয়াছিল। মঙ্গলকাব্য শাক্ত

দেবদেবীর মাহাত্ম্যসূচক কাহিনী, বৈষ্ণব ধর্মের কোন আদর্শই ইহাকে স্পর্শ করিতে পারে নাই। সুতরাং মঙ্গলকাব্য এবং নাটগীতের বিষয়বস্তুতে যে পার্থক্য ছিল, তাহা একটি মৌলিক পার্থক্য, উভয়ের দিক দিয়া যদি কোন প্রকার ঐক্য থাকিত, তবে একে অন্যাকে সম্পূর্ণ অধিকার করিয়া ফেলিবার সুযোগ পাইত। কিন্তু বিষয় এবং আঙ্গিকগত মৌলিক পার্থক্যের জন্য উভয়েই মধ্যযুগের সমাজজীবনে সমান্তরাল ভাবে বিকাশ লাভ করিবার সুযোগ পাইয়াছিল। তবে মঙ্গলকাব্যের ধারায় জাতির সমাজ-জীবন সামগ্রিকভাবে সেদিন স্পন্দিত হইয়াছিল বলিয়া ইহা এমন পুষ্টি লাভ করিবার সুযোগ পাইয়াছিল, নাটগীতের ধারাটি রাধাকৃষ্ণের প্রণয়-কাহিনীর মধ্যে আবদ্ধ হইয়া পড়িয়া নীতি এবং রুচির এক উচ্চ আদর্শ হইতে সহজেই ভ্রষ্ট হইয়া গতিশক্তিহীন হইয়া পড়িয়াছিল।

যে অর্থে মধ্যযুগের দেবদেবীর মাহাত্ম্যসূচক কাব্যকে মঙ্গলকাব্য বলা হইয়াছে, সেই অর্থে 'শ্রীকৃষ্ণকীর্তন'কে 'শ্রীকৃষ্ণমঙ্গল' বলিয়া উল্লেখ করা যায় না। কারণ, ইহাতে শ্রীকৃষ্ণের ঐশ্বর্য রূপের এক বিকারগ্রস্ত (perverted) পরিচয় প্রকাশ পাইয়াছে, সুস্থ এবং স্বাভাবিক কোনও মহিমা কীর্তিত হয় নাই। বিশেষতঃ সে যুগের সাধারণ সমাজ দেবতার মধ্যে দৈবশক্তির প্রত্যক্ষ প্রয়োগ দেখিতে না পাইলে তৃপ্তি লাভ করিত না, মঙ্গলকাব্যে দেবদেবীর দৈবীশক্তির যে পরিচয় প্রকাশ পাইয়াছে, তাহা তাহাদের অত্যাচরিত সমাজ-জীবনের মধ্যে সান্ত্বনা আনিয়া দিয়াছে। কিন্তু 'শ্রীকৃষ্ণকীর্তনে'র শ্রীকৃষ্ণচরিত্রের মধ্যে তাহার কিছুই ছিল না; যাহা ছিল, তাহা তাহাদের প্রাত্যহিক জীবনে এত পরিচিত যে তাহা দ্বারা দেবতার প্রতি কোন বিস্ময় কিংবা ভক্তিবোধ জাগ্রত করিতে পারিত না। বিশেষতঃ দেবতার মাহাত্ম্য বলিতে যাহা বুঝায়, তাহা 'শ্রীকৃষ্ণকীর্তনে'র মধ্যে কিছুই প্রকাশ পায় নাই। এমন কি, পৌরাণিক অন্যান্য বিষয়েও যে-সকল নাটগীত রচিত হইত, তাহাদের মধ্যেও সাধারণ পুরাণ কাহিনী বর্ণনা ব্যতীত বিশেষভাবে কোন দেবতার মাহাত্ম্যকীর্তন করিবার কোন প্রয়াস দেখা যায় না। এই সূত্রেই নাটগীত বিষয়বস্তু এবং ভাবাদর্শের দিক দিয়াও মঙ্গলকাব্যের তুল্য বলিয়া বিবেচিত হইতে পারে না।

তবে এ' কথা সত্য যে 'শ্রীকৃষ্ণকীর্তন' রচনার সময়ই মঙ্গলকাব্য বিশেষ একটি রূপ লাভ করিয়াছিল, সেইজন্য 'শ্রীকৃষ্ণকীর্তনে'র উপর মঙ্গলকাব্যের কিছু কিছু আঙ্গিকগত প্রভাব অনুভব করা যায়। কিন্তু ভাবগত আদর্শের কোন প্রভাব তাহাতে সংক্রামিত হইতে পারে নাই। কেহ বলিতে চাহিয়াছেন, মঙ্গলকাব্যের দেবতাগণ যে রকম ছলে বলে কৌশলে পূজা আদায় করিয়াছেন, সেই রকম 'শ্রীকৃষ্ণকীর্তনে'র শ্রীকৃষ্ণও রাধিকার নিকট হইতে ছলে বলে কৌশলে সঙ্গ আদায় করিয়াছেন, কিন্তু উভয়ের মধ্যে এই ঐক্য এক শ্রেণীর নহে, সুতরাং 'শ্রীকৃষ্ণকীর্তনে'র মধ্যে মঙ্গলকাব্যের সূচনা দেখা দিয়াছে, এ' কথা স্বীকার করা যায় না। উভয়েই আখ্যায়িকা-ভিত্তিক রচনা বলিয়া আখ্যায়িক বর্ণনার বিশেষ কতকগুলি গুণ উভয়ের মধ্যেই সমানভাবে প্রকাশ পাইয়াছে। ইহা পরস্পরের প্রভাবজাত বলিয়া মনে করা ভুল হইবে।

নাটগীতের প্রধান বৈশিষ্ট্য, ইহা উত্তর-প্রত্যুত্তরমূলক গীতি। কিন্তু মঙ্গলকাব্য তাহা নহে, একটানা পাঁচালীর আকারে ইহাতে কাহিনী পরিবেষণ করা হয়, উত্তর-প্রত্যুত্তরমূলক কোন রচনা ইহার মধ্যে স্থান পাইবার কোন সুযোগ পায় না। উত্তর-প্রত্যুত্তরমূলক রচনার মধ্য দিয়া

যেমন কাহিনী সহজেই একটি গতি লাভ করে, মঙ্গলকাব্যে তাহা হইতে পারে নাই। বর্ণনার পর বর্ণনা দ্বারা কাহিনীর গতি ইহাতে পদে পদে শিথিল হইতে শিথিলতর হইয়াছে। বর্ণনার বিস্তারে এবং কাহিনীর গৌরবে মঙ্গলকাব্য মহাকাব্য বা 'এপিকে'র লক্ষণাক্রান্ত, কিন্তু নাটগীত তাহা নহে, ইহার মধ্যে জীবনের বিস্তার অনুভব করা যায় না, কাহিনীও তেমনই কোনও গুরুত্ব লাভ করিয়া বিশেষ মর্যাদার অধিকারী হইতে পারে না। তবে কোনও কোনও অর্থে ইহা সার্থক নাটকীয় গুণ লাভ করিতে পারে। মঙ্গলকাব্য মহাকাব্যের লক্ষণাক্রান্ত বলিয়া সাধারণত গীতিগুণ- (lyric quality) বর্জিত। তবে বিচ্ছিন্নভাবে কোনও কোনও কবির রচিত কোনও কোনও অংশে এই গুণ প্রকাশ পায় মাত্র। কিন্তু নাটগীত শ্রেণীর রচনার একটি প্রধান গুণ ইহার গীতিগুণ। 'শ্রীকৃষ্ণকীর্তনে' একটি কাহিনীর ধারা অব্যাহত থাকিলেও আদ্যোপান্ত ইহাতে গীতিসুরের একটি প্রবাহ অখণ্ডভবে অগ্রসর হইয়াছে। কোনও কোনও বিচ্ছিন্ন অংশ গীতিরসে ভারাক্রান্ত হইয়া উঠিয়া কাহিনীর গতিকেও শিথিল করিয়াছে। সুতরাং সাধারণভাবে এই কথাই বলিতে পারা যায় যে, নাটগীত গীতিলক্ষণাক্রান্ত, মঙ্গলকাব্য মহাকাব্যের লক্ষণাক্রান্ত। ইহাদের মধ্যে যে মৌলিক পার্থক্য আছে, তাহাই ইহাদিগকে পৃথক করিয়া রাখিয়াছে।

মঙ্গলকাব্যে সামগ্রিকভাবে মধ্যযুগের জাতীয় আশা-আকাঙ্ক্ষার অভিব্যক্তি দেখা গিয়াছে বলিয়া ইহা জাতীয় কাব্য বলিয়া গৃহীত হইবার যোগ্যতা লাভ করিয়াছে, কিন্তু কোনও নাটগীত শ্রেণীর রচনাই তাহা হইতে পারে নাই। 'শ্রীকৃষ্ণকীর্তনে'র মধ্য দিয়া বাংলার বৃহত্তর সমাজ-জীবনের অভিব্যক্তি দেখা যায় না, কেবলমাত্র ব্যক্তিমানসের কামনা-বাসনাই তাহাতে রূপ পরিগ্রহ করিয়াছে। ইহার অনুভূতি ব্যক্তিকে অতিক্রম করিয়া কোনদিন বৃহত্তর সমাজ-জীবন স্পর্শ করিতে পারে নাই। কিন্তু মঙ্গলকাব্যের বস্তুধর্মিতা ইহাকে সমাজ-জীবনের বৃহত্তর ক্ষেত্রে উপকরণের সন্ধান এবং তাহার ব্যবহার করিবার সুযোগ দিয়াছে। মঙ্গলকাব্যে জাতির সমাজ-জীবন প্রতিবিম্বিত হইয়াছে, কিন্তু নাটগীতে তাহা হয় নাই।

মধ্যযুগের বাংলা সাহিত্যে নাটগীত সম্পর্কে যে উল্লেখ পাওয়া যায়, তাহাতে মনে হয়, বিবাহ কিংবা কোন দেবপূজা উপলক্ষেই নাটগীতের অনুষ্ঠান হইত। কৃত্তিবাস রচিত রামায়ণের উত্তরাকাণ্ডে উল্লিখিত হইয়াছে,

নাটগীত দেখি শুনি পরম কুতূহলে।
কেহ বেদ পঢ়ে কেহ পঢ়য়ে মঙ্গলে॥
নানা মঙ্গল নাটগীত হিমালয়ের ঘরে।
পরম আনন্দে লোক আপনা পাশরে॥

সুতরাং দেখা যাইতেছে, মঙ্গলগান ও নাটগীত অভিন্ন উদ্দেশ্যেই গৃহে অনুষ্ঠিত হইত। উদ্ধৃত অংশে মঙ্গলগান এবং নাটগীতকে একসঙ্গে একই উদ্দেশ্যে ব্যবহৃত হইবার কথাই উল্লেখ করা হইয়াছে। ইহাদের উভয়ের মধ্যে যদি ভাব এবং রূপগত সুস্পষ্ট স্বাতন্ত্র্য না থাকিত, তবে একই অনুষ্ঠানে ইহাদের উভয়ের ব্যবহারের কথার উল্লেখ থাকিত না। সেইজন্য বুঝিতে পারা যায়, যদি একই উপলক্ষে উভয়েরই অনুষ্ঠান হইত, তথাপি ইহাদের মধ্যে রূপ এবং ভাবগত সুস্পষ্ট পার্থক্য ছিল। গৃহে শুভ উৎসব উপলক্ষেই মঙ্গলগান এবং নাটগীতের

অনুষ্ঠান হইত, একমাত্র এই বর্হির্মুখী বিষয়েই ইহাদের মধ্যে ঐক্য ছিল।

## ।। ১৫ ।। নাথসাহিত্য ও মঙ্গলকাব্য

মধ্যযুগের বাংলা সাহিত্যে মঙ্গলকাব্যের যুগে আর এক শ্রেণীর আখ্যায়িকা কাব্য প্রচলিত ছিল, তাহা নাথসাহিত্য বলিয়া পরিচিত। মঙ্গলকাব্য যেমন শাক্ত সম্প্রদায়ের সাহিত্য ছিল, নাথসাহিত্য তেমনই প্রধানত নাথসম্প্রদায়ের মধ্যেই সৃষ্টি হইয়াছিল, কিন্তু কালক্রমে ইহাদের আখ্যায়িকার ভিতর হইতে সাম্প্রদায়িক ভাব অনেকখানি দূর হইয়া গিয়া যখন সহজ মানবিক ভাবের বিকাশ হইয়াছিল, তখনই ইহা জাতিবর্ণনির্বিশেষে প্রচার লাভ করিয়াছিল। তবে এ কথা সত্য, বৈষ্ণব চরিত-সাহিত্য সংস্কৃতজ্ঞ বিদগ্ধ পণ্ডিত সমাজের রচনা ছিল, কিন্তু নাথসাহিত্যের মধ্যে যে গুণই প্রকাশ পাক না কেন, তাহা সেই শ্রেণীর পণ্ডিত সমাজ কর্তৃক যেমন রচিত হয় নাই, তেমনই উচ্চতর হিন্দু সমাজের মধ্যেও তাহা প্রচলন লাভ করিতে পারে নাই। সুতরাং নাথআখ্যায়িকাকাব্য যখন জাতবর্ণনির্বিশেষে প্রচারিত হইল, তখন বাংলাদেশের সাধারণ সমাজের যে হিন্দু-মুসলমান কৃষক সম্প্রদায় তাহাদের মধ্যেই তাহা প্রচার লাভ করিয়াছিল। ইহাতে হিন্দুশাস্ত্র কিংবা রামায়ণ-মহাভারত পুরাণের কথা কিছু নাই, শাস্ত্রীয় কথা যদি কিছু থাকে, তবে ইহাতে যোগশাস্ত্রের কথা আছে। কারণ, যোগশাস্ত্রের উপর ভিত্তি করিয়াই নাথ গড়িয়া উঠিয়াছিল। সেইজন্য নানাভাবে তাহাতে তাহার কথাই প্রকাশ পাইয়াছে, ধর্মের আর কোন বিষয় ইহার মধ্যে প্রকাশ পায় নাই।

নাথ আখ্যায়িকাকাব্যগুলিকে সাধারণত নাথ-গীতিকা (ballad) বলা হয়, কারণ, যদিও ইহাদের রচনা মঙ্গলকাব্যের মতই বিস্তৃত, তথাপি মঙ্গলকাব্যের মত পালায় পালায় বিভক্ত হইয়া ইহা রচিত নহে; গীতিকা বা ballad-এর আকারে একটানা প্রথম হইতে শেষ পর্যন্ত রচিত হইয়াছে। সেইজন্য ইহা লোকসাহিত্যধর্মী, শিল্পসাহিত্যধর্মী রচনা নহে; সুতরাং ইহাকে ballad বা গীতিকা বলিয়া পরিচয় দেওয়াই সার্থক হয়। গীতিকা বা ballad লোক-সাহিত্যেরই অন্যতম বিষয়।

নাথ-গীতিকার দুইটি প্রধান ভাগ—একটি ভাগে অলৌকিকতায় সিদ্ধ নাথগুরুদিগের জীবনের মাহাত্ম্য কীর্তিত হইয়াছে, দ্বিতীয় ভাগে মাণিকচন্দ্র রাজার পুত্র গোপীচন্দ্রের সন্ন্যাস গ্রহণের কাহিনী বর্ণিত হইয়াছে। এই দুইটি বিষয় ছাড়া আর কোন বিষয় নাথ-গীতিকায় বর্ণিত হয় নাই। বিভিন্ন কবি এই দুইটি বিষয় লইয়াই গীতি রচনা করিয়াছেন।

মঙ্গলকাব্যের সঙ্গে নাথ-গীতিকায় প্রধান পার্থক্য এই যে, মঙ্গলকাব্য লোকসাহিত্যের স্তর অতিক্রম করিয়া শিল্পসাহিত্যের ক্ষেত্রে প্রবেশ করিয়া এক শিল্পসম্মত কাব্যরূপ লাভ করিয়াছিল; কিন্তু নাথ-গীতিকা লোক-সাহিত্যের স্তর অতিক্রম করিয়া শিল্পসাহিত্যের ক্ষেত্রে প্রবেশ করিতে পারে নাই। নাথগীতিকা লোক-সাহিত্যের অন্তর্গত; সেইজন্য লোক-সাহিত্যের যাহা গুণ, তাহাই ইহার মধ্যে প্রকাশ পাইয়াছে; কিন্তু মঙ্গলকাব্যের ভিত্তিমূলে লোক-সাহিত্যের প্রেরণা থাকিলেও ইহা বিদগ্ধ কবিকুলের হাতে পড়িয়া শিল্পরূপ লাভ

করিয়াছে। রঙ্গপুর জেলার নিরক্ষর কৃষকদিগের মুখ হইতে শুনিয়া স্যর জন গ্রীয়ারসন নাথ-সাহিত্য প্রথম লিখিয়া লইয়াছিলেন। কেবলমাত্র স্মৃতির উপর নির্ভর করিয়া রাত্রির পর রাত্রি জাগিয়া নিরক্ষর গায়েন নিরক্ষর শ্রোতার সম্মুখে এই গান পরিবেষণ করিয়াছে। কিন্তু মঙ্গলকাব্য তেমন নহে, সর্বত্রই ইহার লিখিত পুঁথির সন্ধান পাওয়া গিয়াছে, সেই সকল পুঁথি যাঁহারা রচনা করিয়াছেন, তাঁহারা বিদগ্ধ পণ্ডিত, অনেক ক্ষেত্রেই উচ্চশ্রেণীর ব্রাহ্মণ বৈষ্ণব শ্রেণীর লোক। কিন্তু নাথ-গীতিকা সমাজের উচ্চতর স্তরে উঠিতে পারে নাই। সেইজন্য শাস্ত্রের কথা ইহাদের মধ্যে কম শুনিতে পাওয়া যায়, সাধারণ মানুষের সুখদুঃখ আশা-আকাঙ্ক্ষার কথা ইহার মধ্যে বেশি স্থান পাইবার সুযোগ পাইয়াছে।

মঙ্গলকাব্যের দেবদেবী যেমন বিরুদ্ধ অবস্থার মধ্য দিয়া আত্মপ্রতিষ্ঠা করিয়াছেন, নাথ-গীতিকায় তেমন কিছু দেখিতে পাওয়া যায় না। ইহার মধ্যে কোনও দেবদেবী নাই; শিবের কথা আছে সত্য, কিন্তু শিবের মাহাত্ম্যের কথা কিছু নাই; বরং তাঁহার চরিত্রেও মানবিক দুর্বলতার সন্ধান করা হইয়াছে। ইহাদের মধ্যে যাঁহাদের মাহাত্ম্য প্রচার করা হইয়াছে, তাঁহারা সকলেই নাথ-সম্প্রদায়ের গুরু, সিদ্ধা বা সিদ্ধাচার্য নামে পরিচিত। মঙ্গলকাব্যের দেবদেবীর মত ভক্তের যে তাঁহারা কোনও কল্যাণ করিয়া থাকেন তাহাও নহে। তাঁহারা নিজেরা সাধনভজন দ্বারা অলৌকিক শক্তি লাভ করেন, সাধনার ধারার মধ্যেও কোনও নিগূঢ়তা নাই, ব্রহ্মচর্য দ্বারা যোগ অভ্যাসই এই ধর্মে শ্রেষ্ঠ সাধনা। এই পথে সিদ্ধিলাভ করিয়া নাথগুরুগণ যে নিজেরা কি অলৌকিক শক্তির অধিকারী হইয়াছেন, তাহাই নাথ-গীতিকার একাংশে বর্ণিত হইয়াছে। নাথগুরু গোরক্ষনাথের চরিত্রবলের নিকট স্বয়ং দেবী পার্বতীও যে পরাজয় স্বীকার করিয়াছিলেন, তাহা গৌরবের সঙ্গে ইহাতে ঘোষিত হইয়াছে। মঙ্গলকাব্যে দেবদেবীগণ যে ছলনার আশ্রয় লইয়াছেন, ইহাতে তাহার উল্লেখ নাই। যোগাভ্যাস দ্বারা শক্তি লাভ করিয়াই সিদ্ধাচার্যগণ জীবনে অসম্ভবকে সম্ভব করিয়াছেন; ইহা লৌকিক পথ, কিন্তু মঙ্গলকাব্যের দেবদেবীগণ সর্বদাই অলৌকিক পথেই পদক্ষেপ করিয়াছেন। মঙ্গলকাব্য আত্মশক্তিতে বিশ্বাসহীনতা প্রচার করিয়াছে, নাথ-গীতিকা আত্মশক্তিতে বিশ্বাসের কথা প্রচার করিয়াছে। মঙ্গলকাব্য দৈবের উপর সমাজকে নির্ভর করিয়া থাকিতে বলিয়াছে, কিন্তু নাথসাহিত্যে মানুষের অন্তর্নিহিত শক্তিকে জাগ্রত করিয়া তুলিয়া জীবনের সকল সঙ্কট হইতে পরিত্রাণ পাইবার আশ্বাস দিয়াছে। একান্ত ভোগাসক্ত রাজপুত্র গোপীচন্দ্রের অকালমৃত্যু যখন অনিবার্য হইয়া উঠিল, তখন তাঁহার জননী তাঁহার গলায় রক্ষা কবচ বাঁধিয়া দিয়া দেবতার আশীর্বাদ ভিক্ষা করিলেন না, বরং পুত্রকে সংযম এবং ত্যাগের আদর্শে দীক্ষা দিয়া ভোগজীবন হইতে নিবৃত্ত করিলেন; তাহাতেই পুত্রের পরমায়ু বৃদ্ধি পাইল। মঙ্গলকাব্যের কবি এই ক্ষেত্রে লক্ষ বলি দিয়া দেবতার পূজা করিতে পরামর্শ দিতেন; তারপর ভোগজীবনের অনিবার্য পরিণাম হইতে তাঁহার ভক্তকে তাহা দ্বারা রক্ষা

করিতে না পারিলেও তাহার জন্য স্বর্গবাসের প্রতিশ্রুতি দিয়া সমাজকে সান্ত্বনা দিতেন। সুতরাং মঙ্গলকাব্যের সঙ্গে আদর্শের দিক দিয়া নাথ-গীতিকা অভিন্ন নহে।

মঙ্গলকাব্যের সঙ্গে নাথ-গীতিকার গঠনগত সাদৃশ্যও কিছু নাই। মঙ্গলকাব্য পয়ার, ত্রিপদী, একাবলী ছন্দে চরিত; কিন্তু নাথ-গীতিকা প্রথম হইতেই শেষ পর্যন্ত স্বরবৃত্ত বা শ্বাসাঘাত-প্রধান ছন্দে রচিত। লোকসাহিত্যের ইহাই বিশেষ ধর্ম, ইহাতে ছন্দের কোন বৈচিত্র্য নাই। ইহাতেও সার্থক করুণ রস প্রকাশ পাইয়াছে সত্য, কিন্তু তাহা প্রকাশ করিবার জন্য বিশেষ প্রকৃতির কোন ছন্দ অর্থাৎ লঘু কিংবা দীর্ঘ ত্রিপদী ছন্দ এখানে ব্যবহৃত হয় নাই। কেবলমাত্র সার্থক শব্দ-চয়ন দ্বারা ইহাতে বিভিন্ন রসের যথোচিত অভিব্যক্তি হইয়াছে। মঙ্গলকাব্য যেমন দেব-বন্দনা দিয়া সূচনা হয়, ইহাতে তাহা হয় না; ইহাতে কোন দেবদেবীর বন্দনা নাই। ইহাতে বিনা ভূমিকায় একেবারে প্রথম হইতেই কাহিনীর সূচনা হইয়া যায়। সাধারণত নিরক্ষর মুসলমান গায়েনরা এই গান গাহিয়া থাকে, কিন্তু তাহা সত্ত্বেও যদি এই শ্রেণীর গীতিকা পরিবেষণের সময় কোনও বন্দনা করিবার রীতি থাকিত, তবে অনায়াসেই মুসলমান ধর্মের কথা দিয়া বন্দনা করিয়া ইহার সূচনা হইতে পারিত; কিন্তু লোক-সাহিত্যের ধর্মই এই যে, তাহাতে কোনও সম্প্রদায়েরই কোনও ধর্মের কথা থাকিতে পারে না। নাথগীতিকাও সেই ধর্মই রক্ষা করিয়াছে।

মঙ্গলকাব্য বিয়োগান্তক কাব্য; ইহার কাহিনীর শেষে মিলনের কথা আছে সত্য, কিন্তু সে মিলন মর্ত্যের মাটিতে সম্ভব হয় নাই। তাহা সর্বদাই স্বর্গলোকে সম্ভব হইয়াছে। কিন্তু নাথ-গীতিকা মিলনান্তক রচনা; ইহার মিলন এই পার্থিব লোকেই সম্ভব হইয়াছে। বার বৎসর সন্ন্যাস জীবন যাপন করিবার পরেও গোপীচন্দ্র সংসারে ফিরিয়া আসিয়া গার্হস্থ্য জীবন যাপন করিলেন। সমগ্র সন্ন্যাস জীবন ব্যাপিয়া তিনি সংসার-জীবনের ধ্যানেই কাটাইয়াছেন। নাথ গীতিকায় পার্থিব জীবন মঙ্গলকাব্য অপেক্ষাও অধিকতর সত্য এবং প্রত্যক্ষ; কারণ, ইহাতে দেবতার অলৌকিকতার কোনও প্রভাব নাই, দেবতার ছায়া ইহাতে পৃথিবীকে আচ্ছন্ন করিয়া রাখিতে পারে নাই। নাথ-গীতিকার একটি বিভাগ, অর্থাৎ যে বিভাগটিতে গোপীচন্দ্রের কাহিনী বর্ণিত হইয়াছে, তাহার কেন্দ্রীয় বিষয়-বস্তু প্রেম; এই প্রেম ভগবৎ-প্রেম নহে, বরং পার্থিব নারীপ্রেম। পার্থিব নারীর প্রেম যে কি ভাবে গোপীচন্দ্রের সন্ন্যাসধর্ম রক্ষা করিয়াছিল, এই কথা 'গোপীচন্দ্রের গান' শ্রেণীর নাথ-গীতিকার ভিতর দিয়া বর্ণিত হইয়াছে। মঙ্গলকাব্যে পার্থিব প্রেমের কথা একেবারেই নাই। তবে কোনও কোনও কবির চরিত্র-সৃষ্টির গুণে আভাসে ইঙ্গিতে তাহা কোনও কোনও স্থানে প্রকাশ পাইয়াছে, তবে তাহা কদাচ মুখ্য স্থান লাভ করিতে পারে নাই। কিন্তু 'গোপীচন্দ্রের গানে'-পত্নীপ্রেম মুখ্য স্থান লাভ করিয়াছে এবং ইহার উপরই গীতিকার কাব্যগুণ সার্থকতা লাভ করিয়া সর্বজনীন আবেদন সৃষ্টি করিতে সক্ষম হইয়াছে। নাথ-গীতিকার একটি বিভাগ অর্থাৎ

গোরক্ষবিজয় মীনচেতন শ্রেণীর রচনার মধ্যে প্রেমের কথা নাই সত্য, তথাপি তাহাতেও পার্থিব জীবনের পথেই সাধন-ভজনের সফলতার কথা আছে। মঙ্গলকাব্যে স্বর্গের দেবতাকে যেমন মর্ত্যের ধূলিমাটিতে মলিন করা হইয়াছে, নাথ-গীতিকায় মানুষকে দেবতার স্তরে উন্নীত করা হইয়াছে। সেই মানুষ কখনও প্রেমের পথে, কখনও যোগসাধনার পথে সিদ্ধি লাভ করিয়াছে, কোন অলৌকিক উপায়ে কিছুই করে নাই।

বর্ণনার সংক্ষিপ্ততা গীতিকার একটি গুণ, বর্ণনার বিস্তার মঙ্গলকাব্যের গুণ। গোপীচন্দ্রের গান সার্থক প্রেমমূলক গীতিকা হওয়া সত্ত্বেও এ'কথা স্বীকার করিতেই হইবে যে ইহার মধ্যে গীতিকার সংক্ষিপ্ততার গুণটি প্রকাশ পায় নাই; বরং তাহার পরিবর্তে মঙ্গলকাব্যের বিষয়গত বিস্তৃতির যে গুণ, তাহাই প্রকাশ পাইয়াছে। সুতরাং নাথ-গীতিকার অন্তর্গত গোপীচন্দ্রের গানে দেখা যায়, ইহাতে মঙ্গলকাব্যের বিশাল দেহে গীতিকার সূক্ষ্ম প্রাণ সঞ্চারিত করিয়া দেওয়া হইয়াছে। মঙ্গলকাব্যের প্রভাববশতই বাংলার গীতিকা-সাহিত্যে সংক্ষিপ্ততার গুণটি প্রকাশ পাইতে পারে নাই। 'মৈমনসিংহ গীতিকা'র অন্তর্গত কোন পালাগান অনুসরণ করিলেও তাহা অনুভব করা যাইতে পারে।

'গোরক্ষবিজয়-মীনচেতন' শ্রেণীর রচনার মধ্যে গীতিকাসুলভ প্রেমের কথা নাই, বরং উচ্চ নৈতিক আদর্শের কথা আছে, কিন্তু তাহা সত্ত্বেও ইহাদের মধ্যেও যে গীতিকার সংক্ষিপ্ততার গুণ প্রকাশ পাইয়াছে, তাহাও বলিতে পারা যাইবে না। তবে ইহা 'গোপীচন্দ্রের গান'-এর মত এত বিস্তৃত রচনা নহে।

মঙ্গলকাব্যের মধ্যে যেমন 'এপিক'-ধর্মী বিস্তৃত বস্তুবর্ণনা শুনিতে পাওয়া যায়, গোপীচন্দ্রের গান কিংবা মাণিকচন্দ্র-ময়নামতীর গানের মধ্যেও তাহা আছে; ইহা প্রচলিত মঙ্গলকাব্যের প্রভাবেরই ফল বলিয়া স্বীকার করিতে হয়। মঙ্গলকাব্যে জাতকর্ম হইতে অন্ত্যেষ্টি পর্যন্ত বিভিন্ন বিষয়েরই বর্ণনা থাকে, গোপীচন্দ্রের গানেও তাহা আছে। মঙ্গলকাব্যের মধ্যে যুদ্ধ বর্ণনা অপরিহার্য, গোপীচন্দ্রের গানেও ময়নামতীর সঙ্গে যমযুদ্ধের বিস্তৃত বর্ণনা দেওয়া হইয়াছে। 'গোপীচন্দ্রের গান'-এ মঙ্গলকাব্যের আরও কতকগুলি প্রত্যক্ষ প্রভাবের পরিচয় পাওয়া যায়, যেমন, ময়নামতীর হেমতালের লাঠি ব্যবহারের কথা মনসা-মঙ্গল হইতে আসিয়াছে, ধবল বস্ত্র পরিধানের কথা ধর্মমঙ্গল হইতে আসিয়াছে, স্ত্রীলোককে গুরু বলিয়া স্বীকার করিবার অনিচ্ছার কথা চাঁদ সদাগর ধনপতি সদাগরের 'স্ত্রীলিঙ্গ দেবতা' পূজা করিবার অনিচ্ছা চণ্ডীমঙ্গল-মনসামঙ্গল হইতে আসিয়াছে। ময়নামতীর সতীত্বের পরীক্ষার কথা মনসা-মঙ্গলে বেহুলার এবং চণ্ডীমঙ্গলে খুল্লনার পরীক্ষা হইতে আসিয়াছে। তবে এ'কথা সত্য, লোকসাহিত্যের ভিত্তির উপর মঙ্গলকাব্য রচিত হইয়াছে সেই সূত্রেই লোক-সাহিত্যের কোনও কোনও উপকরণ স্বাভাবিক ভাবেই মঙ্গলকাব্যে রহিয়া গিয়াছে, ইহারা প্রত্যক্ষ ভাবে একে অন্যের নিকট হইতে গ্রহণ করিয়াছে,

এমন কথা বলিতে পারা যাইবে না।

গীতিকা এবং মঙ্গলকাব্য উভয়ই আত্মনির্লিপ্ত বস্তুনিষ্ঠ রচনা। যদিও বিশেষ সম্প্রদায়ের দেবদেবীর মহিমা প্রচারই মঙ্গলকাব্যের উদ্দেশ্য, তথাপি মঙ্গলকাব্যের কবিগণ ঘটনা এবং চরিত্র সম্পর্কে সম্পূর্ণ আত্মনির্লিপ্ত থাকিয়া তাহাদিগকে চিত্রিত করিয়াছেন। নাথ-গীতিকাও তেমনই; ইহাদের যাঁহারা রচয়িতা তাঁহারা অনেকেই নাথ-সম্প্রদায়ভুক্ত ছিলেন না, সেইজন্য ধর্মের বিশেষ কোন অনুশাসন সম্পর্কে তাঁহাদের কোনও কৌতূহল ছিল না, তাঁহারা আত্মনির্লিপ্ত থাকিয়া ঘটনা বর্ণনা করিয়াছেন, তাহাতে উভয়েরই সাহিত্যগুণ বৃদ্ধি পাইয়াছে। তবে গোরক্ষ-বিজয়-মীনচেতন শ্রেণীর কাব্যে যোগ-সাধনার গূঢ়ার্থক ইঙ্গিত অনেক সময় কাহিনীর ধারাকে অস্পষ্ট করিয়াছে এই কথা সত্য। 'গোপীচন্দ্রের গান'-এ তাহা করিতে পারে নাই।

## ।। ১৬।। 'মৈমনসিংহ-গীতিকা' ও মঙ্গলকাব্য

'মৈমনসিংহ-গীতিকা' ও 'পূর্ববঙ্গ-গীতিকা' নাথ-গীতিকার মতই আখ্যানমূলক গীতিরচনা। সেই সূত্রে ইহাদের সঙ্গে মঙ্গলগানের মত আখ্যায়িকা গানের কি সম্পর্ক আছে, তাহাও বিচার করিয়া দেখা যাইতে পারে।

মঙ্গলকাব্য দেব মাহাত্ম্যসূচক রচনা, 'মৈমনসিংহ-গীতিকা' ও 'পূর্ববঙ্গ-গীতিকা' নরনারীর পার্থিব প্রেম-মূলক রচনা। সুতরাং উভয়ের ভাবাদর্শের মধ্যে এখানেই মৌলিক পার্থক্য দেখা যায়। তবে এ'কথা সত্য, মঙ্গলকাব্যের সমসাময়িক কালেই সমাজে গীতিকাগুলির প্রচলন ছিল বলিয়া বহিরঙ্গের দিক দিয়া পরস্পর পরস্পরকে স্বভাবতই প্রভাবিত করিয়াছে। বিশেষত 'মৈমনসিংহ-গীতিকা' এবং 'পূর্ববঙ্গ-গীতিকা' মাত্রেই লোকসাহিত্যের ক্ষেত্র হইতেই উদ্ভূত হইয়াছে বলিয়া ইহাদের মধ্যেও লোক-সাহিত্যের কিছু কিছু গুণ রক্ষা পাইয়া গিয়াছে। সেই দিক দিয়া কোনও কোনও বিষয়ে মঙ্গলকাব্যের সঙ্গে 'মৈমনসিংহ-গীতিকা' এবং 'পূর্ববঙ্গ-গীতিকা'র কতকগুলি বহির্মুখী ঐক্য অনুভূত হইতে পারে।

পূর্বেই বলিয়াছি, গীতিকা সংক্ষিপ্ততম রচনা, কিন্তু মঙ্গলকাব্য বিস্তৃত বর্ণনাধর্মী রচনা। 'মৈমনসিংহ-গীতিকা'র সর্বত্র সংক্ষিপ্ততার গুণ যে রক্ষা পায় নাই, তাহা মঙ্গলকাব্যের প্রেরণাজাত বলিয়া মনে হইতে পরে। 'মৈমনসিংহ-গীতিকা' সংগ্রহের কোনও কোনও অংশে, যেমন বারমাসী বর্ণনায়, নায়ক-নায়িকার রূপ বর্ণনায়, বিবাহের বর্ণনায় মঙ্গলকাব্যের গুণ প্রকাশ পাইয়াছে; কিন্তু গীতিকার ইহা সাধারণ নিয়ম নহে, ব্যতিক্রম মাত্র। গীতিকার এই ব্যতিক্রমগুলির মধ্যেই মঙ্গলকাব্যের প্রভাব অনুভূত হয়, সাধারণ ক্ষেত্রে তাহা অনুভূত হয় না।

মঙ্গলকাব্য দেব-বন্দনা দিয়া আরম্ভ এবং স্বর্গারোহণ দিয়া শেষ হইয়াছে; কিন্তু কোনও গীতিকাই যেমন দেব-বন্দনা দিয়া আরম্ভও হয় নাই, তেমনই স্বর্গারোহণ দিয়াও শেষ হয় নাই। মঙ্গলকাব্য বাহ্যত মিলনাত্মক রচনা, গীতিকা বিয়োগান্তক রচনা। দুই একটি ক্ষেত্রে গীতিকাতেও যে মিলনের কথা শুনিতে পাওয়া যায়, তাহা মঙ্গলকাব্যের প্রভাবের ফল বলিয়া স্বীকার করিতে হয়।

মঙ্গলকাব্যে সনাতন হিন্দুধর্মের পাতিব্রত্যের মহিমা কীর্তিত হইয়াছে, কিন্তু 'মৈমনসিংহ গীতিকা'র পাতিব্রত্য সনাতন হিন্দুধর্মের ধারা অনুসরণ করিয়া আসে নাই; কেবলমাত্র হৃদয়ের অনুশাসন স্বীকার করিয়া তাহাতে পাতিব্রত্যের নূতন সংজ্ঞা রচিত হইয়াছে; তাহা মঙ্গলকাব্যের সমাজ-কর্তৃক সমর্থিত না হইলেও ব্যক্তি-মানসের সুদৃঢ় সমর্থনে শক্তিশালী। নাথ-গীতিকায় গোপীচন্দ্রের গানে যে প্রেমের কথা আছে, তাহাও সনাতন ধর্মের ধারা অনুসরণ করিয়া আসিয়াছে, কারণ, তাহা পত্নীপ্রেম। কিন্তু 'মৈমনসিংহ গীতিকা'র প্রেমের অনুভূতি নায়িকার ব্যক্তি-মানসের অনুভূতি—সমাজ, সংস্কার কিংবা বহির্মুখী কোন অনুশাসন ইহা স্বীকার করে নাই। গোপীচন্দ্রের পত্নীপ্রেমের শক্তি অপেক্ষা তাহার শক্তি বেশি, তাহা বলিতে পারা যায় না, উভয়েই তুল্য শক্তির অধিকারী; কিন্তু কোনও মঙ্গলকাব্যেই এই শ্রেণীর প্রেমের কোনও অবকাশই সৃষ্টি হয় নাই। প্রেম ব্যতীতই তাহাতে পাতিব্রত্যের মহিমা প্রকাশ পাইয়াছে, অথচ 'মৈমনসিংহ-গীতিকা'র নায়িকাদিগের মধ্যে প্রেম ব্যতীত পাতিব্রত্যের কোন পরিচয় নাই; প্রেমজ পাতিব্রত্যে তাহাতে এমন শক্তি সঞ্চারিত হইয়াছে, যাহা প্রেম ব্যতীত পাতিব্রত্যের মধ্যে কখনও সম্ভব হইতে পারে না। সেইজন্য মঙ্গলকাব্যের নায়িকাগণ পাতিব্রত্যের পথে যেমন যন্ত্রে নির্মিত পুতুলের মত পদচারণা করিয়াছেন, 'মৈমনসিংহ-গীতিকা'র নায়িকাগণ প্রেমজ পাতিব্রত্যের মধ্যে সেই ভাবে আচরণ করে নাই। গীতিকা একান্ত প্রেম-নির্ভর রচনা এবং প্রেমের ক্ষেত্রে নারীর বিশেষ অধিকার বলিয়া স্ত্রীচরিত্র-প্রধান রচনা। দুই একটি মাত্র ব্যতীত পুরুষ চরিত্র তাহাতে সম্পূর্ণ নিবীর্য, সেইজন্য অনেক সময় কাহিনী এক-চরিত্র প্রধান হইয়া উঠিয়াছে। কিন্তু মঙ্গলকাব্যে আনুপূর্বিক কোনও স্ত্রীচরিত্র তেমন প্রাধান্য লাভ করিতে পারে নাই। চাঁদ সদাগরের মত ব্যক্তিত্ব সম্পন্ন পুরুষ চরিত্র সকল মঙ্গলকাব্যেরই নায়ক-চরিত্র পরিকল্পনার আদর্শকে নিয়ন্ত্রিত করিয়াছে। সেইজন্য কাহিনীর বিভিন্ন অংশে খণ্ড খণ্ড স্ত্রীচরিত্র তাহাদের আচরণের ভিতর দিয়া যে বাস্তব গুণই প্রকাশ করুক না কেন, সামগ্রিকভাবে কাহিনীর উপর কোনও প্রভাব বিস্তার করিতে পারে নাই। কিন্তু মৈমনসিংহ গীতিকা'র স্ত্রীচরিত্রমাত্রই নিজেদের ব্যক্তিত্ব এবং কর্মকুশলতার গুণে কাহিনীর উপর সামগ্রিক অধিকার বিস্তার করিতে সক্ষম হইয়াছে। স্ত্রীচরিত্র তাহাতে স্বাধীনভাব আচরণ করিতে পারিয়াছে বলিয়া গীতিকাগুলির ভিতর দিয়া তাহাদের বিশেষ শক্তিটি প্রকাশ করিতে সক্ষম হইয়াছে; কিন্তু

মঙ্গলকাব্যে সমাজের প্রতিষ্ঠিত আদর্শ এবং নীতিবোধ দ্বারা নায়িকাদিগের চরিত্র সর্বদাই নিয়ন্ত্রিত হইয়াছে। যে প্রেমের ক্ষেত্রে নারীর একটি স্বাধীন অধিকার আছে, তাহা মঙ্গলকাব্যের নায়িকাদিগের সামনে বিস্তৃত হইবার সুযোগ লাভ করে নাই।

গীতিকার মধ্যে কাহিনীর কোনও জটিলতা নাই, মূল কাহিনীর মধ্যে কোনও উপকাহিনী কিংবা শাখা-কাহিনী নাই, কাহিনীর মধ্যে কোথাও কোনও বিরাম কিংবা ছেদও নাই, তাহাতে কাহিনীর দৃঢ় সংবদ্ধতার গুণ বিশেষভাবে প্রকাশ পাইয়াছে। কিন্তু মঙ্গলকাব্যের কাহিনী অত্যন্ত শিথিলবদ্ধ, কারণ, নানা শাখা কাহিনী, উপকাহিনী, অর্ন্তবর্তী কাহিনী ইত্যাদি দ্বারা অনেক সময় মূল কাহিনীর সূত্র হারাইয়া গিয়াছে, দৃঢ় সংবদ্ধতার গুণ প্রকাশ পাইবার সুযোগ পায় নাই। সেইজন্য মঙ্গলকাব্যের কাহিনীরস এবং গীতিকার কাহিনীরস বিভিন্ন।

মঙ্গলকাব্য এবং গীতিকার মৌলিক পার্থক্যই ইহাদেব বহুমুখী এই পার্থক্যেরও কারণ। কারণ, মঙ্গলকাব্য লিখিত সাহিত্য, গীতিকা মৌখিক সাহিত্য। লিখিত সাহিত্যেই ভাব এবং রূপগত জটিলতা থাকে, কিন্তু মৌখিক বা লোক-সাহিত্যে তাহা থাকে না, কারণ, স্মৃতির পক্ষে তাহা ভারস্বরূপ হইয়া দাঁড়ায়। সুতরাং মঙ্গলকাব্য এবং 'মৈমনসিংহ-গীতিকা'র পার্থক্যের বিষয় আলোচনা করিতে গেলে ইহাদের এই মৌলিক পার্থক্যের কথা সর্বদাই স্মরণ রাখা আবশ্যক হয়।

'মৈমনসিংহ-গীতিকা'য় স্বর্গ নরক পরকালের কথা নাই; অথচ পরকালের স্বর্গবাসের আশ্বাসের উপরই মঙ্গলকাব্যের নির্ভর, কাহিনীও সেই অনুযায়ী পরস্পর পৃথক্। গীতিকায় পার্থিব জীবনেই জীবনের সকল দেনা পাওনা চুকিয়া যায়, কিন্তু মঙ্গলকাব্যের কাহিনী শেষ হইয়াও শেষ হয় না, পরকালের জন্যও কিছু বাকি থাকিয়া যায়। জীবন-দর্শনে এই মৌলিক পার্থক্যের জন্য ইহাদের মধ্যে পরস্পর ভাবগত পার্থক্য সৃষ্টি হইয়াছে।

মঙ্গলকাব্যের দেবদেবীর চরিত্রগুলির মধ্যে কোনও কোনও ক্ষেত্রে মানবিক গুণ প্রকাশ পাইয়াছে, কিন্তু ধর্মমঙ্গল প্রমুখ কাব্যে তাহা পায় নাই, সেইজন্য সেই পরিমাণেই সেই সকল কাব্য অলৌকিকতায় ভারাক্রান্ত হইয়া রহিয়াছে। কিন্তু গীতিকায় সকল চরিত্রই পার্থিব নরনারী, সেইজন্য ইহাদের মধ্যে কোন দিক দিয়াই অলৌকিকতার স্পর্শ অনুভব করা যায় না। গীতিকা সর্বধর্মনিরপেক্ষ চিরন্তন মানবতার জয়গানে মুখর, কিন্তু মঙ্গলকাব্যে দেবদেবীর জয়গান করিতে গিয়া নরনারীর কথা কোনও কোনও সময় মুখ দিয়া বাহির হইয়া আসিয়াছে মাত্র, সুতরাং উভয়ের মধ্যে প্রকৃতিগত পার্থক্য স্বীকার করিতেই হয়।

মঙ্গলকাব্য এবং 'মৈমনসিংহ গীতিকা' উভয়েই সঙ্গীতের উদ্দেশ্যে রচিত; কিন্তু ইহাদের সঙ্গীত পরিবেষণের মধ্যে পার্থক্য আছে। মঙ্গলগান একজন মূল গায়েন দুই চারিজন দোহারের সাহায্যে দিবাপালা রাত্রিপালায় বিভক্ত করিয়া দিনের পর দিন গাহিয়া যায় গীতিকার মধ্যে নাথগীতিকা গোপীচন্দ্রের গানই দৈর্ঘ্যে মঙ্গলকাব্যের তুল্য, নাথগীতিকা প্রা

উদ্দেশ্য লৌকিক দেবদেবীর মাহাত্ম্য কীর্তন; ব্রতকথা হইতে যে মঙ্গলকাব্যের প্রেরণা আসিয়াছে, তাহা অতি সহজেই বুঝিতে পারা যায়।

## ।। ২৩ ।। ইতিহাস ও মঙ্গলকাব্য

বাংলার মধ্যযুগের প্রথম ভাগে বৈষ্ণব ও শাক্তের মিলন পরবর্তী সময়ের মত এত ঘনিষ্ঠ ছিল না। শাক্তগণ বৈষ্ণবদিগকে যে কতদূর অবজ্ঞা ও ঘৃণার চক্ষে দেখিতেন মধ্যযুগের বৈষ্ণব ও শাক্ত-সাহিত্যে তাহার আভাস পাওয়া যায়। এই সকল সমসাময়িক সামাজিক ইতিহাস ব্যতীতও এই মঙ্গলকাব্যগুলি হইতে দেশের তৎকালীন রাজনৈতিক অবস্থারও কতক আভাস পাওয়া যায়। মনসামঙ্গলের অন্তর্ভুক্ত হাসান হোসেনের পালা, চণ্ডীমঙ্গলের অন্তর্গত অনার্য ব্যাধ কর্তৃক শৈবরাজ্য কলিঙ্গ আক্রমণের কাহিনী, ধর্মমঙ্গলের অন্তর্গত ডোম সেনাপতির সাহায্যে লাউসেনের ঢেকুর-বিজয়—ইহাদের মধ্যে সমসাময়িক রাজনৈতিক ইতিহাসেরও একটা স্পষ্ট ইঙ্গিত রহিয়াছে। কিন্তু মঙ্গলকাব্যগুলির ঐতিহাসিক মূল্য বিচার করিবার কালে এ'কথা মনে রাখিতে হইবে যে, ইহারা সর্বাংশেই সমসাময়িক কালের ইতিহাস নহে। অর্থাৎ ইহাদের মধ্যে যে বিস্তৃত নৌ-বাণিজ্যের বর্ণনা আছে, তাহা মঙ্গলকাব্যের কবিদিগের প্রত্যক্ষ অভিজ্ঞতার ফল নহে। যে যুগে মঙ্গলকাব্যগুলি রচিত হইয়াছিল, অর্থাৎ প্রধানত খ্রীষ্টীয় পঞ্চদশ হইতে অষ্টাদশ শতাব্দী—সেই যুগে বাংলার সদাগরেরা ভারতের উপকূল অঞ্চল কিংবা বৃহত্তর ভারতীয় দ্বীপপুঞ্জের সঙ্গে যে বাণিজ্যরত ছিল, তাহা নহে। কারণ, সমসাময়িক রাজনৈতিক ইতিহাস হইতে তাহার কোনও প্রমাণ পাওয়া যায় না। বৌদ্ধ পাল এবং হিন্দু সেন রাজত্বের আমলে বাঙ্গালীর জীবন শিল্পে বাণিজ্যে নানাদিক দিয়ে যেমন বিস্তৃতি লাভ করিয়াছিল, এ'দেশে তুর্কী আক্রমনের পর হইতেই তাহা চারিদিক হইতে সঙ্কীর্ণ হইয়া আসিয়াছিল, কালক্রমে তাহার সংস্কার সম্পূর্ণ লোপ পাইয়াছিল। অথচ সকল মঙ্গলকাব্যই তুর্কী আক্রমণের পরে রচিত হইয়াছিল। অতএব মঙ্গলকাব্যগুলির মধ্যে যে বাংলার সদাগরদিগের ভারতীয় উপকূল অঞ্চলে বাণিজ্য করিয়া ধনৈশ্বর্য লাভ করিবার পরিচয় পাওয়া যায়, তাহা ঐতিহাসিক দিক দিয়া মধ্যযুগের পূর্ববর্তী ঘটনা বলিয়াই স্বীকার করিতে হয়। পাল রাজত্বের শেষভাগ বাংলার বহির্বাণিজ্য নানাদিক দিয়া বিস্তার লাভ করিয়াছিল বলিয়া জানিতে পারা যায়। সেই যুগে সমাজে স্বভাবতই বৈশ্য সদাগরদিগেরই প্রাধান্য ছিল। সেইজন্য মঙ্গলকাব্যের নায়কমাত্রই বৈশ্য সদাগর। ব্রাহ্মণের প্রতিষ্ঠা তখন সমাজে স্থাপিত হয় নাই। কিন্তু যে যুগে মঙ্গলকাব্যগুলি রচিত হইয়াছে, সে যুগে ব্রাহ্মণের প্রতিষ্ঠা স্থাপিত হইয়াছে। দেখা যাইতেছে যে, তাহা সত্ত্বেও মঙ্গলকাব্যগুলির মধ্য দিয়া একটি প্রাচীনতর ঐতিহ্যের ধারা অনুসরণ করা হইয়াছে। পাল ও সেন রাজত্বে বাংলার সদাগরদিগের বহির্জগতের সঙ্গে বাণিজ্যসম্পর্কিত যোগাযোগ স্থাপন করিবার সংস্কার এই সমাজে এত দৃঢ়মূল হইয়া গিয়াছিল যে, সেই বিষয়বস্তু অবলম্বন করিয়া প্রায় পাঁচ শতাধিক বৎসর পরও এদেশে জাতীয় কাব্য রচিত হইয়াছে। বাংলার

ব্রতকথা ও মঙ্গলকাব্যের উপর বণিক সমাজের যে প্রভাব দেখিতে পাওয়া যায়, তাহা হইতে বুঝিতে পারা যায়, প্রধানত পাল রাজত্বকালীন বাংলার সমাজ-জীবনের ঐতিহ্যের উপর ইহাদের উভয়েরই কাহিনীর মৌলিক ভিত্তি স্থাপিত হইয়াছিল, কিন্তু সেই জন্যই তাহা পাল রাজত্বেরই নিরবচ্ছিন্ন ঐতিহাসিক তথ্যের আধার বলিয়াও গ্রহণ করিতে পারা যায় না। কারণ, পরবর্তী কালের সমাজ-জীবনেরও বহু উপাদান ইহাদের মধ্যে গিয়া স্থান লাভ করিয়াছে। অতএব মঙ্গলকাব্যগুলির মধ্য হইতে ঐতিহাসিক তথ্য সংগ্রহ করিবার কালে ইহাদের মধ্যে কি ভাবে যে বিভিন্ন যুগের উপাদান একত্র মিশ্রিত হইয়া এক অখণ্ড রসবস্তুরূপে গড়িয়া উঠিয়াছে, তাহা বিচার করিয়া দেখিতে হইবে—কোন যুগের ঐতিহাসিক তথ্যই ইহাদের মধ্য হইতে অবিমিশ্রভাবে লাভ করা যাইতে পারে না। মনসামঙ্গলের চাঁদ সদাগরের বাণিজ্যযাত্রার পালা এবং হাসান হোসেনের পালা একই ঐতিহাসিক যুগের চিত্র নহে—একটি বাংলার তুর্কী আক্রমণের পূর্ববর্তী বিষয়, অপরটি ইহার পরবর্তী বিষয়। একই কাহিনীর মধ্যে একই উদ্দেশ্যে উভয়েই স্থান লাভ করিলেও ইহাদের মধ্যে কালগত সুদূর ব্যবধান রহিয়াছে। অতএব মঙ্গল-কাব্যগুলির মধ্য হইতে যাঁহারা মধ্যযুগের অবিমিশ্র উপাদান লাভ করিয়াছেন বলিয়া দাবী করেন, তাঁহারা ভুল করিয়াছেন।

মঙ্গলকাব্যগুলি চারিশত বৎসরের অধিককাল ধরিয়া রচিত হইয়াছে, অতএব ইহাদের মধ্যে বিশিষ্ট কোন একটি যুগ-চেতনা যে অভিব্যক্তি লাভ করিয়াছে, তাহা বলিতে পারা যায় না। তুর্কী আক্রমণে আকস্মিক সামাজিক বিপর্যয়ের সম্মুখীন হইয়া ইহাদের উদ্ভব হইয়াছিল, অতএব ইহাদের উদ্ভবের যুগে ইহাদের মধ্য দিয়া সমাজ -জীবনের যে এক পরাজয়ের মনোভাব (defeatist mentality) প্রকাশ পাইয়াছে, তাহা সত্য। এই মনোভাবের মধ্য হইতেই দৈবনির্ভরশীলতার জন্ম । প্রত্যক্ষ সামাজিক ঘাত-প্রতিঘাতের উপর ভিত্তি করিয়া মঙ্গলকাব্যগুলির উদ্ভব হইয়াছিল—ইহাদের উদ্ভবের কালে ইহাদের মধ্যে এই বিশিষ্ট যুগ-চেতনা অত্যন্ত প্রত্যক্ষভাবে অনুভব করা যাইত। কিন্তু ইহার পরবর্তী যুগে যখন চৈতন্যধর্মের প্রভাব বাংলার সমাজের মধ্যে অত্যন্ত সুদূরপ্রসারী হইয়া উঠিল, তখন সমাজের মধ্য হইতে পরাজয়ের মনোভাব অনেকখানি দূর হইয়া গিয়া ইহার মধ্যে এক নূতন আশাবাদের জন্ম হল। কিন্তু মঙ্গলকাব্যগুলি ইতিপূর্বেই সমাজের পরাজিত মনোভাবের ভিত্তির উপর একটি বিশিষ্ট রূপ পরিগ্রহ করিয়া গড়িয়া উঠিয়াছে; তখন ইহাদের মধ্যে আর নূতন কোন চেতনা সঞ্চার করিয়া দিবার অবকাশ ছিল না। চৈতন্যধর্মের প্রত্যক্ষ প্রভাব মঙ্গলকাব্যগুলির অন্তর স্পর্শ করিতে পারে নাই—কেবল বহিরঙ্গে কোন কোন স্থলে বিচ্ছিন্ন প্রভাব স্থাপন করিয়াছে মাত্র। অতএব চৈতন্যের সমসাময়িক কালের বিশিষ্ট যুগচেতনা সে যুগের মঙ্গলকাব্যগুলির মূল ধারার মধ্য দিয়া আত্মপ্রকাশ করিতে পারে নাই। যদি তাহাই হইত, তবে বৈষ্ণব-সাহিত্যে স্বাধীন উদ্ভব ও বিকাশ সে যুগে সম্ভব হইত না, বৈষ্ণব-সাহিত্য এবং মঙ্গলকাব্য উভয়েই যে স্বকীয় স্বাতন্ত্র্যের ভিতর দিয়া সে যুগে বিকাশ

লাভ করিয়াছে, তাহাব অর্থ এই যে, একের অভাব অন্য দ্বারা সে দিন পূর্ণ হয় নাই।

কালক্রমে যখন মঙ্গলকাব্যের অধ্যাত্ম আদর্শ শিথিল হইয়া আসিতে লাগিল, তখনই সেই শৈথিল্যের অবকাশ বৃহত্তর সমাজের বিশিষ্ট যুগ-চেতনা তাহার মধ্যে গিয়া প্রবেশ করিল। এই কার্য খ্রীষ্টীয় অষ্টাদশ শতাব্দীতেই পূর্ণতা লাভ করিয়াছিল। চৈতন্য ধর্মের ক্রমাগত প্রভাবের ফলে এক দিক দিয়া সে যুগে যেমন মানবিকতার প্রতি গৌরববোধ বাড়িয়াছে, অন্য দিকে তেমন মঙ্গল-কাব্যের দৈবশক্তির নিষ্ফলতাবোধ সমাজের মধ্যে দৃঢ়মূল হইয়াছে। মঙ্গল-কাব্যের উদ্ভবের মুহূর্তেই ইহার মধ্যে যে যুগ-চেতনার বিকাশ দেখা গিয়াছিল তাহাই অপরিবর্তনীয় (rigid) থাকিয়া আরও প্রায় তিন শতাব্দীকালের যুগ-চেতনাকে অস্বীকার করিয়াছিল—তারপর অষ্টাদশ শতাব্দীতে সমাজের হৃদয় দৈবভক্তিহীন হইয়া পড়িবার ফলে সে যুগের মঙ্গলকাব্যের উপর যুগপ্রভাব পুনরায় কার্যকর হইয়া উঠিল—নিজের আদর্শ হইতে ভ্রষ্ট হইয়া মঙ্গলকাব্যগুলি চারিদিক হইতে যুগের উপকরণ দ্বারা নিজেদের অন্তর পরিপূর্ণ করিয়া তুলিতে লাগিল। তখন একদেশদর্শী সঙ্কীর্ণ ধর্মবোধের পরিবর্তে সর্বধর্মসমন্বয়ের এক উদার আদর্শ মঙ্গলকাব্যগুলির মধ্য দিয়া যেমন প্রচারিত হইয়াছিল, তেমনই অন্যদিকে এক ঘৃণিত নীতিবোধের পরিচয়ও ইহাদের পবিত্রতা দূর করিয়া দিয়াছিল। অতএব মঙ্গলকাব্য রচনার সর্বশেষ যুগে ইহার ভক্তিহীন শূন্য অন্তঃকরণ চারিদিক দিয়া উন্মুক্ত হইয়া গিয়াছিল এবং তাহারই অবারিত পথে সমাজের কেবলমাত্র যে নূতন ভাবসম্পদ তাহার ভিতর প্রবেশ করিয়াছিল তাহাই নহে, ধূলি বালি দ্বারাও তাহা পূর্ণ হইয়া গিয়াছিল।

## ।। ২৪ ।। অলৌকিকতা ও মঙ্গলকাব্য

প্রাচীনতর মঙ্গলকাব্যগুলির মধ্যে পূর্বালোচিত ঐতিহাসিক ও জাতীয় মূল্য থাকা সত্ত্বেও ইহারা যে অতিরিক্ত অলৌকিক কাহিনীতে ভারাক্রান্ত তাহাও অস্বীকার করিবার উপায় নাই। প্রাচীন সাহিত্যে অলৌকিকতার স্থান সম্বন্ধে এখানে সংক্ষিপ্ত আলোচনা করা যাইতেছে। অলৌকিকত্বের (Supernaturalism) আশ্রয় না লইয়া যে প্রাচীন কালে উচ্চশ্রেণীর কাব্য-রচনা সার্থক হইত, এমন কথা বলিতে পারা যায় না। মধ্যযুগের বাংলা সাহিত্যে ঐতিহাসিক বিষয় লইয়া কতক অলৌকিকত্ব-বর্জিত দুই একখানি গল্প রচিত হইয়াছে; অবশ্য তাহা যে কোনই সার্থকতা অর্জন করিতে পারে নাই, তাহাও সত্য। অতএব দেখা যাইতেছে, প্রাচীন কাব্য রচনায় অলৌকিকত্ব একেবারে অপরিহার্য নহে। তবে এ কথাও সত্য যে, ইউরোপীয় কিংবা ভারতীয় মহাকাব্যের সর্বাপেক্ষা উল্লেখযোগ্য রচনাসমূহে অলৌকিকতার পরিপূর্ণ প্রভাব রহিয়াছে। প্রাচীন কাব্যের মধ্যে ঘটনাগত অলৌকিকত্ব ব্যতীতও অলৌকিক চরিত্রের সমাবেশ করা হইয়া থাকে। অলৌকিক চরিত্র বা দৈব চরিত্রের সাহায্যেই অলৌকিক ঘটনাসমূহের সংঘটন হয়। প্রাচীন কাব্যের একটি বিশিষ্ট গুণ এই যে, ইহা বর্ণনা-বহুল হইবে। প্রাচীন কাব্যের বাস্তব অংশের বাহুল্যপূর্ণ বর্ণনা একদিক দিয়া যেমন প্রাচীন

সাহিত্যের আদর্শে অসম্ভব, তেমনই সমসাময়িক সাহিত্যের পাঠকের নিকটও অপ্রীতিকর ছিল। সেই জন্য মূল কাহিনীর বাহুল্যের অংশটুকু একমাত্র অলৌকিকত্বের বর্ণনা ব্যতীত পূরণ করিবার উপায় ছিল না। বিশেষত এই অলৌকিকতার উপর সেই যুগের লোকের গভীর বিশ্বাস ছিল, বরং প্রত্যক্ষ ও বাস্তব সত্যের উপর তত বিশ্বাস ছিল না। সেই হিসাবে এই সকল মঙ্গলকাব্য তৎকালীন যুগমানসের স্বাক্ষর বহন করিতেছে। এই সম্পর্কে সেক্সপীয়রের নাট্য-কাব্যগুলির উল্লেখ করা যাইতে পারে। দেশ ও কাল নিরপেক্ষ সর্বজনীন সাহিত্য রচনা করিলেও সেক্সপীয়র তৎকালীন ইংল্যাণ্ডের সাধারণ সংস্কার ও ধর্মবিশ্বাসের প্রভাবমুক্ত হইতে পারেন নাই। তাঁহার বহু নাটকে অলৌকিকত্ব লক্ষনীয়ভাবে আত্মপ্রকাশ করিয়াছে। অতএব বর্তমান যুগের ঐতিহাসিক দৃষ্টিভঙ্গি লইয়া প্রাচীন সমাজের রুচি বিচার করা যায় না। দুই একখানি অলৌকিকত্ব-বর্জিত কাব্য সেকালে রচিত হইলেও, তাহা যে সাধারণ নিয়মের ব্যতিক্রম হইয়াছিল, তাহা তাহাদের অপেক্ষাকৃত অপ্রচলন হইতেই বুঝিতে পারা যায়। কাহিনীর মূল পরিণতির সঙ্গে ইহার অলৌকিকত্বের কোন আবশ্যক যোগ না থাকিলেও তাহা কাব্যের মর্যাদায় উন্নীত হইতে পারে। কাব্যের কাহিনীর স্বাভাবিক পরিণতি ইহার কোন অলৌকিক ঘটনার উপর নির্ভর করিলে ইহার কাব্যগুণ ক্ষুণ্ণ হইবে, নতুবা তাহার কাব্যের বাহ্য সৌন্দর্য বৃদ্ধি করিবে। প্রকৃত কথা 'Supernaturalism in epics should be given subordinate place to the natural or rather the human.' অলৌকিকত্বাকে কাব্যের মধ্যে মুখ্যবস্তু না করিয়া গৌণবস্তু মাত্র করিয়া লওয়া প্রাচীন কাব্যমাত্রেরই বৈশিষ্ট ছিল। এই সম্বন্ধে বাংলা মঙ্গলকাব্যগুলি আলোচনা করিলে দেখিতে পাওয়া যাইবে যে, অধিকাংশ মঙ্গলকাব্যের কাহিনীতে অলৌকিকতা ইহার অনাবশ্যক অংশ মাত্র। মনসা-মঙ্গলে বেহুলার দুর্ভাগ্যের জন্য মনসাকে কেহ প্রত্যক্ষ ভাবে দায়ী করবে না—ইহার নিরবচ্ছিন্ন করুণ রসের প্রবাহে নিমগ্ন হইয়া মানুষের চিরন্তন দুর্ভাগ্যের কথাই স্মরণ হইবে, মনসার কথা মনেও হইবে না। ইহা বিশিষ্ট কোন দেব-চরিত্রের প্রত্যক্ষ হস্তক্ষেপের ফল বলিয়া বিবেচিত হইলে বেহুলার প্রতি সর্বজনীন মানবিক সহানুভূতি সম্ভব হইত না। চাঁদ সদাগরের লাঞ্ছনার মূলে বিশেষ কোন দেবতার প্রতি তাহার ব্যক্তিগত আক্রোশ বলিয়া যদি বিবেচিত হইত, তাহা হইলে মনসা-মঙ্গল বাঙ্গালীর জাতীয় কাব্য হইতে পারিত না। চাঁদ সদাগরের মধ্যে দৈব-লাঞ্ছিত সমাজের প্রত্যেক পুরুষই আত্মপরিচয় লাভ করিয়াছে। মনসা রূপে কল্পিত দৈব যে বেহুলার জীবনের দুর্ভাগ্যের মূলে প্রচ্ছন্ন হইয়া ছিল, মনসা-মঙ্গলের কবিগণ তাহাই নানা লৌকিক (popular) উপায়ে ব্যাখ্যা করিবার চেষ্টা করিয়াছেন মাত্র। বাণিজ্যযাত্রায় দুস্তর সমুদ্রের বুকে স্বামিপুত্রকে ভাসাইয়া দিয়া এই সমাজের নারীদিগের একান্তভাবে একদিন দৈবের উপরেই নির্ভর করিয়া থাকিতে হইয়াছে। অতএব এই দৈব বিশ্বাসের সঙ্গে বাস্তব সমাজ-চেতনারও নিবিড় যোগ রহিয়াছে। উপরন্তু, 'In spite of the fact that we are not seriously asked to believe in it, it does beautifully and strikingly crystallize the poet's determination to show us things that

go past the reach of common knowledge.'

চিরকাল সমাজ অদৃষ্টের রহস্য ভেদ করিবার চেষ্টা করিয়া আসিতেছে। প্রাচীন সমাজ বিশেষভাবেই এই অদৃষ্টবাদী ছিল; অথচ সংসারের এই অ-দৃষ্ট ও অপরিজ্ঞাতসত্যের কোন প্রত্যক্ষ ও সহজ ব্যাখ্যা তাহার জানা ছিল না। এই জন্য কাহিনীর এই অ-দৃষ্ট অংশটুকু সঙ্গে জড়িত হইয়া দৈব-কাহিনী এই সমস্ত কাব্যের মধ্যে আসিয়া প্রবেশ লাভ করিয়াছে। বাংলা মঙ্গলকাব্যগুলির দেব চরিত্র সম্বন্ধে একটি কথা আমি পূর্বেও একবার উল্লেখ করিয়াছি যে, তাহা পাশ্চাত্ত্য প্রাচীন কাব্য-সমূহের দেব-চরিত্রের মত মনুষ্য সমাজের সঙ্গে একটি স্বাতন্ত্র্য রক্ষা করিয়া চলিতে পারে নাই। সেই জন্য তাহাদের চরিত্রে দেব-গুণ বিশেষ একটা নাই; তথাপি তাহাদের উপর একটা স্বতন্ত্র আবরণ যে রহিয়াছে, তাহাও অস্বীকার করিতে পারা যায় না। প্রাচীন গ্রীক মহাকাব্যের দেবতাগণ ব্যক্তিত্বে এবং কর্মে নিজেদের স্বাতন্ত্র্য রক্ষা করিয়া মনুষ্য সমাজের সঙ্গে মিশিয়াছেন, ভারতীয় পৌরাণিক দেবতাগণও তাহাই করিয়াছেন। কিন্তু বাংলার মঙ্গলকাব্যের দেবতাদিগের তেমন সুপরিচ্ছন্ন স্বাতন্ত্র্য রক্ষা পায় নাই। যতটুকু পাইয়াছে, ততটুকু দ্বারা কাহিনীর মধ্যে তাঁহারা প্রায়ই কোন মনুষ্য চরিত্রের অতিরিক্ত শ্রদ্ধা লাভেও সক্ষম হন নাই। অতএব অলৌকিকতার দিকটা মধ্যযুগের বাংলা মঙ্গলকাব্যে সর্বত্র তত প্রকট হইয়া উঠে নাই; কেবল পরবর্তী কয়েকখানি কাব্যে অক্ষম কবিদের অপরিস্ফুট কল্পনায় ইহার অসংযত নৃত্য দেখিতে পারা যায়।

মঙ্গলকাব্যের কাহিনী কবির স্বকপোলকল্পিত বলিয়া যদি সর্বসাধারণের শ্রদ্ধা আকর্ষণ করিতে সমর্থ না হয়, সেইজন্য কবি গ্রন্থারম্ভেই গ্রন্থোৎপত্তির একটা দৈব কারণ নির্দেশ করিয়া থাকেন। তাহার অধিকাংশ ক্ষেত্রেই দেখিতে পাওয়া যাইবে যে, কাব্যোক্ত দেবতা কাব্যরচনায় কবিকে স্বপ্নাদেশ করিয়াছেন; নতুবা তিনি তাঁহার পূর্ববর্তী কবির যশ লোপ করিবার উদ্দেশ্যে নিজে এই কার্যে কখনও হস্তক্ষেপ করিতেন না।

দৈবাদেশে কাব্যরচনার রীতি প্রাচীনকালে সকল দেশেই প্রচলিত ছিল। প্রত্যেক দেশেই মানুষের স্বভাব-সুলভ মনোবৃত্তি হইতে স্বাধীনভাবে এই দৈবভীতির জন্ম হইয়াছে; এই বিষয়ে কোন জাতি যে অপর কোন জাতির নিকট ঋণী, তাহা বলিতে পারা যায় না। কোন কাব্যরচনার মূলে দেবতার ইচ্ছা যদি নির্দেশ করা যায়, তাহা হইলে সেই যুগে সাধারণের শ্রদ্ধা আকর্ষণ করা সহজ হইত। সমাজে তখনও ব্যক্তি-স্বাতন্ত্র্যের প্রতিষ্ঠা হয় নাই, অতএব যে কোন ব্যক্তি যদি কোন কথা বলিত, তাহা কেহ শ্রদ্ধার সঙ্গে গ্রহণ করিত না। ব্যক্তি-প্রতিভাকে সর্বদাই সে যুগে দৈবশক্তিতে আচ্ছন্ন করিয়া রাখিতে হইত। পুরাণ, উপপুরাণ, সমগ্র মহাভারত সমস্তেরই রচনা-গৌরব বেদব্যাসে আরোপ করিবারও ইহাই উদ্দেশ্য ছিল। এই দেশের সমগ্র প্রাচীন সাহিত্য-কীর্তির মূলেই এই নীতি বর্তমান। সেইজন্যই মঙ্গলকাব্যগুলির রচয়িতা হিসাবে একজন মানবদেহধারী কবিকে স্বীকার করিয়া লইলেও, দেবতার প্রেরনাই যে তাহার মূল—এই বিশ্বাস পূর্বেই প্রতিষ্ঠিত করিয়া লওয়া প্রয়োজন বোধ হইত। অতএব প্রত্যেক কাব্যারম্ভেই দৈবাদেশের অবতারণা করা হইত। এই রীতি

মঙ্গলকাব্য হইতে বৈষ্ণব সাহিত্যেও প্রসারিত হইয়াছিল; এমন কি, প্রাক্-চৈতন্য যুগেই মালাধর বসু 'শ্রীমদ্ভাগবত পুরাণের' অনুবাদ করিতে গিয়া বেদব্যাসের স্বপ্নাদেশের কথা উল্লেখ করিয়াছেন। অতএব দেখা যাইতেছে যে এই রীতি প্রাচীনতম কাল হইতেই বাংলা সাহিত্যের সঙ্গে জড়িত হইয়া আছে।

মঙ্গকাব্য রচনার এই নিয়মের প্রতিষ্ঠা এত দূর পর্যন্ত স্থাপিত হইয়া গিয়াছিল যে, অষ্টাদশ শতাব্দীর মধ্যভাগে রচিত ভারতচন্দ্রের 'অন্নদা-মঙ্গল' যদিও মহারাজ কৃষ্ণচন্দ্রের প্রত্যক্ষ আদেশেই রচিত হইয়াছিল বলিয়া কবি প্রথমেই স্বীকার করিয়াছেন, যেমন,

'কৃষ্ণচন্দ্র নরপতি গীতে দিলা অনুমতি
করিলাম আরম্ভ সহসা।'

তথাপি এই রাজাদেশের পরও একটা স্বপ্নাদেশের অবতারণা করিবার প্রয়োজন বোধ হইয়াছিল। উপরি-উদ্ধৃত কৃষ্ণচন্দ্রের আদেশ-বাক্যের পরই কবি বলিতেছেন,

'স্বপনে রজনী শেষে বসিয়া শিয়র দেশে
কহিলা মঙ্গল রচিবারে।
সেই আজ্ঞা শিরে বহি নূতন মঙ্গল কহি
পূর্ণ কর চাহিয়া আমারে॥'

দৈবশক্তি কিংবা দেবতার স্বপ্নাদেশের প্রতি ভারতচন্দ্রের সমসাময়িক সমাজের যে খুব একটা শ্রদ্ধাভক্তি ছিল, তাহা নহে—ইহাতে সর্বতোভাবেই একটা নির্দিষ্ট প্রাচীন প্রথারই অনুসরণ করা হইয়াছে মাত্র। ইংরাজি সাহিত্যে প্রায় মধ্যযুগ পর্যন্ত প্রত্যেক কবিকেই কোনও আখ্যায়িকা-কাব্য রচনা করিবার কালে কোনও প্রচলিত কাহিনী অবলম্বন করিয়াই কাব্য রচনা করিতে হইত; স্বকপোলকল্পিত স্বাধীন কোনও বিষয়বস্তুর অবতারণা করা কোন কবির পক্ষেই সম্ভবপর ছিল না। এই সম্পর্কে একজন বিশেষজ্ঞ বলিয়াছেন, '......it was until at least the end of the Middle Ages with writers like Chaucer, who carefully quoted authorities for their plots—and sometimes even invented originals so as to dispel the suspicion that some new and unwarranted story was being foisted on the public. Through the individual genius of such writers appears clearly enough, they always depended on authority, not only for their basic theological opinions but also plots of their stories. A study of the sources of Chaucer or Boccaccio takes one directly into the stream of traditional narratives.'

মঙ্গলকাব্যের রচনায়ও প্রত্যেক কবিরই পুচ্ছগ্রাহিতা অর্থাৎ বিষয়-বস্তু সম্পর্কে পূর্ববর্তী কবির অনুসরণ করিবার ইহাই একমাত্র কারণ।

## ।। ২৫ ।। রবীন্দ্রনাথ ও মঙ্গলকাব্য

রবীন্দ্রনাথ গ্রাম্য-সাহিত্য কিংবা লোকসাহিত্য লইয়া যেমন জীবনের প্রথম দিকে

নানাভাবে রস-বিচার করিয়াছিলেন এবং পরবর্তী জীবনেও তাঁহার সাহিত্য-কর্মের মধ্য দিয়া তিনি বাংলার লোক-সাহিত্যের নানা উপকরণকে নানাভাবে আত্মস্থ করিয়া লইয়াছিলেন, বাংলার মঙ্গলকাব্য সম্পর্কেও যে তিনি তাহাই করিয়াছেন, তাহা বলিতে পারা যায় না। তথাপি তিনি তাহার জীবনে বিভিন্ন বিভাগেই ইহার সম্পর্কে নানাভাবে তাঁহার রচনার মধ্যে উল্লেখ করিযাছিলেন। সেই সকল উক্তি সর্বদা শ্রদ্ধাপূর্ণ না হইলেও ইহাদের মধ্য দিয়া মধ্যযুগের এই বিশিষ্ট সাহিত্যরসবস্তু সম্পর্কে রবীন্দ্রনাথের মত ব্যক্তির কি বিশেষ ধারণা ছিল, তাহা বুঝিতে পারা যায়।

রবীন্দ্রনাথ তাঁহার বিভিন্ন বয়সের রচনায় মঙ্গলকাব্য সম্পর্কে যাহা উল্লেখ করিয়াছেন, তাহাদের মধ্যে দুইখানি মঙ্গলকাব্যই প্রাধান্য লাভ করিয়াছে; একখানি মুকুন্দরাম চক্রবর্তীর 'চণ্ডীমঙ্গলকাব্য' এবং দ্বিতীয়খানি ভারতচন্দ্র রায়ের 'অন্নদামঙ্গলকাব্য'। এই দুইখানি কাব্যেরই বিষয়বস্তু, রচনা-রীতি, জীবনদৃষ্টি ইত্যাদিই প্রধানত আলোচনার বিষয় হইয়াছে। প্রসঙ্গত দুই-একবার তিনি মনসামঙ্গল কিংবা ধর্মমঙ্গল কাব্যের নামমাত্র উল্লেখ করিলেও ইহাদের বিষয়ে কোন সংক্ষিপ্ত কিংবা বিস্তৃত কোন আলোচনাই তাঁহার কোন রচনাতেই স্থান পায় নাই। অথচ চাঁদ সদাগরের চরিত্রের মত দৃপ্ত পুরুষকারের নিদর্শন রবীন্দ্রনাথের প্রশংসা লাভ করিবার যোগ্য ছিল। সুতরাং রবীন্দ্রনাথের মঙ্গলকাব্যবিষয়ক আলোচনা এই বিষয়ের পূর্ণাঙ্গ আলোচনা বলিয়া মনে করা যাইতে পারে না। তিনি মুকুন্দরামের 'চণ্ডীমঙ্গল' এবং ভারতচন্দ্রের 'অন্নদামঙ্গল' ব্যতীত আর কোন মঙ্গলকাব্যেরই মূল গ্রন্থ পাঠ করিয়াছিলেন বলিয়া মনে হয় না। সেই জন্য বার বার এই দুইখানি কাব্যের বিভিন্ন ঘটনা ও চরিত্রের বিষয় উল্লেখ করিলেও অন্য কোন মঙ্গলকাব্যের উল্লেখযোগ্য কোন চরিত্র কিংবা ঘটনার বিষয় উল্লেখ করেন নাই। অথচ এই কথা সকলেই স্বীকার করিবেন যে, এই দুইখানি কাব্যের মধ্য দিয়া মধ্যযুগের বাঙ্গালীর চারি শত বৎসর ব্যাপিয়া অনুশীলিত একটি বিশেষ কাব্যশাখার সামগ্রিক পরিচয় কিছুতেই লাভ করা যাইতে পারে না। তবে একথা সত্য, মুকুন্দরামের 'চণ্ডীমঙ্গল' কিংবা ভারতচন্দ্রের 'অন্নদামঙ্গল' সম্পর্কে তিনি যে সকল মন্তব্য করিয়াছেন, তাহাদের মধ্যে তাঁহার প্রজ্ঞাদৃষ্টির পরিচয় প্রকাশ পাইয়াছে। তাঁহার মুকুন্দরাম এবং ভারতচন্দ্র সম্পর্কিত আলোচনায় মধ্যযুগের বাংলা সাহিত্য সম্পর্কে তাঁহার বিশিষ্ট মনোভাব ব্যক্ত হইয়াছে। তবে মঙ্গলকাব্যের সামগ্রিক পটভূমিকার উপর তাহা স্থাপিত হইলে ইহাদের মধ্যে সাহিত্যের ইতিহাসগত যে মূল্য প্রকাশ পাইত, হয়ত ইহাদের মধ্যে সেই মূল্য প্রকাশ পাইতে পারে নাই।

রবীন্দ্রনাথ লোক-সাহিত্য সম্পর্কে স্বাধীন গ্রন্থ রচনা করিয়া ইহার সম্পর্কে যাহা আলোচনা করিয়াছেন, মধ্যযুগের বাংলা সাহিত্য সম্পর্কে তেমন কিছু করেন নাই। মঙ্গলকাব্য সম্পর্কে তাঁহার উল্লেখ বিভিন্ন বিষয়ক তাঁহার রচনার মধ্যেই বিক্ষিপ্ত হইয়া আছে মাত্র। তাঁহার এই বিক্ষিপ্ত উক্তিগুলিকে একত্র করিয়া বিচার করিলে ইহাদের মধ্যে যে পারস্পরিক কোন যোগসূত্রের অভাব দেখা যাইবে, তাহা নহে, সুতরাং তাঁহার মন্তব্যগুলি

যতই বিক্ষিপ্ত এবং সংক্ষিপ্ত হোক, ইহাদের সম্পর্কে রবীন্দ্রনাথের বিশিষ্ট মনোভাব ইহাদের মধ্য দিয়া ব্যক্ত হইয়াছে বলিয়া বুঝিতে পারা যায়।

দীনেশচন্দ্র সেনের 'বঙ্গভাষা ও সাহিত্য' গ্রন্থখানি প্রকাশিত হইবার পর রবীন্দ্রনাথ ইহার সম্পর্কে একটি আলোচনা প্রকাশ করিয়াছিলেন ('সাহিত্য', শ্রাবণ, ১৩০৯)। এই গ্রন্থখানি হইতেই তিনি প্রধানত মঙ্গলকাব্যের বিভিন্ন বিভাগ এবং বিষয়বস্তু সম্পর্কে জানিতে পারিয়াছিলেন বলিয়া মনে হয়। তখন পর্যন্তও ভারতচন্দ্রের 'অন্নদামঙ্গল' ব্যতীত কোন মঙ্গলকাব্যের গ্রন্থ মুদ্রিত করিয়া প্রকাশিত হয় নাই। সুতরাং মূলগ্রন্থ পাঠ করিবার সুযোগ রবীন্দ্রনাথ তখন পর্যন্তও লাভ করিতে পারেন নাই। তারপর ক্রমে বঙ্গবাসী সংস্করণ এবং কলিকাতা বিশ্ববিদ্যালয় সংস্করণে মুকুন্দরাম চক্রবর্তী প্রণীত 'চণ্ডীমঙ্গল' প্রকাশিত হইল। কলিকাতা বিশ্ববিদ্যালয়ে ১৯১৯ সন হইতে বাংলা ভাষা ও সাহিত্য বিষয়ক স্নাতকোত্তর বিভাগের পাঠ্যরূপে গৃহীত হইবার পর স্বর্গত চারুচন্দ্র বন্দ্যোপাধ্যায় 'চণ্ডীমঙ্গল' অধ্যাপনার ভার গ্রহণ করিলেন। তিনি রবীন্দ্রনাথের পরম অনুরাগী ছিলেন। তিনি এই কথা রবীন্দ্রনাথকে জানাইলে রবীন্দ্রনাথ তাঁহার সঙ্গে এই বিষয়ে কিছু আলোচনা করিবার ইচ্ছা প্রকাশ করিলেন। তারপর একদিন তাঁহার নিকট কবিকঙ্কণ মুকুন্দরাম প্রণীত 'চণ্ডীমঙ্গল'-এর মুদ্রিত একখানি সংস্করণ (বঙ্গবাসী সং) রাখিয়া আসিলেন। রবীন্দ্রনাথ কালকেতুর কাহিনীটিই মাত্র আদ্যোপান্ত পাঠ করিয়া স্থানে স্থানে কিছু পার্শ্ব মন্তব্য লিখিয়া বইখানি ফিরাইয়া দিলেন। ধনপতির কাহিনী সম্পর্কেও সংক্ষিপ্তভাবে কয়েকটি মন্তব্য লিখিয়া দিয়াছিলেন। রবীন্দ্রনাথ ধর্মমঙ্গল কিংবা মনসামঙ্গল কাব্য পাঠ করিয়াছিলেন, তাহার কোন প্রমাণ পাওয়া যায় না। সুতরাং মঙ্গলকাব্য সম্পর্কে রবীন্দ্রনাথের অধ্যয়ন আংশিক ছিল। সে যুগে মুদ্রিত মঙ্গলকাব্যের অভাব ইহার অন্যতম প্রধান কারণ হইয়া থাকিবে। তাঁহার নিম্নোদ্ধৃত মন্তব্যগুলি সেই জন্যই সেই দৃষ্টিভঙ্গি হইতেই গ্রহণ করিতে হইবে। মন্তব্যগুলি পর পর উদ্ধৃত করিতেছি। অধ্যাপক শ্রীকনক বন্দ্যোপাধ্যায় এই মন্তব্যগুলি কালানুক্রমিক প্রথম 'কবি ও কবিতার' পত্রিকায় প্রকাশ করিয়াছিলেন।

১

'অত্যন্ত স্পষ্ট কবিতা নহিলে যাঁহারা বুঝিতে পারেন না, তাঁহারা স্পষ্ট কবিতার একটি নমুনা দিয়াছেন। তাঁহাদের ভূমিকা সমেত উদ্ধৃত করি। "বাংলার মঙ্গলকাব্যগুলিও জ্বলন্ত অক্ষরে লেখা। কবিকঙ্কণে দরিদ্র্য-দুঃখ বর্ণনা—যে কখনো দুঃখের মুখ দেখে নাই তাহাকেও দীনহীনের কথা বুঝাইয়া দেয়।

দুঃখ করো অবধান, দুঃখ করো অবধান।
আমানি খাবার গর্ত দেখো বিদ্যমান।।

—এই দুইটি পদের ভাষ্য করিয়া লেখক বলিয়াছেন, 'ইহার সার্থক কবিত্ব; সার্থক কল্পনা; সার্থক প্রতিভা।"—পড়িয়া সহসা মনে হয় এ কথাগুলি হয় গোঁড়ামি, নয়ত তর্কের

মুখে অত্যুক্তি, আমানি খাবার গর্ত দেখাইয়া দারিদ্র্য সপ্রমাণ করার মধ্যে কতকটা নাট্যনৈপুণ্য থাকিতেও পারে, কিন্তু ইহার মধ্যে কাব্যরস কোথায়? দুটো ছত্র, কবিত্বে সিক্ত হইয়া উঠে নাই; ইহার মধ্যে অনেকখানি আমানি আছে, কিন্তু কবির অশ্রুজল নেই। ইহাই যদি কবিত্ব হয় তবে 'তুমি খাও ভাঁড়ে জল, আমি খাই ঘাটে'—সে তো আরো কবিত্ব। ইহার মধ্যে ব্যাখ্যা এবং ভাষ্য করিতে গেলে হয়তো ভাষ্যকারের করুণরস উদ্বেলিত হইয়া উঠিতেও পারে, কিন্তু তৎসত্ত্বেও...ইহা কাব্য নহে।'...

সাহিত্য, ১২৯৩, 'কাব্য : স্পষ্ট ও অস্পষ্ট'

কাব্য সম্পর্কে রবীন্দ্রনাথ তাঁহার নিজস্ব অভিমত এখানে ব্যক্ত করিয়াছেন। তাঁহার মতে ঘটনার বিবরণ দান বা 'রিপোর্টিং' কদাচ কাব্য নহে, এখানে পয়ার ছন্দে তাহাই করা হইয়াছে। রবীন্দ্রনাথের অভিমত এই যে ইহাতে বিষয়ের সুস্পষ্ট একটি বর্ণনামূলক চিত্র থাকিলেও যে গুণে রচনা কাব্য হইতে পারে, ইহার সেই গুণ নাই। ইহার মধ্যে কবির সহানুভূতি প্রকাশ পাইয়াছে, কিন্তু সহানুভূতির প্রকাশ কাব্য-গুণান্বিত হইতে পারে নাই। কাব্য কেবলমাত্র জীবনের প্রতি সহানুভূতিই নহে, সহানুভূতির সরস অভিব্যক্তি।

২

'কবিকঙ্কণের কমলে-কামিনীতে একটি রূপসী ষোড়শী হস্তী গ্রাস ও উদ্গার করিতেছে, ইহাতে এমন পরিমাণ-সামঞ্জস্যের অভাব হইয়াছে যে, আমাদের সৌন্দর্যজ্ঞান অত্যন্ত আঘাত দেয়। শিক্ষিত, সংযত, মার্জিত কল্পনায় একটি রূপসী যুবতীর সহিত গজাহার এবং উদ্গীরণ কোনমতেই একত্রে উদয় হইতে পারে না।

অনেকে তর্ক করেন যে গণেশকে দুর্গা একবার করিয়া চুম্বন করিতেছিলেন, তাহাই দূর হইতে দেখিয়া ধনপতি গজাহার ও উদ্গীরণ কল্পনা করিয়াছিলেন। কিন্তু তাহা যথার্থ নহে। কারণ, কবিকঙ্কণচণ্ডীতেই আছে যে, চৌষট্টি যোগিনী পদ্মের দলরূপ ধারণ করিল, ও জয়া হস্তিনীরূপে রূপান্তরিত হইল। অতএব গণেশের সহিত ইহার কোন সম্পর্ক নাই। কেহ-বা তর্ক করেন যে, যখন কবির উদ্দেশ্য বিস্ময় ভাবের উদ্দীপন করা, তখন বর্ণনা যাহাতে অদ্ভুত হয় তাহারই প্রতি কবির লক্ষ্য। কিন্তু এ কথার কোন অর্থ নাই। সুকল্পনার সহিত বিস্ময়-রসের কোন মনান্তর নাই।

যখন কবি অগাধ সমুদ্রের মধ্যে মরালশোভিত কুমুদ কহ্লার পদ্ম বনের মধ্যে এক রূপসী ষোড়শী প্রতিষ্ঠিত করিলেন—সমস্তই সুন্দর, নীল জল, সুকুমার পদ্ম, পুষ্পের সুগন্ধ, ভ্রমরের গুঞ্জন ইত্যাদি—তখন মধ্য হইতে এক গজাহার আনিয়া আমাদের কল্পনায় অমন একটা নিদারুণ আঘাত দিবার তাৎপর্য কি? সুন্দর পদার্থ যেমন কবিত্বপূর্ণ বিস্ময় উৎপন্ন করিতে পারে, এমন কি আর কিছুতে পারে? অপার সমুদ্রের মধ্যে পদ্মাসীনা ষোড়শী রমণীই কি যথেষ্ট বিস্ময়ের কারণ নহে?'

সমালোচনা, ১২৯৪ সাল, 'নীরব কবি ও অশিক্ষিত কবি'।

রবীন্দ্রনাথ চণ্ডীমঙ্গলে বর্ণিত কমলে কামিনীর চিত্রটির মধ্যে সৌন্দর্য এবং বীভৎসতা এই দুইটি পরস্পর বিরোধী চিত্র দেখিতে পাইয়া ইহারা নিন্দা করিয়াছেন। কিন্তু ইহার পরিকল্পনার জন্য মুকুন্দরামকে ব্যক্তিগত ভাবে কিছুতেই দায়ী করা যায় না। কারণ, একটি ঐতিহ্যমূলক কাহিনীর ধারা অনুসরণ করিয়াই মুকুন্দরাম তাঁহার চণ্ডীমঙ্গল কাব্যের কাহিনী রচনা করিয়াছেন। সেই পূর্ব-প্রচলিত কাহিনীর মধ্যে কোনও অংশ পরিবর্তন করা তাঁহার সাধ্য ছিল না। ধর্ম এবং অলৌকিকতা মঙ্গলকাব্যের কাহিনীর ভিত্তি। ধর্মের ক্ষেত্রে অনেক সময় যে রূপকের ব্যবহার হইয়া থাকে কমলে কামিনীর কাহিনী সেই রূপকের উপর পরিকল্পিত। সাধারণ ভাবে ইহাকে সমুদ্র-মরীচিকা বা sea-mirage (পরে দ্রষ্টব্য) বলা যাইতে পারে। মূলত তাহা হইতেই এই রূপক পরিকল্পনার সৃষ্টি হইয়া থাকিবে।

৩

'যেখানে একের সহিত অন্যের, কালের সহিত কালান্তরের, গ্রামের সহিত ভিন্ন গ্রামের বিচ্ছেদ, সেখানে ব্যাপক সাহিত্য জন্মিতে পারে না। আমাদের দেশে কিসে অনেক লোক এক হয়? ধর্মে। সেই জন্য আমাদের দেশে কেবল ধর্মসাহিত্যই আছে। সেইজন্য প্রাচীন বঙ্গসাহিত্য কেবল শাক্ত এবং বৈষ্ণব কাব্যেরই সমষ্টি। রাজপুতগণকে বীরগৌরবে এক করিত। এইজন্য বীরগৌরব তাহাদের কবিদের গানের বিষয় ছিল।'

সাহিত্য, ১৩০১, 'বাংলা জাতীয় সাহিত্য'

মিলনের মধ্যেই সহিত্যের সৃষ্টি, বিভেদের মধ্যে নহে। ভারতবর্ষে ভাষা ও আচারগত বহু বিভেদ থাকা সত্ত্বেও এক ক্ষেত্রে মিল আছে, তাহা ধর্ম। সেই জন্য ধর্ম এদেশের সাহিত্যের প্রথম ভিত্তি ছিল।

৪

'সুবৃহৎ অনাবরণের মধ্যে অশ্লীলতা নেই। সেইজন্য সুবৃহৎ শেক্সপীয়র অশ্লীল নয়, রামায়ণ-মহাভারত অশ্লীল নয়। কিন্তু ভারতচন্দ্র অশ্লীল, জোলা অশ্লীল—কেন না তারা কেবল আংশিক অনাবরণ।'

'পত্রালাপ', লোকেন্দ্র পালিতকে, ১২৯৮-৯৯

এই বিষয়ে একজন পাশ্চাত্ত্য মনীষী সুন্দর একটি দৃষ্টান্ত দিয়াছেন। তিনি বলিয়াছেন, সম্পূর্ণ অনাবৃত নারীদেহ অশ্লীল নহে, কিন্তু তাহার এক পায়েও কেবল মাত্র যদি একটি মোজা পরাইয়া দেওয়া হয়, তবেই তাহা অশ্লীল। রবীন্দ্রনাথ এখানে এই কথাটিই বলিতে চাহেন।

৫

'গীতিকবিতা বাংলাদেশে বহুকাল হইতে চলিয়া আসিতেছে, এবং গীতিকবিতাই বঙ্গ সাহিত্যের প্রধান গৌরবস্থল। কবিদের পদাবলী বসন্তকালের অপর্যাপ্ত পুষ্পমঞ্জরীর মতো;

যেমন তাহার ভাবের সৌরভ তেমনি তাহার গঠনের সৌন্দর্য। রাজসভাকবি রায়গুণাকরের অন্নদামঙ্গলগান রাজকণ্ঠের মণিমালার মতো, যেমন তাহার উজ্জ্বলতা তেমনি তাহার কারুকার্য।'

—'কবিসংগীত', ১৩০২, লোকসাহিত্য।

রবীন্দ্রনাথ ভারতচন্দ্রের 'অন্নদা-মঙ্গলকাব্য'কে গীতিকবিতার সুরে রচিত বলিয়াই মনে করেন। তবে গীতি কবিতার ভাব-সৌন্দর্য যে তাহাতে নাই তাহাও অনুভব করিয়াছেন। তাই ইহার গঠন-সৌন্দর্যের কথা তিনি বলিয়াছেন। বলাই বাহুল্য অন্নদা-মঙ্গলের ছন্দ ও ভাষায় এই ঔজ্জ্বল্য ও কারুকার্য প্রকাশ পাইয়াছে। কিন্তু ভাব-সৌন্দর্যের অভাবে তাহা কেবল মাত্র চোখ ভুলাইতে পারে, মন ভুলাইতে পারে না।

৬

'প্রাচীন বাংলা কাব্যেও দেখ। বিদ্যাসুন্দরের মধ্যে সজীব মূর্তি যদি কাহারও থাকে, তবে সে কেবল বিদ্যার ও মালিনীর; সুন্দর-চরিত্রে পদার্থের লেশমাত্র নাই। কবিকঙ্কণচণ্ডীর সুবৃহৎ সমভূমির মধ্যে কেবল ফুল্লরা এবং খুল্লনা একটু নড়িয়া বেড়ায়, নতুবা ব্যাধটা একটা বিকৃত বৃহৎ স্থাণুমাত্র এবং ধনপতি ও তাহার পুত্র কোন কাজের নহে। বঙ্গসাহিত্যে পুরুষ মহাদেবের ন্যায় নিশ্চলভাবে ধূলিশয়ান এবং রমণী তাহার বক্ষের উপর জাগ্রত জীবন্তভাবে বিরাজমান।'

—'নরনারী', ১৩০৪ সাল, পঞ্চভূত।

রবীন্দ্রনাথ মধ্যযুগের বাংলা সাহিত্যে কোনও উল্লেখযোগ্য পুরুষ চরিত্রের সন্ধান পান নাই, ইহাতে মনে হয়, মনসা-মঙ্গল কাব্যের চাঁদ সদাগর চরিত্রের তিনি সংবাদ পান নাই। নতুবা দেখিতেন, চাঁদ সদাগরের মধ্যে যথার্থ পৌরুষের পরিচয় প্রকাশ পাইয়াছে। শেষ পর্যন্ত যে চাঁদ সদাগর মনসার নিকট নতি স্বীকার করিয়াছেন বলিয়া দেখা যায়, তাহা মনসার নিকট তাঁহার পরাজয় স্বীকার নয়, মনুষ্যকন্যা বেহুলার নিকট পরাজয়। ইহাতে কাব্যের গুণ বৃদ্ধি পাইয়াছে।

৭

'অন্নদামঙ্গল ও কবিকঙ্কণের কবি যদিচ রাজসভা ধনিসভার কবি, যদিচ তাঁহারা উভয় পণ্ডিত, সংস্কৃত কাব্যসাহিত্যে বিশারদ, তথাপি দেশীয় প্রচলিত সাহিত্যকে বেশি দূর ছাড়াইয়া যাইতে পারেন নাই। অন্নদামঙ্গল ও কুমারসম্ভবের আখ্যানে প্রভেদ অল্প, কিন্তু অন্নদামঙ্গলও কুমারসম্ভবের ছাঁচে গড়া হয় নাই। তাহার দেবদেবী বাংলাদেশের গ্রাম্য হরগৌরী। কবিকঙ্কণ চণ্ডী, ধর্মমঙ্গল, মনসার ভাসান, সত্যপীরের কথা, সমস্তই গ্রাম্যকাহিনী অবলম্বনে রচিত। সেই গ্রাম্য ছড়াগুলির পরিচয় পাইলে তবেই ভারতচন্দ্র-মুকুন্দরাম রচিত কাব্যের যথার্থ পরিচয় পাইবার পথ হয়। রাজসভার কাব্যে ছন্দ মিল ও কাব্যকলা সুসম্পূর্ণ সন্দেহ নাই, কিন্তু গ্রাম্য ছড়াগুলির সহিত তাহার মর্মগত প্রভেদ ছিল না।

আমার হাতে যে ছড়াগুলি সঞ্চিত হইয়াছে তাহা অপেক্ষাকৃত পুরাতন কি নূতন নিঃসন্দেহে বলিতে পারি না। কিন্তু দুই-এক শত বৎসরে এ সকল কবিতার বয়সের কম বেশি হয় না। আজ পঞ্চাশ বৎসর পূর্বে পল্লীর কবি যে ছড়া রচনা করিয়াছে, তাহাকে এক হিসাবে মুকুন্দরামের সমসাময়িক বলা যায়; কারণ, গ্রামের প্রাণটি যেখানে ঢাকা থাকে কালস্রোতের ঢেউগুলি সেখানে তেমন জোরের সঙ্গে ঘা দিতে পারে না। গ্রামের জীবনযাত্রা এবং সেই জীবনযাত্রার সঙ্গী সাহিত্য, বহুকাল বিনা পরিবর্তনে একই ধারায় চলিয়া আসে।'

'গ্রাম্যসাহিত্য', ১৩০৫, লোকসাহিত্য।

যে সাহিত্য মৌখিক প্রচলিত থাকে অর্থাৎ যাহা লোকসাহিত্য, তাহাই ক্রমে লিখিত হইয়া শিল্পসাহিত্যের রূপ লাভ করে। মুকুন্দরাম ও ভারতচন্দ্র উভয়েই একদিন যাহা মুখে মুখে প্রচলিত ছিল, তাহাই নিজেদের প্রতিভা এবং প্রবণতা অনুযায়ী লিখিয়া লইয়া কাব্যরূপ দিয়াছেন। তথাপি এই কথাও অস্বীকার করিবার উপায় নাই যে ইঁহারা উভয়েই যে বিষয়ে কাব্য রচনা করিয়াছেন, তাহা একটা লিখিত আদর্শও লাভ করিয়াছিল। যেমন মুকুন্দরামের আদর্শ ছিল মাণিক দত্ত এবং ভারতচন্দ্রেরও আদর্শ ছিল মুকুন্দরাম। তথাপি ইঁহারা তাঁহাদের কাব্যের বহিরঙ্গ গঠনে ব্যক্তিগত প্রতিভার যে স্পর্শ দানই করুক না কেন, বিষয়-বস্তুর মধ্যে যে মৌখিক সাহিত্যের ঐতিহ্যের ধারাই অনুসরণ করিয়াছেন, তাহাই রবীন্দ্রনাথ এখানে বলিতে চাহিয়াছেন। গ্রামের জীবনের বিশেষ কিছু পরিবর্তন হয় না বলিয়া গ্রাম্য সাহিত্য বা লোক-সাহিত্যেরও বিষয়-বস্তুর দিক দিয়া বিশেষ কোনও পরিবর্তন হয় না।

৮

...'বৈষ্ণব কবিরা সেই বন্ধননাশী প্রেমের গভীর দুর্নিবার আবেগকে সৌন্দর্য-ক্ষেত্রে অধ্যাত্ম লোকে বহমান করিয়া তাহাকে অনেক পরিমাণে সংসার-পথ হইতে মানসপথে বিক্ষিপ্ত করিয়া দিয়াছেন, আমাদের সমাজের সেই চিরক্ষুধাতুর প্রেতটাকে পবিত্র গয়ায় পিণ্ডদান করিবার আয়োজন করিয়াছেন। তাঁহাদের রচনার মধ্যে যে ইন্দ্রিয়বিকার কোথাও স্থান পায় নাই তাহা বলিতে পারি না। কিন্তু বৃহৎ স্রোতস্বিনী নদীতে যেমন অসংখ্য দূষিত ও মৃত পদার্থ প্রতিনিয়ত আপনাকে আপনি সংশোধন করে তেমনি সৌন্দর্য এবং ভাবের বেগে সেই সমস্ত বিকার সহজেই শোধিত হইয়া চলিয়াছে। বরঞ্চ বিদ্যাসুন্দরের কবি সমাজের বিরুদ্ধে যথার্থ অপরাধী। সমাজের প্রাসাদের নিচে তিনি হাসিয়া হাসিয়া সুড়ঙ্গ খনন করিয়াছেন। সে সুড়ঙ্গ-মধ্যে পূত-সূর্যালোক এবং উন্মুক্ত বায়ুর প্রবেশ পথ নাই। তথাপি এই বিদ্যাসুন্দর কাব্যের এবং বিদ্যাসুন্দর যাত্রার এত আদর আমাদের দেশে কেন? উহা অত্যাচারীর কঠিন সমাজের প্রতি মানবপ্রকৃতির সুনিপুণ পরিহাস। বৈষ্ণব কবি যে জিনিসটাকে ভাবের ছায়াপথে সুন্দররূপে অঙ্কিত করিয়াছেন, ইনি সেইটাকে সমাজের পিঠের উপরে দাগার মতো ছাপিয়ে দিয়াছেন; যে দেখিতেছে সে-ই কৌতুক অনুভব করিতেছে।'

'গ্রাম্যসাহিত্য', ১৩০৫, লোকসাহিত্য।

বৈষ্ণব পদাবলী রচনায় যেখানে রচয়িতার ইন্দ্রিয়-বিকার প্রকাশ পাইয়াছে, ভাববাষ্প আসিয়া তাহা আচ্ছন্ন করিয়া দিয়া তাহাকে বৈকুণ্ঠের পথে অগ্রসর করিবার সহায়তা করিয়াছে। কিন্তু 'বিদ্যাসুন্দর কাব্য' ভাবাদর্শের স্পর্শহীন একান্ত বাস্তবধর্মী রচনা। প্রত্যক্ষ সমাজ-জীবনের প্রকৃত অবস্থা সেখানে মঙ্গল-কাব্যে কাহিনীর আকারে বর্ণিত হইয়াছে। সচেতনভাবে সমাজের অসঙ্গতির চিত্রটি কবি তাহাতে পরিবেষণ করিয়াছেন, কোনও কিছুই গোপন করেন নাই। সমাজ-জীবনের রূঢ় সত্য পরিহাসচ্ছলে তাহাতে ব্যক্ত হইয়াছে বলিয়া ইহা সমাজে জনপ্রিয়তা লাভ করিয়াছে।

৯

এক সময় এই দেবী (কালিকা)-র পূজা যে ভদ্র সমাজের বহির্ভূত ছিল তাহা কাদম্বরীতে দেখা যায়। মহাশ্বেতাকে শিবমন্দিরেই দেখি, কিন্তু কবি ঘৃণার সহিত অনার্য শবরের পূজাপদ্ধতির যে বর্ণনা করিয়াছেন তাহাতে বুঝা যায়, পশুরুধিরের দ্বারা দেবতার্চন ও মাংসদ্বারা বলিকর্ম তখন ভদ্রমণ্ডলীর কাছে নিন্দিত ছিল। কিন্তু সেই ভদ্রমণ্ডলীও পরাস্ত হইয়াছিলেন। সেই সামাজিক মহোৎপাতের দিনে নীচের জিনিস উপরে এবং উপরের জিনিস নীচে বিক্ষিপ্ত হইতেছিল।

বঙ্গসাহিত্যের আরম্ভস্তরে সেই সকল উৎপাতের চিহ্ন লিখিত আছে। তিনি যে ধর্মকলহব্যাপারের সম্মুখে আমাদিগকে দণ্ডায়মান করিয়াছেন, সেখানে বিশিষ্ট সম্প্রদায়ের দেবতা শিবের দুর্গতি। তাঁহার এতোকালের প্রাধান্য 'মেয়ে দেবতা' কাড়িয়া লইবার জন্য রণভূমিতে অবতীর্ণ হইয়াছেন : শিবকে পরাস্ত হইতে হইল।

স্পষ্টই দেখা যায় এই কলহ বিশিষ্ট দলের সহিত ইতরসাধারণের কলহ। উপেক্ষিত সাধারণ যেন তাহাদের প্রচণ্ড শাক্ত মাতৃদেবতার আশ্রয় লইয়া ভদ্রসমাজের শান্তসমাহিত নিশ্চেষ্ট বৈদান্তিক যোগীশ্বরকে উপেক্ষা করিতে উদ্যত হইয়াছিল।'

শক্তিকে উৎকটরূপে প্রকাশ করিতে গেলে প্রথমে তাহার প্রবলতা, তাহার ভীষণতাই জাগাইয়া তুলিতে হয়। তাহার ভয় হইতে রক্ষা করিবার সময় মাতা ও ভয় জন্মাইবার সময় চণ্ডী। তাহার ইচ্ছা কোনো বিধিবিধানের দ্বারা নিয়মিত নহে, তাহা বাধাবিহীন লীলা, কখন কী করে, কেন কী রূপ ধরে, তাহা বুঝিবার জো নাই, এই জন্য তাহা ভয়ংকর।

—সাহিত্য, ১৩০৯, 'বঙ্গভাষা ও সাহিত্য'।

ভারতবর্ষে তান্ত্রিক শাক্ত ধর্ম এককালে প্রবল আকার ধারণ করিয়াছিল। কালিকা পূজা তাহারই প্রতীক। কোনক্রমে তান্ত্রিক শাক্তধর্ম হিন্দুধর্মের অন্তর্ভুক্ত হইয়া পরস্পরের সঙ্গে সমন্বয় সাধন করিয়া লইয়াছে। তাহার ফলে শৈব কিংবা বৈষ্ণব ধর্মের যে নিরঙ্কুশ একাধিপত্য ছিল, তাহা হ্রাস পাইয়াছে। সেই সমন্বয়ের সূত্রেই স্ত্রী-দেবতাদিগের পূজাও সমাজে ক্রমে গৃহীত হইয়াছে। এখানে স্ত্রীদেবতার অর্থ জনসাধারণের দেবতা বা লৌকিক দেবতা।

প্রথম আত্মপ্রতিষ্ঠা কিংবা সমন্বয় সাধনের যুগে লৌকিক বা জনসাধারণের দেবতাকে একটু অতিরিক্ত উৎকট প্রকৃতির শক্তি-সমন্বিত করিয়া তাঁহাদের প্রতি আকর্ষণ সৃষ্টি করিবার আবশ্যক হইয়াছিল।

১০

' "ধান ভানতে শিবের গীত" প্রবাদে বুঝা যায়, শিবের গীত এক সময়ে প্রচলিত ছিল, কিন্তু সে সমস্তই সাহিত্য হইতে অন্তর্ধান করিয়াছে, বৌদ্ধধর্মের যে সকল চিহ্ন ধর্মমঙ্গল প্রভৃতির কাব্যে দেখিতে পাওয়া যায়, সে-সকলও বৌদ্ধযুগের বহু পরবর্তী। আমাদের চক্ষে বঙ্গসাহিত্যমঞ্চের প্রথম যবনিকাটি যখন উঠিয়া গেল তখন দেখি সমাজে একটি কলহ বাধিয়াছে, সে দেবতার কলহ। চণ্ডী বিষহরি ও শীতলা...এই স্থানীয় দেবদেবীরা জনসাধারণের কাছে বল পাইয়া কিরূপ দুর্ধর্ষ হইয়া উঠিয়াছিলেন তাহা বঙ্গসাহিত্যে তাহাদের ব্যবহারে দেখিতে পাওয়া যায়। প্রথমেই চোখে পড়ে, দেবী চণ্ডী নিজের পূজাস্থাপনের জন্য অস্থির। যেমন করিয়া হউক, ছলে বলে কৌশলে মর্ত্যে পূজা প্রচার করিতে হইবেই। ইহাতে বুঝা যায়, পূজা লইয়া একটা বাদ-বিবাদ আছে। তাহার পর দেখি, যাহাদিগকে আশ্রয় করিয়া দেবী পূজা প্রচার করিতে উদ্যত তাহারা উচ্চ শ্রেণীর লোক নহে। যে নীচের তাহাকেই উপরে উঠাইবেন, ইহাতেই দেবীর শক্তির পরিচয়। নিম্নশ্রেণীর পক্ষে এমন সান্ত্বনা, এমন বলের কথা আর কী আছে! যে দরিদ্র দুই বেলা আহার জোটাইতে পারে না, সেই শক্তির লীলায় সোনার ঘড়া পাইল, যে ব্যাধ নীচজাতীয়, ভদ্রজনের অবজ্ঞা-ভাজন, সে-ই মহত্ত্বলাভ করিয়া কলিঙ্গরাজের কন্যাকে বিবাহ করিল। ইহাই শক্তির লীলা।'

যাঁহাদিগকে আশ্রয় করিয়া দেবী পূজা প্রচার করিতে চাহিতেছেন, তাঁহারা উচ্চশ্রেণীর লোক ছিলেন না, তাহার অর্থ লৌকিকদেবদেবীর পূজা নিম্নশ্রেণীর সমাজেই প্রচলিত ছিল, তাহাদের মধ্যে যাহারা ইতর বিশেষ ছিলেন, তাঁহারাই পূজা প্রচারের অবলম্বনস্বরূপ হইয়াছিলেন, কোনও অভিজাত চরিত্র স্বভাবতঃই লৌকিক দেবদেবীর পূজার প্রচারক ছিলেন না, থাকিবার কথাও নহে।

'তাহার পর দেখি, শিবের পূজাকে হতমান করিয়াই নিজের পূজা প্রচার করা দেবীর চেষ্টা। শিব তাঁহার স্বামী বটেন, কিন্তু তাহাতে কোন সংকোচ নাই। শিবের সহিত শক্তির এই লড়াই। এই লড়াইয়ে পদে পদে দয়ামায়া বা ন্যায়-অন্যায় পর্যন্ত উপেক্ষিত হইয়াছে।'

কোনও মঙ্গলকাব্যে শিব যে প্রকৃত হেয় হইয়াছেন, তাহা মনে হইতে পারে না, শিবের প্রতিষ্ঠা লইয়া কেহ সংগ্রাম করেন নাই, তাঁহার বিষয়ে কাহারও কোনও অশ্রদ্ধা নাই, প্রত্যেক দেবীই কেবলমাত্র শিবের সঙ্গে একটা না একটা আত্মীয়তার সম্পর্কে আবদ্ধ হইয়াছেন, এই মাত্র।

'কবিকঙ্কণ চণ্ডীতে ব্যাধের গল্পে দেখিতে পাই, শক্তির ইচ্ছায় নীচ উচ্চে উঠিয়াছে। কেন উঠিয়াছে, তাহার কোনো কারণ নাই; ব্যাধ যে ভক্ত ছিল এমনও পরিচয় পাই নাই। বরঞ্চ

সে দেবীর বাহন সিংহকে মারিয়া দেবীর ক্রোধভাজন হইতেও পারিত। কিন্তু দেবী নিতান্তই যথেচ্ছাক্রমে তাহাকে দয়া করিলেন। ইহাই শক্তির খেলা।'

'ব্যাধকে যেমন বিনা কারণে দেবী দয়া করিলেন, কলিঙ্গরাজকে তেমনি তিনি বিনা দোষে নিগ্রহ করিলেন। তাহার দেশ ডুবাইয়া দিলেন। জগতে ঝড়-জল প্লাবন-ভূমিকম্পে যে শক্তির প্রকাশ দেখি, তাহার মধ্যে ধর্মনীতিসংগত কার্য-কারণমালা দেখা যায় না এবং সংসারে সুখদুঃখবিপৎসম্পদের যে আবর্ত দেখিতে পাই তাহার মধ্যেও ধর্মনীতির সুসঙ্গতি খুঁজিয়া পাওয়া কঠিন। দেখিতেছি, যে শক্তি নির্বিচারে পালন করিতেছে, সেই শক্তিই নির্বিচারে ধ্বংস করিতেছে। এই অহৈতুক পালনে এবং অহৈতুক বিনাশে সাধু-অসাধুর ভেদ নাই। এই দয়ামায়াহীন ধর্মাধর্মবিবর্জিত শক্তিকে বড়ো করিয়া দেখা তখনকার কালের পক্ষে বিশেষ স্বাভাবিক ছিল।

ব্যাধকে দয়া না করিলে অর্থাৎ ব্যাধের জীবিকানির্বাহের জন্য কোনও উপায় করিয়া না দিলে বনের পশুকুল বিনষ্ট হয়, সেইজন্য পশুকুলের অধিষ্ঠাত্রী দেবী চণ্ডী ব্যাধকে বড়লোক করিয়া দিয়া তাহাকে পশু হত্যার কাজ হইতে নিবৃত্ত করিয়াছিলেন।

'তখন নীচের লোকের আকস্মিক অভ্যুত্থান ও উপরের লোকের হঠাৎ পতন সর্বদাই দেখা যাইত। হীনাবস্থার লোক কোথা হইতে শক্তি সংগ্রহ করিয়া অরণ্য কাটিয়া নগর বানাইয়াছে এবং প্রতাপশালী রাজা হঠাৎ পরাস্ত হইয়া লাঞ্ছিত হইয়াছে। তখনকার নবাব বাদশাহদের ক্ষমতাও বিধি-বিধানের অতীত ছিল, তাঁহাদের খেয়ালমাত্রে সমস্ত হইতে পারিত। ইঁহারা দয়া করিলেই সকল বাধা অতিক্রম করিয়া নীচ মহৎ হইত, ভিক্ষুক রাজা হইত। ইঁহারা নির্দয় হইলে ধর্মের দোহাইও কাহাকে বিনাশ হইতে রক্ষা করিতে পারিত না। ইহাই শক্তি।'

'এই শক্তির প্রসন্ন মুখ মাতা, এই শক্তির অপ্রসন্ন মুখ চণ্ডী। ইহারই প্রসাদোঽপি ভয়ঙ্করঃ, সেইজন্য সর্বদাই করজোড়ে বসিয়া থাকিতে হয়। কিন্তু যতক্ষণ ইনি যাহাকে প্রশ্রয় দেন, ততক্ষণ তাহার সাতখুন মাপ; যতক্ষণ সে প্রিয়পাত্র, ততক্ষণ তাহার সঙ্গত-অসঙ্গত সকল আবদারই অনায়াসে পূর্ণ হয়।'

'এইরূপ শক্তি ভয়ঙ্করী হইলেও মানুষের চিত্তকে আকর্ষণ করে। কারণ ইহার কাছে প্রত্যাশার কোন সীমা নেই। আমি অন্যায় করিলেও জয়ী হইতে পারি, আমি অক্ষম হইলেও আমার দুরাশার চরমতম স্বপ্ন সফল হইতে পারে।'

অবশ্য বৈদান্তিক শিব কোনও কালেই সাধারণের দেবতা ছিলেন না। সেই অবস্থার মধ্যে তাহা হইতেও পারেন নাই; যে সকল দেবদেবীর পরিকল্পনায় হাতে হাতে ফল পাইবার সম্ভাবনা অর্থাৎ ব্যবহারিক জীবনের ক্ষতিবৃদ্ধির সঙ্গে যাঁহারা জড়িত সেই যুগে তাঁহারাই এই সমাজের দেবতা ছিলেন।

'এই সকল কারণে যে-সময় বাদশাহ ও নবাবের অপ্রতিহত ইচ্ছা জনসাধারণকে ভয়ে-বিস্ময়ে অভিভূত করিয়া রাখিয়াছিল এবং ন্যায় অন্যায় সম্ভব অসম্ভবের ভেদচিহ্নকে ক্ষীণ

করিয়া আনিয়াছিল, হর্ষশোক-বিপদসম্পদের অতীত শান্তসমাহিত বৈদান্তিক শিব সে সময়কার সাধারণের দেবতা হইতে পারেন না। রাগদ্বেষ-প্রসাদ-অপ্রসাদের লীলাচঞ্চলা যদৃচ্ছাচারিণী শক্তিই তখনকার কালের দেবত্বের চরমাদর্শ।'

'কবিকঙ্কণে দেবী এই যে ব্যাধের দ্বারা নিজের পূজা মর্ত্যে প্রচার করিলেন, স্বয়ং ইন্দ্রের পুত্র যে ব্যাধরূপে মর্ত্যে জন্মগ্রহণ করিল, বাংলাদেশের এই লোক-প্রচলিত কথার কি কোন ঐতিহাসিক অর্থ নাই? পশুবলি প্রভৃতির দ্বারা যে ভীষণ পূজা এককালে ব্যাধের মধ্যে প্রচলিত ছিল সেই পূজাই কি কালক্রমে উচ্চসমাজে প্রবেশলাভ করে নাই?...

ধনপতির গল্পে দেখিতে পাই, সে উচ্চজাতীয় ভদ্রবৈশ্য শিবোপাসক। শুধুমাত্র এই পাপে চণ্ডী তাহাকে নানা দুর্গতিব দ্বারা পরাস্ত করিয়া আপন মাহাত্ম্য প্রমাণ করিলেন।

বস্তুত সাংসারিক সুখদুঃখ বিপৎসম্পদের দ্বারা নিজের ইষ্টদেবতার বিচার করিতে গেলে, সেই অনিশ্চয়তার কালে শিবের পূজা টিকিতে পারে না। অনিয়ন্ত্রিত ইচ্ছার তরঙ্গ যখন চারিদিকে জাগিয়া উঠিয়াছে, তখন যে-দেবতা ইচ্ছাসংযমের আদর্শ, তাঁহাকে সাংসারিক উন্নতির উপায় বলিয়া গ্রহণ করা যায় না। দুর্গতি হইলেই মনে হয়, আমার নিশ্চেষ্ট দেবতা আমার জন্য কিছুই করিতেছেন না, ভোলানাথ সমস্ত ভুলিয়া বসিয়া আছেন। চণ্ডীর উপাসকেরাও কি সকল দুর্গতি এড়াইয়া উন্নতিলাভ করিতেছিলেন? অবশ্যই নহে। কিন্তু শক্তিকে দেবতা করিলে সকল অবস্থাতেই আপনাকে ভুলাইবার উপায় থাকে। শক্তিপূজক দুর্গতির মধ্যেও শক্তি অনুভব করিয়া ভীত হয়, উন্নতিতেও শক্তি অনুভব করিয়া কৃতজ্ঞ হইয়া থাকে। আমার প্রতি বিশেষ অকৃপা—ইহার ভয় যেমন আত্যন্তিক, আমারই প্রতি বিশেষ দয়া—ইহার আনন্দও তেমনি অতিশয়। কিন্তু যে-দেবতা বলেন—'সুখদুঃখ দুর্গতি-সদ্‌গতি, ও কিছুই নয়, ও কেবল মায়া, ওদিকে দৃক্‌পাত করিয়ো না'—সংসারে তাহার উপাসক অল্পই অবশিষ্ট থাকে। সংসার মুখে যাহাই বলুক, মুক্তি চায় না, ধনজনমান চায়। ধনপতির মতো ব্যবসায়ী লোক সংযমী সদাশিবকে আশ্রয় করিয়া থাকিতে পারিল না; বহুতর নৌকা ডুবিল, ধনপতি শেষকালে শিবের উপাসনা ছাড়িয়া শক্তি-উপাসক হইল।'

... ... ...

'বাংলাদেশে অত্যুগ্র চণ্ডী ক্রমশ মাতা অন্নপূর্ণার রূপে, ভিখারীর গৃহ-লক্ষ্মীরূপে, বিচ্ছেদবিধুর পিতামাতার কন্যারূপে—মাতা পত্নী ও কন্যা, রমণীর এই ত্রিবিধ মঙ্গলসুন্দর রূপে—দরিদ্র বাঙ্গালীর ঘরে...রসসঞ্চার করিয়াছেন...। কালিদাসের কুমারসম্ভব সাহিত্যে দাম্পত্যপ্রেমকে মহীয়ান করিয়া এই মঙ্গলভাবটিকে মূর্তিমান করিয়াছিল। বাংলাসাহিত্যে এই ভাবের পরিস্ফুটতা অপেক্ষাকৃত আধুনিক। তথাপি বাঙ্গালীর দরিদ্রগৃহের মধ্যে এই মঙ্গল-মাধুর্যসিক্ত দেবভাবের অবতারণা কবিকঙ্কণচণ্ডীতে কিয়ৎপরিমাণে আপনাকে অঙ্কিত করিয়াছে, অন্নদামঙ্গলও তাহার উপর রং ফলাইয়াছে। কিন্তু মাধুর্যের ভাব গীতিকবিতার সম্পত্তি। চণ্ডীপূজা ক্রমে যখন ভক্তিতে ও স্নিগ্ধ রসে মধুর হইয়া উঠিতে লাগিল তখন তাহা

মঙ্গলকাব্য ত্যাগ করিয়া খণ্ড খণ্ড গীতে উৎসারিত হইল।'......

প্রকৃতপক্ষে মঙ্গলকাব্যের এই খণ্ড খণ্ড গীতরূপই হইতেছে আগমনী বিজয়া গান কিংবা শাক্ত পদাবলী। বৈষ্ণব গীতিকবিতার প্রত্যক্ষ প্রভাবের ফলেই বাংলা সাহিত্যে অষ্টাদশ শতাব্দী হইতেই ইহাদের আবির্ভাব দেখা যায়।

'চণ্ডী যেমন প্রচণ্ড উপদ্রবে আপনার পূজা প্রতিষ্ঠা করেন, মনসা শীতলাও তেমনি তাঁহার অনুসরণ করিয়াছিলেন। শৈব চাঁদ-সদাগরের দুরবস্থা সকলেই জানেন। বিষহরি, দক্ষিণরায়, সত্যপীর প্রভৃতি আরও অনেক ছোটোখাটো দেবতা আপন আপন বিক্রম প্রকাশ করিতে ত্রুটি করেন নাই। শাক্ত যে পূজা অবলম্বন করিয়াছিল, তাহা তখনকার কালের অনুগামী। অর্থাৎ সমাজে তখন যে অবস্থা ঘটিয়াছিল, যে শক্তির খেলা প্রত্যহ প্রত্যক্ষ হইতেছিল, যে-সকল আকস্মিক উত্থানপতন লোককে প্রবলবেগে চকিত করিয়া দিতেছিল, মনে মনে তাহাকেই দেবত্ব দিয়া, শাক্তধর্ম নিজেকে প্রতিষ্ঠিত করিয়াছিল।'

রবীন্দ্রনাথ এখানে সমসাময়িক বাংলাদেশের ইতিহাসের কথা উল্লেখ করিতেছেন এবং বলিতেছে, সেই কালোপযোগী করিয়া মঙ্গলকাব্যের শাক্ত দেবদেবীদিগের কল্পনা করা হইয়াছে। রাষ্ট্রশক্তির স্বেচ্ছাচার ও স্বৈরশাসনের ফলে সে যুগে ভিক্ষুক যেমন রাজা হইয়াছে, রাজাও তেমনই ভিখারী হইয়াছে। সেই স্বেচ্ছাচারী শক্তিরূপের প্রতিনিধি মঙ্গলকাব্যের দেবদেবী।

... ... ...

'সমাজের চিত্ত যখন নিজের বর্তমান অবস্থা-বন্ধনে বদ্ধ থাকে এবং সমাজের চিত্ত যখন ভাবপ্রাবল্যে নিজের অবস্থার ঊর্ধ্বে উৎক্ষিপ্ত হয়, এই দুই অবস্থার সাহিত্যের প্রভেদ অত্যন্ত অধীর।'

'সমাজ যখন নিজের চতুর্দিগ্‌বর্তী বেষ্টনীর মধ্যে নিজের বর্তমান অবস্থার মধ্যেই সম্পূর্ণ অবরুদ্ধ থাকে, তখন সে বসিয়া বসিয়া আপনার সেই অবস্থাকে কল্পনার দ্বারা দেবত্ব দিয়া মণ্ডিত করিতে চেষ্টা করে। সে যেন কারাগারের ছবি আঁকিয়া কারাগারকে প্রাসাদের মতো সাজাইতে চেষ্টা পায়। সেই চেষ্টার মধ্যে মানবচিত্তের যে বেদনা, যে ব্যাকুলতা আছে, তাহা বড় সকরুণ, সাহিত্যে সেই চেষ্টার বেদনা ও কল্পনা আমরা শক্তিযুগের মঙ্গলকাব্যে দেখিয়াছি। তখন সমাজের মধ্যে যে উপদ্রব-উৎপীড়ন, আকস্মিক উৎপাত, যে অনিশ্চয়তা ছিল, মঙ্গলকাব্য তাহাকেই দেবমর্যাদা দিয়া সমস্ত দুঃখ-অবমাননাকে ভীষণ দেবতার অনিয়ন্ত্রিত ইচ্ছার সহিত সংযুক্ত করিয়া কথঞ্চিৎ সান্ত্বনালাভ করিতেছিল এবং দুঃখক্লেশকে ভাঙাইয়া ভক্তির স্বর্ণমুদ্রা গড়িতেছিল। এই চেষ্টা কারাগারের মধ্যে কিছু আনন্দ, কিছু সান্ত্বনা আনে বটে, কিন্তু কারাগারকে প্রাসাদ করিয়া তুলিতে পারে না। এই চেষ্টা সাহিত্যকে তাহার বিশেষ দেশকালের বাহিরে লইয়া যাইতে পারে না।'

—সাহিত্য (১৩০৯), ঐ।

১১

'কবিকঙ্কণচণ্ডীতে ভাঁড়ুদত্তের যে বর্ণনা আছে, সে বর্ণনায় মানুষের চরিত্রের যে একটা বড় দিক দেখানো হইয়াছে তাহা নহে; এরকম চতুর স্বার্থপর এবং গায়ে পড়িয়া মোড়লি করিতে মজবুত লোক আমরা অনেক দেখিয়াছি। তাহাদের সঙ্গ যে সুখকর তাহাও বলিতে পারা যায় না। কিন্তু কবিকঙ্কণ এই ছাঁদের মানুষটিকে আমাদের কাছে যে মূর্তিমান করিতে পারিয়াছেন, তাহার একটি বিশেষ কারণ আছে। ভাষায় এমন এক কৌতুক রস লইয়া সে জাগিয়া উঠিয়াছে যে, সে শুধু কালকেতুর সভায় নয়, আমাদের হৃদয়ের দরবারে অনায়াসে স্থান পাইয়াছে। ভাঁড়ুদত্ত প্রত্যক্ষ সংসারে ঠিক এমন করিয়া আমাদের গোচর হইত না। আমাদের মনের কাছে সুসহ করিবার পক্ষে ভাঁড়ুদত্তের যতটুকু আবশ্যক, কবি তাহার চেয়ে বেশি কিছুই দেন নাই। কিন্তু প্রত্যক্ষ সংসারের ভাঁড়ুদত্ত ঠিক ওইটুকুমাত্র নয়—এইজন্যই সে আমাদের কাছে অমন করিয়া গোচর হইবার অবকাশ পায় না। কোনো-একটা সমগ্রভাবে সে আমাদের কাছে গোচর হয় না বলিয়াই আমরা তাহাতে আনন্দ পাই না। কবিকঙ্কণচণ্ডীতে ভাঁড়ুদত্ত তাহার সমস্ত অনাবশ্যক বাহুল্য বর্জন করিয়া কেবল একটি সমগ্র রসের মূর্তিতে আমাদের কাছে প্রকাশ পাইয়াছে।

ভাঁড়ুদত্ত যেমন, চরিত্রমাত্রই সেইরূপ।'

—সাহিত্য (১৩১৪), 'সৌন্দর্য ও সাহিত্য'।

১২

মুকুন্দরামের চণ্ডী, ঘনরামের ধর্মমঙ্গল, কেতকাদাস প্রভৃতির মনসার ভাসান, ভারতচন্দ্রের অন্নদামঙ্গল...বাংলা ছোটো ছোটো পল্লীসাহিত্যকে বৃহৎ সাহিত্যে বাঁধিবার প্রয়াস।

—সাহিত্যসৃষ্টি, সাহিত্য (১৩১৪)॥

পল্লীসমাজে প্রচলিত মৌখিক সাহিত্য বা লোক-সাহিত্যের উপকরণ লইয়াই মঙ্গলকাব্যরচিত হইয়াছে। জীবনের নিতান্ত তুচ্ছ উপকরণগুলিকে শিল্পসাহিত্যের মধ্যে স্থান দিয়া ইহাদিগকে স্থায়িত্ব দিবার প্রয়াস করা হইয়াছে, ইহাই রবীন্দ্রনাথের অভিমত।

১৩

'আজ পর্যন্ত আমাদের সাহিত্যে যদি কবিকঙ্কণচণ্ডী, ধর্মমঙ্গল, অন্নদামঙ্গল, মনসার ভাসানের পুনরাবৃত্তি নিয়ত চলতে থাকত তা হলে কী হত। পনেরো আনা লোক সাহিত্য পড়া ছেড়েই দিত। বাংলার সকল গল্পই যদি বাসবদত্তা কাদম্বরী ছাঁচে ঢালা হত, তাহলে জাতে ঠেলার ভয় দেখিয়ে সে গল্প পড়াতে হত।

কবিকঙ্কণচণ্ডী-কাদম্বরীর আমি নিন্দা করছি নে। সাহিত্যের শোভাযাত্রার মধ্যে চিরকালই তাদের একটা স্থান আছে। কিন্তু যাত্রাপথের সমস্তটা জুড়ে তারাই যদি আড্ডা করে বসে, তা হলে সেই পথটাই মাটি, আর তাদের আসরে কেবল তাকিয়া পড়ে থাকবে,

মানুষ থাকবে না।

বঙ্কিম আনলেন সাতসমুদ্র-পারের রাজপুত্রকে আমাদের সাহিত্য-রাজকন্যার পালঙ্কের শিয়রে। তিনি যেমনি ঠেকালেন সোনার কাঠি, অমনি সেই বিজয়বসন্ত লয়লা-মজনুর হাতির দাঁতে বাঁধানো পালঙ্কের উপর রাজকন্যা নড়ে উঠলেন। চলতি কালের সঙ্গে তাঁর মালাবদল হয়ে গেল, তারপর থেকে তাঁকে আজ আর ঠেকিয়ে রাখে কে।

যারা-মনুষ্যত্বের চেয়ে কৌলীন্যকে বড়ো করে মানে তারা বলবে, ঐ রাজপুত্রটা যে বিদেশী। তারা এখনও বলে, এ সমস্তই ভুয়ো। বস্তুতন্ত্র যদি কিছু থাকে তো ঐ কবিকঙ্কণচণ্ডী, কেন না এ আমাদের খাঁটি মাল। তাদের কথাই যদি সত্য হয় তা হলে একথা বলতেই হবে, নিছক খাঁটি বস্তুতন্ত্রকে মানুষ পছন্দ করে না। মানুষ তাকেই চায় যা বস্তু হয়ে বাস্তু গেড়ে বসে না, যা তার প্রাণের সঙ্গে সঙ্গে চলে, যা তাকে মুক্তির স্বাদ দেয়।'

—বিচিত্র প্রবন্ধ (১৩২২), 'সোনার কাঠি'।

রবীন্দ্রনাথের নিকট সাহিত্যে একান্ত বাস্তবানুগত্যের কোনও মূল্য নাই। মুকুন্দরামের কবিকঙ্কণচণ্ডী একান্ত বস্তুতন্ত্র-ভিত্তিক রচনা, আমাদের সমাজ, আমাদের জীবন তাহার মধ্যে জীবন্ত হইয়া ফুটিয়া উঠিয়াছে। কিন্তু সাহিত্য-পাঠক তাহা লইয়াই পরিতৃপ্ত থাকিতে পারে না। তাহারা চায় যাহা বস্তুকে অবলম্বন করিয়াও তাহাকে অতিক্রম করিয়া যায় তাহাই। কবিকঙ্কণচণ্ডীর মধ্যে বস্তুর ভার আছে, কিন্তু বস্তুর ধার নাই।

১৪

'একদা আমাদের দেশে রাষ্ট্রীয় উচ্ছৃঙ্খলতার সময় ভীত পীড়িত প্রজা আপন কবিদের মুখ শক্তিরই স্তবগান করিয়েছে। কবিকঙ্কণচণ্ডী, অন্নদামঙ্গল, মনসার ভাসান, প্রকৃতপক্ষে অধর্মেরই জয়গান। সেই কাব্যে অন্যায়কারিণী ছলনাময়ী নিষ্ঠুর শক্তির হাতে শিব পরাভূত। অথচ অদ্ভুদ ব্যাপার এই যে, এই পরাভব-গানকেই মঙ্গলগান নাম দেওয়া হল।'

—বাতায়নিকের পত্র, কালান্তর (১৩২৬)।

এখানে লক্ষ্য করিতে হইবে যে কোনও মঙ্গলকাব্যেই শিবকে পরাজিত করিয়া লৌকিক দেবদেবীর প্রতিষ্ঠার কথা বলা হয় নাই। বরং শিবের সঙ্গে সব লৌকিক দেব-দেবীই একটা সম্পর্ক স্থাপন করিয়া নিজেদের আভিজাত্য প্রতিষ্ঠা করিতে চাহিয়াছে। সেই সূত্রেই চণ্ডী শিবের ভার্যা, মনসা শিবের কন্যা ইত্যাদি। শৈবধর্মের পার্শ্বেই লৌকিক ধর্মের বিকাশের কথা মঙ্গলগানে কীর্তিত হইয়াছে। একমাত্র নাথসাহিত্যে শিবের সঙ্গে গোরক্ষনাথের বিরোধ দেখা গেলেও মঙ্গলকাব্যে শিব কোথাও পরাভূত দেবতা নহেন, তবে নাথসাহিত্য মঙ্গলকাব্য নহে।

'বাংলা মঙ্গলকাব্যগুলির বিষয়টা হচ্ছে, এক দেবতাকে তার সিংহাসন থেকে খেদিয়ে দিয়ে আর এক দেবতার অভ্যুদয়, সহজেই এই কথা মনে হয় যে, দুই দেবতার মধ্যে যদি কিছু নিয়ে প্রতিযোগিতা থাকে তাহলে সেটা ধর্মনীতিগত আদর্শের তারতম্য নিয়ে। যদি মানুষের ধর্মবুদ্ধিকে নূতন দেবতা পুরাতন দেবতার চেয়ে বেশি তৃপ্তি দিতে পারেন তা হলেই তাঁকে বরণ করবার সঙ্গত কারণ পাওয়া যায়।

...এককালে পুরুষ দেবতা যিনি ছিলেন তাঁর বিশেষ কোন উপদ্রব ছিল না। খামকা মেয়ে দেবতা জোর করে এসে বায়না ধরলেন, "আমার পুজো চাই।" অর্থাৎ "যে জায়গায় আমার দখল নেই, সেই জায়গা আমি দখল করবই।" তোমার দলিল কী? গায়ের জোর। কী উপায়ে দখল করবে? যে উপায়েই হোক। তারপর যে সব উপায় দেখা গেল, মানুষের সদ্‌বুদ্ধিতে তাকে সদুপায় বলে না। কিন্তু পরিণামে এই সকল উপায়েরই জয় হল। ছলনা অন্যায় এবং নিষ্ঠুরতা কেবল যে মন্দির দখল করল তা নয়, কবিদের দিয়ে মন্দিরা বাজিয়ে চামর দুলিয়ে আপন জয়গান গাইয়ে নিলে। লজ্জিত কবিরা কৈফিয়ত দেবার ছলে মাথা চুলকিয়ে বললেন, "কী করব, আমার উপর স্বপ্নে আদেশ হয়েছে।" এই স্বপ্ন একদিন আমাদের সমস্ত দেশের উপর ভর করেছিল।

একদিন অলৌকিকতার প্রতি বিশ্বাস আমাদের সমাজের মধ্যে সর্বব্যাপী ছিল, সেই সূত্রেই কবি দেবতার নামে যাহাই প্রচার করিয়াছেন, তাহাই সমাজ শ্রদ্ধায় হোক, ভয়েই হোক, বিশ্বাস করিয়াছে। মঙ্গলকাব্যগুলি সেই যুগের সৃষ্টি।

'সেদিনকার ইতিহাস স্পষ্ট নয়। ইতিহাসের যে একটা আবছায়া দেখতে পাচ্ছি সেটা এইরকম—বাংলা সাহিত্য যখন তার অব্যক্ত কারণ-সমুদ্রের ভিতর থেকে প্রবালদ্বীপের মতো প্রথম মাথা তুলে দেখা দিলে, তখন বৌদ্ধধর্ম জীর্ণ হয়ে, বিদীর্ণ হয়ে টুকরো টুকরো হয়ে নানাপ্রকার বিকৃতিতে পরিণত হচ্ছে। স্বপ্নে যেমন এক থেকে আর হয়, তেমনি করেই বুদ্ধ তখন শিব হয়ে দাঁড়িয়েছিলেন। শিব ত্যাগী, শিব ভিক্ষুক, শিব সর্বসাধারণের। বৈদিক দক্ষের সঙ্গে এই শিবের বিরোধের কথা কবিকঙ্কণ এবং অন্নদামঙ্গলের গোড়াতেই প্রকাশিত আছে। শিবও দেখি বুদ্ধের মত নির্বাণমুক্তির পক্ষে; প্রলয়েই তাঁর আনন্দ।'

দক্ষের সঙ্গে শিবের বিরোধের কথা মঙ্গলকাব্য রচনার বহু পূর্ববর্তী কালেই পুরাণে বর্ণিত হইয়াছে, এমনকি, বৈদিক সাহিত্যেও তাহার আভাস আছে। মঙ্গল-কাব্য পুরাণ অনুযায়ী রচনা বলিয়া ইহার মধ্যেও কাহিনীর এই ধারা অনুসরণ করা হইয়াছে। বোধহয় রবীন্দ্রনাথও একথা বলিতে চাহেন না যে, এই শিবের সঙ্গে বৈদিক দেবতার বিরোধের কথা মুকুন্দরাম কিংবা ভারতচন্দ্রেরই পরিকল্পনা।

'কিন্তু এই শান্তির দেবতা, ত্যাগের দেবতা টিকল না। য়ুরোপেও আধুনিক শক্তিপূজক বলেছেন, "যিশুর মতো অমন গরিবের দেবতা, নিরীহ দেবতা, অমন নেহাৎ ফিকে রঙের দেবতা নিয়ে আমাদের চলবে না। আমাদের এমন দেবতা চাই, জোর করে যে কেড়ে নিতে পারে; যেমন করে হোক যে নিজেকে জাহির করতে গিয়ে না মানে বাধা, না পায় ব্যথা, না করে লজ্জা।" কিন্তু য়ুরোপে এই যে বুলি উঠেছে সে কাদের পানসভার বুলি? যারা

জিতেছে, যারা লুটেছে, পৃথিবীটাকে টুকরো টুকরো করে যারা তাদের মদের চাট বানিয়ে খাচ্ছে।

আমাদের দেশের মঙ্গলকাব্যের আসরেও ঐ বুলিই উঠেছিল। কিন্তু এ বুলি কোথা থেকে উঠল? যাদের অন্ন নেই, বস্ত্র নেই, আশ্রয় নেই, সম্মান নেই, সেই হতভাগাদের স্বপ্নের থেকে। তারা স্বপ্ন দেখল, কখন? যখন—

নারায়ণ, পরাশর, এড়াইল দামোদর,
উপনীত কুচট্যানগরে।
তৈল বিনা কৈলুঁ স্নান, করিলু উদকপান,
শিশু কাঁদে ওদনের তরে।
আশ্রম পুখরি-আড়া, নৈবেদ্য শালুক পোড়া,
পূজা কৈনু কুমুদ প্রসূনে।
ক্ষুধাভয় পরিশ্রমে নিদ্রা যাই সেই ধামে,
চণ্ডী দেখা দিলেন স্বপনে।।

সেদিনকার শক্তির স্বপ্ন স্বপ্নমাত্র, সে স্বপ্নের মূল—ক্ষুধা ভয় পরিশ্রমের মধ্যে।'

সমাজ-জীবনের দারিদ্র্য, অপমান, লজ্জা এবং হতাশার মধ্যেই মঙ্গলকাব্যের সৃষ্টি হইয়াছে বলিয়া রবীন্দ্রনাথ এখানে মনে করিয়াছেন। 'শক্তির স্বপ্ন স্বপ্নমাত্র'—ইহার অর্থ এই যে প্রকৃত শক্তি জাতির মধ্যে ছিল না, সেইজন্যই শক্তির কল্পনা করিয়া মনে মনে এই জাতি আত্মপ্রসাদ লাভ করিয়াছে, চারিদিককার গ্লানিকর অবস্থার মধ্য হইতে পরিত্রানের পথ সন্ধান করিয়াছে।

'শোনা গেছে ইতিহাসের গান অমিত্রাক্ষরে হয় না, এর চরণে চরনে মিল। সেই পাঁচশো বছর পূর্বের এক চরণের সঙ্গে আজ পাঁচশো বছর পরের এক চরণের মিল শোনা যাচ্ছে না কি? য়ুরোপের শক্তিপূজক আজ বুক ফুলিয়ে বড়ো সমারোহেই শক্তির পুজো করছেন—মদে তাঁর দুই চক্ষু জবাফুলের মতো টকটক করছে, খাঁড়া শাণিত, বলির পশু যূপে বাঁধা, তাঁরা কেউ কেউ বলেছেন, "আমরা যিশুকে মানি নে"; আবার কেউ কেউ ভারতচন্দ্রের মতো গোঁজামিল দিয়ে বলছেন, "যিশুর সঙ্গে শক্তির সঙ্গে ভেদ করে দেওয়া ঠিক নয়, অর্ধনারীশ্বর মূর্তিতে দুজনকেই সমান মানবার মন্ত্র আছে।"...

আর আমরাও বলছি, শিবকে মানব না। শিবকে মানা কাপুরুষতা। আমরা চণ্ডীর মঙ্গল গাইতে বসেছি। কিন্তু সে মঙ্গলগান স্বপ্নলব্ধ। ক্ষুধা-ভয়-পরিশ্রমের স্বপ্ন। জয়ীর চণ্ডীপূজায় আর পরাজিতের চণ্ডীগানে এই তফাৎ।'

জয়ীর চণ্ডীপূজা বলিতে পাশ্চাত্ত্য জাতির জড় শক্তিসাধনা আর পরাজিতের চণ্ডীগান বলিতে দুর্বল বাঙ্গালীর দৈবনির্ভরতার কথা রবীন্দ্রনাথ মনে করিয়াছেন।

'স্বপ্নেতেই যে আমাদের চণ্ডীগানের আদি এবং স্বপ্নেতেই যে তার অন্ত, তার প্রমাণ কী? ঐ দেখো না ব্যাধের দশা, তার স্ত্রী ফুল্লরার বারমাস্যা একবার শোনো। কিন্তু, হল কী! হঠাৎ খামখেয়ালী শক্তি বিনা কারণে তাকে এমন-একটা আঙটি দিলেন যে, ঘরে আর টাকা ধরে না। কলিঙ্গরাজের সঙ্গে এই সামান্য ব্যাধ লড়াই করল, তখন খামকা স্বয়ং হনুমান এসে তার পক্ষ নিয়ে কলিঙ্গের সৈন্যকে কিলিয়ে লাথিয়ে একাকার করে দিল। একেই বলে শক্তির স্বপ্ন, ক্ষুধা এবং ভয়ের বরপুত্র। হঠাৎ একটা কিছু হবে। তাই সেই অতি অদ্ভুত আশায় আমরা দলে দলে উচ্চৈঃস্বরে 'মা, মা' করে চণ্ডীগান করতে লেগে গেছি। সেই চণ্ডী ন্যায়-অন্যায় মানে না; সুবিধার খাতিরে সত্যমিথ্যায় সে ভেদ করে না; সে যেন-তেন-প্রকারে ছোটকে বড় , দরিদ্রকে ধনী, অশক্তকে শক্তিমান করে দেয়। তারজন্য যোগ্য হবার দরকার নেই, অন্তরের দারিদ্র্য দূর করবার প্রয়োজন হবে না, যেখানে যা যেমনভাবে আছে আলস্যভরে সেখানে তাকে তেমনি ভাবেই রাখা চলবে। কেবল করজোড়ে তারস্বরে বলতে হবে—মা, মা, মা!'

পৌরুষের ভিতর দিয়া মনুষ্যত্বের প্রতিষ্ঠাই রবীন্দ্র-সাধনার লক্ষ্য ছিল, কাপুরুষোচিত দৈবনির্ভরতাকে তিনি জীবনে কোনও দিনই আদর্শ বলিয়া মনে করিতে পারেন নাই। উদ্যমহীন জীবনে দেবভক্তির উপর নির্ভরশীলতাকে তিনি চিরদিনই ধিক্‌কার দিয়াছেন। পাশ্চাত্ত্য কর্মবাদের প্রেরণা তাঁহাকে ধ্যান-ধারণার মধ্যে শক্তিসঞ্চার করিয়াছিল।

'যখন মোগল পাঠানের বন্যা দেশের উপর ভেঙে পড়ল, তখন সংসারের যে বাহ্য রূপ মানুষ প্রবল করে দেখতে পেল সেটা শক্তিরই রূপ। সেখানে ধর্মের হিসাব পাওয়া যায় না, সেখানে শিবের পরিচয় আচ্ছন্ন হয়ে যায়। মানুষ যদি তখনো সমস্ত দুঃখ এবং পরাভবের মাঝখানে দাঁড়িয়ে বলতে পাবে "আমি সব সহ্য করব, তবু কিছুতেই একে দেবতা বলে মানতে পারব না", তা হলেই মানুষের জিত হয়। চাঁদ সদাগর কিংবা ধনপতির বিদ্রোহের মধ্যে কিছু দূর পর্যন্ত মানুষের সেই পরিচয় পাওয়া গিয়াছিল। মারের পর মার খেয়েছে, কিন্তু ভক্তিকে ঠিক জায়গা থেকে নড়তে দেয়নি। মিথ্যা এবং অন্যায় চারিদিক থেকে তাদের আক্রমণ কবলে; চণ্ডী বললেন, "ভয়ে অভিভূত করে দুঃখে জর্জর করে, ক্ষতিতে দুর্বল করে, মারের চোটে মেরুদণ্ড ভেঙ্গে দিয়ে তোমাদের কাছ থেকে জোর করে আমার পুজো আদায় করবই।" নইলে? "নইলে আমার প্রেস্টিজ যায়।" ধর্মের প্রেস্টিজের জন্যে চণ্ডীর খেয়াল নেই, তাঁর প্রেস্টিজ হচ্ছে ক্ষমতার প্রেস্টিজ। অতএব মারের পর মার, মারের পর মার।

অবশেষে দুঃখের যখন চূড়ান্ত হল, তখন শিবকে সরিয়ে রেখে শক্তির কাছে আধমরা সদাগর মাথা হেঁট করল। শক্তি তাদের এতদিন যে এত দুঃখ দিয়েছিল সে দুঃখে তেমন

উত্তম স্বর্গ প্রাপ্ত হয় এবং পুত্র, পৌত্র, প্রপৌত্র অবধি সৌভাগ্য ও নীরোগতা প্রাপ্ত হয়। তাহার ডাকিনী প্রভৃতি হইতে, অথবা সর্প হইতে ভয় থাকে না।

গৌড়ীয়-মৈথিলকৃত্যসারেও বলা হইয়াছে—সুরসাকে কালীয় প্রভৃতি অষ্টনাগের সহিত যে পূজা করে, সে ইহজগতে নানারূপ ভোগের অধিকারী হয় এবং স্বর্গেও আনন্দ ভোগ করে এবং মর্ত্যবাসিগণ সাপের ভয়ে উদ্বেলিত হয় না এবং পুত্র, পৌত্র, প্রপৌত্র অবধি বিত্ত এবং নীরোগতা প্রাপ্ত হয় এবং সর্বপাপমুক্ত হয়।

সর্প হইতে ভয় পাইয়া ঐহিক বিবিধ ভোগ প্রাপ্তি এবং স্বর্গবাস কামনা করিয়া মনসা দেবীর প্রীতি-উৎপাদনের জন্য পূজা করিবে ইহাই লক্ষ্য।

ইহার পরে "রয়হানি" বলা হইতেছে।

যাহার দর্শন হইতে অখিল রয়হানি প্রাপ্ত হইয়া যায়, সেই মঙ্গলদায়িনী প্রতিমাকে রয়হানি বলা হইয়া থাকে।

ঐশ্বর্য বৃদ্ধির জন্য সাধ্যানুসারে সুবর্ণ, রজত, তাম্র ও মৃত্তিকার দ্বারা প্রতিমা তৈরী করিবে। গৌড়মৈথিলপ্রাচ্যাদিকৃত্যসারে প্রতিমায়, চিত্রে, মণ্ডলে অথবা ঘটে সাধকগণ পৃথিবীতে সুরসাদেবীকে দুর্গার মত পূজা করিবে। দুর্গার মত পূজার কথা বলার উদ্দেশ্য হইতেছে, বলিদান প্রভৃতি আচার প্রতিপালনীয়। মুনির প্রিয় জগদ্গৌরীকে যে নিরামিষ দ্বারা অর্চনা করে, তাহার সংবৎসরে মধ্যে পদে পদে নিত্য হানি হইতে থাকে। শাস্ত্রবিশারদ্গণ যে বলিয়াছেন যে, ছাগাদি বলিদান প্রশস্ত নহে, তাহা মোটেই গ্রহণযোগ্য নয়। পঞ্চমী তিথিতে বৃহস্পতি ও রবিবারে অথবা কাহারও মতে, শুক্লপক্ষে দশমী এবং ত্রয়োদশী তিথিতে সর্বশান্তিপ্রদায়িনীকে বৈশাখ ইত্যাদি মাসে পূজা করিবে। ইহার দ্বারা শ্রাবণ মাসেও পূজা করা যাইতে পারে এরূপ অভিমত দেওয়া হইল। সেইরূপ পদ্মপত্রে অথবা ক্ষুদ্র পাত্রে দেবীকে নৈবেদ্য দিবে। প্রতিমা নির্মাণের প্রযাসবাহুল্যের জন্য এবং পূজার ফল শ্রবণের জন্য উহা সুফলজনক। ছান্দোগ্য-পরিশিষ্টে এরূপ বলা হইয়াছে, যেখানে মনীষিগণও শ্রেয়ঃ কার্যের জন্য কৃচ্ছ্র বাহুল্য করিয়া থাকেন, সেখানে কৃচ্ছ্রই লাভ করিয়া থাকেন। এখানে যদিও একবার করিলেই শাস্ত্রার্থ করা হইল, এই ন্যায় অনুসারে একবার পূজা করিলেই ফলসিদ্ধি লাভ হইবে, তথাপি ফলবাহুল্যলাভের জন্য তিন দিনেরও বেশী প্রত্যহ পূজা করিবে। জৈমিনীও বলিয়াছেন, লোকে যে পরিমাণ কর্ম করে, সেইভাবেই তাহার নিষ্পত্তি হইয়া থাকে। যেমন কর্ষণাদি কার্যের বাহুল্যবশত বেশী শস্য সঞ্চয় হয়, সেই প্রকার বৈদিক কর্ম সম্বন্ধে জানিবে এরূপই অর্থ করিতে হইবে। এইরূপ কর্ম করিলেও যদি উপযুক্ত ফল না পাওয়া যায়, তাহা হইলে কলির প্রভাবেই এরূপ হইয়াছে বলিয়া মনে করিতে হইবে।

গৌড়মৈথিকলৃত্যসারে মণ্ডল সম্বন্ধে এরূপ বলা হইয়াছে। মাটিতে এক হস্ত পরিমিত মণ্ডল তৈরী করিবে। উহা চতুষ্কোণ ও চতুর্দ্বারবিশিষ্ট এবং রক্তপদ্ম-বিভূষিত হইবে। এইরূপ

মণ্ডলে অষ্টনাগের সহিত মনসাদেবীকে পূজা করিবে।

অপর পক্ষে (জনার্দন যখন সুপ্ত থাকেন সেই পক্ষে) পঞ্চমী তিথিতে সিজ (মনসা) বৃক্ষাস্থিতা মনসাদেবীকে গৃহাঙ্গনে পূজা করিবে। দেবীকে পূজা করিলে এবং প্রণাম করিলে সর্প হইতে ভয় থাকিবে না। পঞ্চমী তিথিতে অনন্ত প্রভৃতি মহানাগদের পূজা করিবে।

সর্পবিষ নষ্টকারী ক্ষীর এবং সর্পি (ঘৃত) নৈবেদ্য হিসাবে প্রদান করিবে। গরুড়পুরাণেও উক্ত হইয়াছে। অনন্ত, বাসুকি, পদ্ম, মহাপদ্ম, তক্ষক, কুলীর, কর্কট ও শঙ্খ—ইঁহারা অষ্টনাগ বলিয়া প্রকীর্তিত। কালীয়, ধৃতরাষ্ট্র, পিঙ্গল, মণিভদ্র, ঐবাকত, ধনঞ্জয় প্রভৃতিকেও অর্চনা করিবে। এই চতুর্দশটি বরদ এবং কামরূপী বলিয়া বিশেষভাবে আখ্যাত হইয়াছেন। 'মনসাদেবীকে পূজা করিবে' ইহার অর্থ হইতেছে, দেবীপুরাণ দৃষ্টে মনসা সম্বন্ধে এইরূপ বলা হইয়াছে। তাহাতে 'ওঁ মনসাদৌব্য নমঃ' এই অষ্টাক্ষর মন্ত্র। অথবা 'মং মনসাদেব্যৈ নমঃ' ইহাও হইতে পারে। 'ওঁ বিষহরায়ৈ নমঃ' এইরূপ সপ্তাক্ষর মন্ত্রও রহিয়াছে। 'বিং বিষহরায়ৈ নমঃ' এইরূপ মন্ত্রও আছে।

অধিবাস গৃহে দেব যথাবিধি শয্যায় শয়ন করেন। সেইজন্য ইহাকে অধিবাস বলে। এক, দুই বা তিন রাত্রি যাবৎ কর্তা নিজের বৃত্তি অনুসারে সদ্য অধিবাস করিবেন। গন্ধ-মাল্যাদি দ্বারা যে সংস্কার সাধিত হয়, তাহাকে অধিবাস বলে, ইতি অমরকোষ। শ্রীপতি বলেন, পঙ্কজ, মনসাদেবী, পদ্মনাভ, যুধিষ্ঠির ইত্যাদি। সেজন্য 'ওঁ মনসা দেব্যৈ নমঃ'—এই মন্ত্র 'মনসাদেবী'—এই পঞ্চাক্ষর নামের জন্য হইয়াছে।

নাগদের প্রতিমার অভাব হইলে দেবীর মুকুটে অনন্তদেবকে ধ্যান করিবে। অনন্ত প্রভৃতি ত্রিনাগের দ্বারা পণ্ডিত ব্যক্তি মুকুটকে ভাবিবেন। কর্কট এবং কুলীর নাগের দ্বারা রচিত কর্ণাভরণভূষিতা হস্তধৃত শঙ্খ ও পদ্মনাগ এবং নাগ হার ও কাঞ্চীশোভিতা মনসাদেবীকে পূজা করিবে। তাঁহার সম্মুখে গণনায়ককে, দক্ষিণে চণ্ডিকাকে, বাসুদেবকে পৃষ্ঠে এবং বামভাগে সর্বকামফলপ্রদ মহাদেবকে ধ্যান করিবে। শিবের নিকটস্থ গঙ্গাকে এবং বাসুদেবের নিকটস্থা লক্ষ্মীকে পূজা করিবে। ইহার পরে অবতারদেবকে এবং ইন্দ্রাদি লোকপালদিগকে স্ব স্ব দিকে অবস্থিত মনে করিয়া পূজা করিবে। তারপরে চন্দ্রধর প্রভৃতিকে ক্রমান্বয়ে পূজা করিবে। তারপরে হোম করিবে।

সেজন্য 'ওঁ মনসাদেব্যৈ নমঃ স্বাহা'—এই দশাক্ষর মন্ত্র হোমে প্রযুক্ত হইবে। ঘৃত প্রভৃতির আহুতি শ্রুবকে (যজ্ঞপাত্রকে) অধোমুখী করিয়া দিতে হইবে। লাজের (খৈয়ের) আহুতি 'চিত' হাত করিয়া দিতে হইবে। জপ প্রভৃতিতে ১০৮, বা ১০০৮ সংখ্যা নির্দিষ্ট হইয়াছে। শান্তি দান করে বলিয়া অগ্নি বরদ। শান্তিক এবং বরদ সমার্থক। 'কশ্যপস্য' এই মন্ত্রের দ্বারা শিরঃ, কণ্ঠ প্রভৃতিকে বন্দনা করিবে। তারপরে শান্তি ও অবধারণাবাচন করিবে এবং দক্ষিণা দিবে এবং প্রতিমার বিসর্জন দিবে। শান্তি বলিতে 'বামদেব্য গান' বুঝায়। 'অবধারণ' শব্দের অর্থ অচ্ছিদ্রাবধারণ। নারদীয়ে উক্ত হইয়াছে,—হে শুভে, যে মানুষ বৃথা

বিপ্রবাক্য গ্রহণ করে অথবা দক্ষিণা না দিয়া যায় সে নিশ্চয়ই নরকে গমন করে। বিসর্জনের পরে নদীতে দেবীকে স্থাপন করিবে না। এই প্রকার লোকপ্রবাদ আছে এবং অসমর্থ হইলেও এইরূপই করিবে।

তার পরে ইচ্ছারূপী বলে দাক্ষিণাত্যের জনগণ কালবিষ হরণ করে বলিয়া অকৃষ্ণবর্ণারূপেও পূজিতা হন। পূজার বিভিন্ন প্রকারও আছে। দুইদিন অথবা চারিদিন বা একরাত্রি বা দুইরাত্রি হলীপূজা করিবে। কৃদৃশী সমূহের দ্বারা অর্চিতা আরোগ্যদায়িকা 'কৃম্' ইতি দৈব ক্লীংকার তাহাতে কার্য যাহার পূজার সেই ক্লীংকৃতিকে পূজা করিবে—এইরূপ কথার কোন অর্থ হয় না। কুস্কতি (বীক্ষণ) যাহার পূজায়, তাহাই লেখা হইতেছে, অর্থাৎ তাহারই পূজা করিতে হইবে, এই অর্থ। অন্য যাহা কিছু লেখা হইল না, তাহার জন্য 'দুর্গাভক্তিতরঙ্গিণী' নামক গ্রন্থ অনুসন্ধান করিবে। গ্রন্থের কলেবর বৃদ্ধির আশঙ্কায় পুনরায় লেখা হইল না। ইতি সমস্তপ্রক্রিয়ালঙ্কৃত ভূপতিবর সমরবিজয়ী বীর শ্রীদর্পনারায়ণদেবের দ্বারা আদিষ্ট হইয়া শ্রীবিদ্যাপতিকৃত শ্রীব্যাড়ীভক্তিতরঙ্গিণী নামক গ্রন্থের প্রথম তরঙ্গ। শ্রীব্যাড়ীচরণ আমার যেন ভক্তি থাকে।

ওঁ মনসাদেবীকে নমস্কার। স্মৃতি, আগম, পুরাণ এবং লোকপ্রবাদ অনুসরণ করিয়া ব্যাড়ীপূজা বিধানের প্রয়োগ লিখিয়াছি। এখন অধিবাসের নিয়ম বলিতেছি। পূর্বদিন সংযত হইয়া অধিবাস দিনে সন্ধ্যাকালে অধিবাস করিবে, পূর্বে প্রাতঃকালে স্নানাদি সমাপন করিয়া গোময়-লিপ্ত স্থানে কুশহস্তে আচমন করিয়া উত্তরমুখে কুশাসনে বসিয়া ব্রাহ্মণদেবকে স্বস্তি বলিয়া 'ওঁ তদ্‌বিষ্ণোঃ'—এই মন্ত্রের দ্বারা বিষ্ণু স্মরণ করিয়া 'ওঁ তৎসৎ'—এইরূপ উচ্চারণ করিয়া কুশত্রয় এবং তিলজলপূর্ণ তাম্রপাত্র অথবা যা কিছু পাওয়া যায় তাহা গ্রহণ করিয়া অন্য অমুক মাসে, অমুক পক্ষের অমুক তিথিতে এবং অমুক বারে তিনদিন যাবৎ প্রতিদিন অমুক গোত্র, অমুক দেবশর্মা পুত্র পৌত্র এবং প্রপৌত্রসহ ঋষি এবং নৈরুজ্য প্রাপ্তির জন্য এবং সর্পভয় হইতে মুক্তি পাওয়ার জন্য ঐহিক বিবিধ ভোগ এবং পারত্রিক স্বর্গলাভের জন্য এবং শান্তিকামী হইয়া মনসাদেবীর প্রীতি উৎপাদনের জন্য আমি মনসাদেবীকে পূজা করিব।

'ব্যাড়ীভক্তিতরঙ্গিণী'তে উল্লিখিত মনসাপূজার পদ্ধতি অনুসরণ করিলে দেখা যায়, বাংলাদেশে ইহাই মোটামুটি মনসাপূজার বিধি। এমন কি, বরিশাল জেলায় মনসাপূজার বিশেষ অনুষ্ঠানকে যে রয়ানি বলিয়া উল্লেখ করা হয়, ইহাতে তাহারও বিস্তৃত উল্লেখ রহিয়াছে। সুতরাং মনসাপূজার এই বিধি বাংলাদেশেই রচিত হইয়া ইহার উপর আভিজাত্য আরোপ করিবার জন্য তাহাতে বিদ্যাপতির নাম যোগ করা হইয়াছে কি না, এমন সন্দেহ হইতে পারে। কিন্তু এখানে স্মরণ রাখিতে হইবে যে, নবদ্বীপে স্মৃতির টোল স্থাপিত হইবার পূর্বে বাঙ্গালী ছাত্রগণ স্মৃতিশাস্ত্র পাঠ করিবার জন্য মিথিলায় যাইত এবং সেই সূত্রে ইহা সেখান হইতে অনুলিপি করিয়া আনিয়া বাংলাদেশে প্রচলিত করা কিছুই আশ্চর্য নহে। বিদ্যাপতি, রচিত 'দুর্গাভক্তিতরঙ্গিণী' নামক দুর্গাপূজার বিধি বাংলাদেশেও প্রচলিত ছিল,

সেই সূত্রে তাঁহার 'ব্যাড়ীভক্তিতরঙ্গিণী' অর্থাৎ মনসাপূজার বিধিও প্রচলিত থাকিবে তাহাতে আশ্চর্যান্বিত হইবার কিছুই নাই। বাংলাদেশে যে মনসাপূজা প্রচলিত, তাহার মূল বিধি কবি বিদ্যাপতি রচিত ইহাই যদি সত্য হয়, তাহা হইলে ইহার ভিতর দিয়া মিথিলার সঙ্গে বাংলার আর একটি সাংস্কৃতিক যোগসূত্রের সন্ধান পাওয়া যায়; বাংলার মনসা-পূজার বিধি এবং এমন কি, বরিশালের রয়ানি উৎসব মিথিলা হইতে আসিয়াছে মনে করিতে হয়।

'ব্যাড়ীভক্তিতরঙ্গিণী'তে চাঁদ সদাগরের পত্নী সনকার মূল সংস্কৃত নামটির সন্ধান পাওয়া যায়, তাহা স্বর্ণরেখা, তাহাই ধ্বনিগত পরিবর্তনের স্বাভাবিক নিয়মানুযায়ী লোকমুখে সনকা বা সুনুকায় পরিবর্তিত হইয়াছে। কোন মনসা-মঙ্গলেই এই নামটিব উল্লেখ নাই। ইহা 'ব্যাড়ীভক্তিতরঙ্গিণী'র প্রাচীনত্বের একটি বিশেষ নিদর্শন। সুতরাং বাংলার মনসাপূজার ইতিহাসে এই পুঁথিখানির একটি বিশেষ মূল্য আছে।

পূর্বেই উল্লেখ করিয়াছি, কেহ মনে করিয়াছেন, চাঁদ সদাগর দাক্ষিণাত্যের কোনও স্থানের অধিবাসী ছিলেন; অতএব তাঁহাদের মতে লখিন্দর-বেহুলার কাহিনীটি দাক্ষিণাত্য হইতে বাংলাদেশে আসিয়াছে। এই মতবাদ যে-সকল যুক্তির উপর প্রতিষ্ঠিত করা হইয়াছে, তাহা সংক্ষেপে এই—মনসা-মঙ্গলের কাহিনীটি গভীরভাবে অনুসরণ করিলে দেখিতে পাওয়া যায়, ইহার সঙ্গে দক্ষিণ সমুদ্রের যোগ বড় নিবিড়। তেলেগু ভাষায় সিজ-মনসা গাছের নাম চেংমুড়। সিজ-মনসা গাছের নীচেই মনসাদেবীর পূজা হয়। বাংলা মনসা-মঙ্গল কাহিনীতে চাঁদ সদাগর তাচ্ছিল্য প্রকাশ করিয়া মনসাকে চেংমুড়ী বলিয়া উল্লেখ করিতেন। বাংলায় চেংমুড়ী শব্দের কোন অর্থ নাই। অতএব অনুমিত হয়, তেলেগু হইতে চেংমুড়ী কথাটি আনীত হইয়াছে, সঙ্গে সঙ্গে মনসা-মঙ্গলের সমস্ত গল্পটিই সেখান হইতে আসিয়া থাকিবে। দাক্ষিণাত্যের আধুনিক লোক-সাহিত্যে প্রায় মনসা-মঙ্গলের অনুরূপ এক কাহিনী শুনিতে পাওয়া যায়। তাহাতে শিবের সহিত অম্মবরু নামক এক লৌকিক দেবীর বিবাদের কথা আছে; এই কাহিনীটির সঙ্গে বাংলার মনসা-মঙ্গল কাহিনীর কিছু সম্পর্ক থাকিতে পারে বলিয়া মনে করা হইয়াছে। কাহিনীটি এইরূপ—

'অম্মবরু এক গ্রাম্যদেবী,—ব্রহ্মা, বিষ্ণু, শিব তাঁহার প্রসূত অণ্ড হইতে জন্মগ্রহণ করেন। তিনি তাঁহাদের বাসের জন্য তিনটি পুরী নির্মাণ করিয়া দিলেন; বলিয়া দিলেন, তাঁহারা যেন তাঁহাকে ছাড়া আর কাহারও পূজা না করেন। অম্মবরু জানিতে পারিলেন, তাঁহার কথা অমান্য করিয়া তাঁহারা নিজেদের পূজা প্রবর্তন করিতেছেন। দেবী ইহাতে বিষম ক্রুদ্ধ হইয়া তাঁহাদের পুরী ধ্বংস করিতে মনস্থ করিলেন। শৃগালে আরোহণ করিয়া সর্পরূপ যজ্ঞসূত্র ধারণ করিয়া দেবী শিবপুরীর দিকে অগ্রসর হইলেন। এক দ্বাদশ মস্তক বিশিষ্ট বিরাটকায় সর্প শিবপুরীর সিংহদ্বার রক্ষা করিতেছিল। কিন্তু দেবীকে কিছুতেই রোধ করিতে পারা গেল না; তিনি পুরীর মধ্যে প্রবেশ করিয়া একে একে শিব, বিষ্ণু ও ব্রহ্মা তিনজনকেই বধ করিলেন, পরে পুনরায় তাঁহাদিগকে জীবন দান করিয়া তাঁহার পূজা করিবার আদেশ দিয়া

চলিয়া গেলেন। এবার অম্মবরু দেখিতে পাইলেন, তাঁহার ভক্ত এক নৃপতি শিবপূজা আরম্ভ করিয়াছেন। তিনি তাঁহাকে শাস্তি দিতে মনস্থ করিলেন। তিনি জরতীর বেশ ধারণ করিয়া কাঁধে একটি ফলের ঝুড়ি লইয়া রাজ-প্রাসাদের সম্মুখে উপস্থিত হইলেন। কিন্তু দ্বারিগণ তাঁহাকে প্রহার করিয়া তাড়াইয়া দিল। এবার দেবী এক লিঙ্গায়তের ছদ্মবেশ ধারণ করিয়া নগরমধ্যে সহজেই প্রবেশ করিলেন। তারপর এক তোতার রূপ ধারণ করিয়া এক স্তম্ভের উপর বসিলেন। পূজারিগণ শিব-পূজা করিতে গেল, তাহাদের হাত হইতে পূজার সামগ্রী পড়িয়া গেল। অমঙ্গলকারীর সন্ধানের জন্য চারিদিকে লোক প্রেরিত হইল। তোতাবেশিনী অম্মবরু ধৃত হইয়া শিবের নিকট আনীত হইল। শিব তাহাকে নির্মমভাবে হত্যা করিবার আদেশ দিলেন। কিন্তু ঘাতকের সকল চেষ্টাই ব্যর্থ হইল। অম্মবরু নিজের রূপ প্রকাশ করিয়া নগরবাসীদিগকে তাঁহার পূজা করিবার আদেশ করিলেন। তাহারা স্ত্রীদেবতার পূজা করিতে অস্বীকার করিল। দেবী ইহার প্রতিশোধ লইতে মনস্থ করিলেন। বসন্তরোগে নগরবাসী প্রাণ হারাইতে লাগিল। কিন্তু শিবের বিভূতিস্পর্শে তাহারা সকলে পুনরায় জীবন লাভ করিল। অম্মবরু ব্যর্থমনোরথ হইয়া ফিরিয়া আসিলেন। একবার শিবপূজারিগণ পূজার জন্য ফুল আহরণ করিতে তাঁহার পুরীতে আসিল, তিনি তাহাদিগকে বন্দী করিলেন; তাঁহার প্রতিহিংসার নিবৃত্তি হইল।

এখন এই যুক্তিগুলি বিচার করিয়া দেখা যাক। একটি কথা এই সম্পর্কে বিশেষভাবে মনে রাখা কর্তব্য যে দাক্ষিণাত্যের কোনও সামাজিক আচার, কিংবা সেখানকার ভাষার কোনও শব্দ বাংলার সমাজে কিংবা বাংলা ভাষায় প্রচলিত থাকিতে দেখিলেই তাহা যে দাক্ষিণাত্য হইতেই পরবর্তী কালে এ'দেশে আনীত হইয়াছে, এমন ধারণা করা সমীচীন হয় না। কারণ, দ্রাবিড় সংস্কার বাংলারও কতক নিজস্ব প্রাচীন সংস্কার। বাংলার ভাষায় বহু দ্রাবিড় শব্দ প্রচলিত আছে; এমন কি, 'পূজা' 'পুষ্প' এই শব্দগুলিই দ্রাবিড়। অতএব ইহা হইতেও কেহ যদি মনে করেন যে, পুষ্পদ্বারা দেবতার্চন করিবার রীতি পরবর্তী কালে দ্রাবিড় দেশ হইতে আসিয়াছে, তাহা নিতান্তই হাস্যকর হইবে। বাংলার উত্তর-পশ্চিম সীমান্তের অধিবাসী মালে ও মাল পাহাড়ী জাতি এখনও দ্রাবিড় ভাষাভাষী। অতএব বাংলা ভাষার প্রচলিত দ্রাবিড় শব্দগুলি অপেক্ষাকৃত আধুনিক কালে যে দাক্ষিণাত্যের কোন অঞ্চল হইতে আসিয়াছে, তাহা অনুমান করা সমীচীন হইবে না। বিশেষত যাঁহারা মনে করেন, সেনরাজদিগের সঙ্গে দাক্ষিণাত্যের কতকগুলি লৌকিক সংস্কার এদেশে আসিয়াছে, তাঁহাদের মত কিছুতেই সমর্থন করা যায় না। কারণ, পূর্বেই বলিয়াছি, সেনরাজগণ ছিলেন গোঁড়া ব্রাহ্মণ্যধর্মাবলম্বী। তাঁহাদের দাক্ষিণাত্যের লৌকিক সংস্কারগুলি সঙ্গে পরিচিত থাকিবার কোনও কথাই নহে, কিংবা তাহা থাকিলেও তাঁহারা সেই সংস্কারগুলি এই দেশে আনিয়া প্রতিষ্ঠিত করিবার জন্য উৎসুক ছিলেন, এ'কথা কিছুতেই স্বীকার করা যায় না। তাঁহারা ব্রাহ্মণ্য সংস্কারেরই পৃষ্ঠপোষক ছিলেন। সেনরাজদিগের সময় হইতেই বাংলার সমাজ নূতন আর্যসংস্কারে দীক্ষা লাভ করিয়াছিল। অতএব যাঁহারা মনে করেন,

সেনরাজদিগের সঙ্গে সঙ্গে বাংলার লৌকিক দেবদেবীগণও দাক্ষিণাত্য হইতে এই দেশে আসিয়া উপস্থিত হইয়াছে, তাঁহাদের মত সমর্থনযোগ্য নহে। উদ্ধৃত কাহিনীর সঙ্গে বাংলা মনসা-মঙ্গল কাহিনীর কোনও প্রকার সম্পর্ক আছে, এমন কোনও ইঙ্গিত পাওয়া যায় না। ভারতের যে অঞ্চলেই প্রাচীন লৌকিক ধর্মের উপর ব্রাহ্মণ্যধর্ম প্রতিষ্ঠিত হইতে গিয়াছে, সেখানেই অনার্য দেবতার সঙ্গে আর্য দেবতার বিরোধ উপস্থিত হইয়াছে, এই বিরোধের কাহিনী প্রত্যেক প্রাদেশিক ভাষাতেই লিপিবদ্ধ হইয়াছে। সংস্কৃত পুরাণ, বিশেষত উপপুরাণগুলিও এই প্রকার কাহিনীতে ভারাক্রান্ত। অম্মবরুর কাহিনীও গতানুগতিক গ্রাম্য দেবতা ও পৌরাণিক দেবতার কলহের বৃত্তান্ত লইয়াই রচিত; দেবতাদিগের কলহের মধ্যে এখানে কোনও মানব-মানবীর জীবনের ভাগ্যকে আনিয়া জড়িত করা হয় নাই। অতএব, বাংলা মনসা-মঙ্গল কাহিনীর উপর এই কাহিনীর প্রত্যক্ষ কোন প্রভাব স্বীকার করা যায় না। বিশেষত বাংলা মনসা-মঙ্গলের কাহিনী দাক্ষিণাত্যেই যদি সর্বপ্রথম উদ্ভূত হইত, তাহা হইলে দাক্ষিণাত্যের কোনও না কোনও অঞ্চলের লোক-সাহিত্যে এই অপূর্ব বিষয়-বস্তুটি রক্ষা পাইত। ইহার বিষয়-গৌরবের জন্যই সাধারণের মধ্যে ইহা অতি সহজে প্রচার লাভ করিতে পারিত। কিন্তু দাক্ষিণাত্যের বিচিত্র এবং সমৃদ্ধ লোক-সাহিত্যসংগ্রহের কোনখানেই চাঁদসদাগর-বেহুলার কাহিনীটির কোনপ্রকার উল্লেখ দেখিতে পাওয়া যায় না, বরং এই হিসাবে দাক্ষিণাত্য অপেক্ষা বিহারের দাবী অগ্রগণ্য।

এখন কাহিনীর উদ্ভবের মূলে রাঢ়ের দাবী সম্পর্কে আলোচনা করিতে হয়। বিহারে প্রচলিত মনসা-কাহিনী যে রাঢ় হইতে নীত হইয়াছে, তাহার সম্ভাবনা সম্পর্কে পূর্বে উল্লেখ করিয়াছি। দেখিতে পাওয়া যায় যে, মনসা-মঙ্গলের প্রত্যেক উল্লেখযোগ্য কবিই রাঢ় হইতে পূর্ববঙ্গে গিয়া বসতি স্থাপন করিয়াছেন বলিয়া উল্লেখ করিয়াছেন। পশ্চিমবঙ্গে মুসলমান আক্রমণ হওয়ার পর সেনরাজগণ পূর্ববঙ্গে চলিয়া যান এবং সেখানে আরও দেড়শত বৎসরকাল স্বাধীনভাবে রাজত্ব করেন। অনেক সম্ভ্রান্ত হিন্দুপরিবার তখন পশ্চিমবঙ্গ পরিত্যাগ করিয়া হিন্দু সেনরাজগণের আশ্রয়ে পূর্ববঙ্গে গিয়া বসতি স্থাপন করেন। দেখিতে পাওয়া যায় যে, মনসা-মঙ্গল কাব্যের কয়েকজন প্রসিদ্ধ কবিও প্রায় সেই সময়ে রাঢ়দেশ পরিত্যাগ করিয়া পূর্ববঙ্গের বিভিন্ন অঞ্চলে গিয়া বাস করিতে থাকেন। তাঁহারাই মুখ্যতঃ সেখানে গিয়া মনসা-মঙ্গলের কাহিনী সাধারণের মধ্যে প্রচার করিয়াছেন। পূর্ব বঙ্গের মনসা-মঙ্গলের অন্যতম শ্রেষ্ঠ কবি নারায়ণ দেব লিখিয়াছেন,—

> পূর্বপুরুষ মোর অতি শুদ্ধ মতি।
> রাঢ় ত্যজিয়া মোর বোরগ্রামে বসতি॥

পূর্ববঙ্গের দক্ষিণাংশে বিজয় গুপ্তই মনসা-মঙ্গল কাব্যের সর্বাধিক জনপ্রিয় কবি। বরিশাল জিলার গৈলা ফুল্লশ্রী গ্রামে বিজয় গুপ্তের নিবাস ছিল। রাঢ়ের সঙ্গে প্রত্যক্ষ কোন সংস্রবের কথা অবশ্য তিনি তাঁহার কাব্যে উল্লেখ করেন নাই। কিন্তু তাঁহার রচিত কাব্য

বিশেষভাবে অনুধাবন করিলেই বুঝিতে পারা যাইবে যে, তিনিও তাঁহার রচনায় রাঢ়ের প্রচলিত কাহিনীর ধারাটিকেই অনুসরণ করিয়াছেন।

বিজয় গুপ্তের মনসা-মঙ্গল কাব্যে নেতার জন্ম সম্পর্কে যে কাহিনী বর্ণিত হইয়াছে, তাহা শূন্য-পুরাণ বা ধর্মসাহিত্য বর্ণিত আদ্যাশক্তির জন্মবৃত্তান্ত হইতে আসিয়াছে। শূন্য-পুরাণ বা ধর্মসাহিত্য রাঢ়দেশেরই বিষয়-বস্তু, পূর্ববঙ্গে কোথাও ইহার প্রচলন নাই। অতএব ইহা পরবর্তী কালে বিজয় গুপ্তের কাব্যে সেখান হইতে প্রক্ষিপ্ত হইবারও কথা নহে। মনে হয়, মনসা-মঙ্গলের কাহিনীর সঙ্গে রাঢ়ের এই বিশিষ্ট লৌকিক ধর্মমূলক জনশ্রুতিটিও পূর্ববঙ্গে আসিয়া প্রচার লাভ করিয়াছে। ইহা পূর্ববঙ্গের লৌকিক ধর্মের অনুকূল না হওয়ার জন্যই পরবর্তী কবিগণ তাহা পরিত্যাগ করিয়াছেন। এতদ্ব্যতীত বিজয় গুপ্তের কাব্যে রায়বাঁশিয়া পাইকেরও বর্ণনা রহিয়াছে। রাঢ়-ভূমি ব্যতীত রায়বাঁশিয়া পাইকের কোথাও অস্তিত্ব নাই, পূর্ববঙ্গে ইহা সম্পূর্ণ অজ্ঞাত। ইহা ছাড়া আরও কতকগুলি খুঁটিনাটি বিষয় লক্ষ্য করিলেও দেখিতে পাওয়া যায় যে, বিজয় গুপ্ত তাঁহার কাহিনী রচনায় রাঢ়ের জনশ্রুতিই অবলম্বন করিয়াছিলেন। ইহাদের মধ্যে বরের আসনরূপে গামারিয়া পিঁড়ির ব্যবহার বিশেষরূপেই উল্লেখযোগ্য। গামারিয়া পিঁড়ি পশ্চিমবঙ্গে পূজিত লৌকিক দেবতা ধর্মঠাকুরের আসন। রাঢ় অঞ্চলে ইহার একটি বিশেষ ধর্মসম্পর্কিত মূল্য আছে। কিন্তু পূর্ববঙ্গে ইহার প্রচলন অজ্ঞাত। তারপর বিজয় গুপ্ত লিখিয়াছিলেন যে, শ্বেতবর্ণের কাকের মুখে বেহুলা মাতার নিকট সংবাদ পাঠাইয়াছিলেন। শ্বেত কাক রাঢ়দেশে ধর্মঠাকুরের দ্বাররক্ষী বলিয়া উল্লিখিত হয়। পূর্ববঙ্গে এই প্রকার কোনও জনশ্রুতি নাই। ইহা ছাড়াও বিজয় গুপ্ত সর্বত্র উল্লেখ করিয়াছেন যে, 'ধর্মের প্রভাবে বেহুলা নিরাহারে যায়।' ইহাতেও ধর্মপূজার কৃচ্ছ্রসাধনার বিষয়েরই ইঙ্গিত করা হইয়াছে। ধর্মপূজা পূর্ববঙ্গে সম্পূর্ণ অজ্ঞাত এবং ইহা পশ্চিমবঙ্গেরই একটি লৌকিক ধর্ম মাত্র। অতএব এই সকল বিষয়ের সঙ্গে বেহুলা ও চাঁদ সদাগরের চরিত্রগত বৈশিষ্ট্য বিচার করিয়া দেখিলে মনসা-মঙ্গলের কাহিনী যে রাঢ় পরিপুষ্টি লাভ করিয়াছিল, তাহা সহজেই অনুমান করা যাইতে পারে।

এখানে আরও একটি বিষয় উল্লেখ করা যাইতে পারে। সমগ্র বাংলা দেশের মধ্যে রাঢ়-ভূমির অন্তর্গত বর্তমান বীরভূম জেলায় আধুনিক কাল পর্যন্তও মনসা পূজার সর্বাধিক প্রচলন দেখিতে পাওয়া যায়। বীরভূম জেলায় এমন কোনও গ্রাম নাই, যেখানে এক কিংবা একাধিক মনসার 'মন্দির' নাই। এই সকল 'মন্দিরে' নিম্নজাতির লোক কর্তৃক মনসাপূজার অনুষ্ঠান হইয়া থাকে। তাহা ছাড়াও বার্ষিক পূজা উপলক্ষে ব্রাহ্মণ পুরোহিতগণও পূজা করেন। বীরভূম জেলার প্রায় প্রত্যেক গ্রামে কোনও না কোনও নিম্ন শ্রেণীর বিশেষত কেওট (কৈবর্ত) বা বাগ্দী জাতীয় লোকের বাড়ীতে মাটির দেওয়াল দেওয়া কোন খড়োঘরে মনসাদেবীর 'মূর্তি' প্রতিষ্ঠিত থাকিতে দেখা যায়। অবশ্য ইহাদিগকে মূর্তি বলা ভুল, প্রকৃতপক্ষে ইহারা মৃত্তিকা-নির্মিত ঘট। বাহিরের দিক হইতে ঘটের গায়ে কতকগুলি সর্পফণা

গড়িয়া তোলা হয়। ঘটের শীর্ষদেশে প্রত্যহ পূজারী কর্তৃক একটি সিজ-মনসার ডাল আনিয়া স্থাপন করা হয়। প্রত্যহ এই ঘটের সম্মুখে পূজা হয়, কাহারও মানসিক থাকিলে পাঁঠা, কবুতর ইত্যাদি বলিও দেওয়া হয়। দশহরা, শ্রাবণ-সংক্রান্তি, ভাদ্র-সংক্রান্তি ও নাগপঞ্চমীতে বিশেষ সমারোহের সঙ্গে উৎসব হয়। এই উপলক্ষে ব্রাহ্মণ পুরোহিতগণ পূজা করিয়া থাকেন। জয়দেবের জন্মস্থান কেন্দুবিল্ব গ্রামে জয়দেব-পূজিত রাধামাধব দেবতার মন্দির সমস্ত বৎসর প্রায় পরিত্যক্ত অবস্থায় থাকে, কেবলমাত্র মাঘমাসে মেলার সময় জনসমাগম হইয়া থাকে। কিন্তু রাধামাধবের মন্দিরের অদূরবর্তী এক বাগ্দীর বাড়ীতে এক মনসাদেবীর 'মন্দির' আছে। ইহা 'চিন্তামণি মনসার বাড়ী' নামে পরিচিত। চিন্তামণি মনসার বাড়িতে প্রায় প্রত্যহ সাত আট ক্রোশ দূর হইতেও লোক অজয়ের তপ্ত বালু পার হইয়া মানসিক পাঁঠা কিংবা কবুতর বলি দিয়া পূজা দিবার জন্য আসে। মন্দিরের আয়ে বাগ্দীর বৃহৎ পরিবার স্বচ্ছন্দভাবে চলিয়া যায়। জয়দেব-পূজিত রাধামাধবের মন্দির জীর্ণ ইতিহাসের পাতায় আশ্রয় লইয়াছে, কিন্তু চিন্তামণি-মনসার বাড়ী এখনও স্থানীয় অধিবাসীর নিত্য সংস্কারের মধ্যে জাগরূক আছে।[১] এই প্রকার সমগ্র বীরভূম জিলার কত যে মনসার বাড়ী আছে তাহা ইয়ত্তা নাই। শিউড়ীর নিকটবর্তী কড্ডে-কালীপুর নামক একই গ্রামে এমন ছয়টি মনসার বাড়ী দেখিতে পাওয়া যায়। প্রত্যেক মনসা বাড়ীতেই নিত্যপূজা হয়। কড্ডে কালীপুরের মনসার কেওট দেয়াসিগণ মনসা-মঙ্গলের সুগায়ক। বিষম ঢাকীর (ডম্বরু জাতীয় এক প্রকার বাদ্যযন্ত্র) তালে ইহারা যখন মনসা-মঙ্গল গান করে, তখন প্রকৃতই মনে হয়, এই সঙ্গীত সাধনা তাহাদের পুরুষানুক্রমিক সংস্কার, তাহা না হইলে কণ্ঠস্বরের মধ্যে এমন সুগভীর আবেগ ফুটিয়া উঠিতে পারে না।

বীরভূম জেলার সংলগ্ন দক্ষিণে বর্ধমান জেলায় চম্পাইনগর নামক একটি গ্রাম আছে; যে নদীর তীরে এই গ্রাম অবস্থিত তাহার নাম বেহুলা। বেহুলা নদীর তীরে বেহুলার একটি মন্দির আছে। এই সম্পর্কে জনশ্রুতি এই যে বেহুলা নদীর ধারে ধারে চম্পাইনগরে বিষহরীর আটন। নাগ পঞ্চমীতে বিষহরীর পূজার দিন আজও গ্রামের বধূরা শ্বশুর বাড়ীতে থাকে না, সেদিন তাদের বাপের বাড়ী যাওয়ার ব্যবস্থা। চম্পাইয়ের বধূরা বেহুলার বাসরের কথা স্মরণ করে সেদিন চম্পাইনগর ছেড়ে চলে যায়। বাপের বাড়ীতে গিয়ে উপবাস করে, চম্পাইনগরের বিষহরীর দরবারে পূজা পাঠায়।'[২]

এখনও প্রতি বৎসর বেহুলার মেলা নামে এই গ্রামে এক বিরাট মেলার অধিবেশন হয়।

১। এখানে উল্লেখযোগ্য যে চিন্তামণি এক জাতীয় সর্পের নাম। বাংলা দেশে এই নামটি এখন আর কোথাও শুনিতে পাওয়া যায় না, কিন্তু মালয় উপদ্বীপে এই নামটি এখনও রক্ষিত আছে (W. W. Skeat, *Malaya Magic*, London, 1900, 303)। বাংলাদেশ হইতে যে এই নামটি কোনও উপায়ে মালয়ে গিয়াছে, তাহা বলাই বাহুল্য।

২। তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়, 'নাগিনীকন্যার কাহিনী', পৃ. ২৫৩

মেলার চারিদিক হইতে বহু বেদের দল আসিয়া সমবেত হয়। তবে জনশ্রুতি জনশ্রুতিই— ইহাকে প্রকৃত ঐতিহাসিক তথ্য বলিয়া গ্রহণ করা সঙ্গত হইবে না।

বীরভূমের সুবর্ণবণিকদিগের বিবাহানুষ্ঠানের একটি আচারকে 'গাছবেড়া' বলা হয়। এই আচারটি বিবাহের দিন বা বিবাহের পূর্বদিন কিংবা গাত্রহরিদ্রার দিন সম্পূর্ণরূপে মনসাদেবীকে লইয়া অনুষ্ঠিত হয়। ইহার দুই তিন দিন পূর্বেই সর্পকুলের অধিষ্ঠাত্রী দেবী মনসাকে তাঁহার 'স্থান' বা মন্দির হইতে আনিয়া অষ্টমঙ্গলা পর্যন্ত বিবাহ-বাড়ীতে রাখা হয় এবং দেবীর গৃহাগমনের জন্য এই কয়েকটি দিন প্রতি সন্ধ্যায় মনসা-মঙ্গল গাওয়া হয়; মূল গায়েন এবং দুইজন খোল ও দুইজন মন্দিরা-বাদক— মোট পাঁচজন দলে থাকেন, বাদক চারিজন 'দোহারে' অংশ গ্রহণ করেন। গাছবেড়ার দিনটিতে পাত্রপাত্রীর উপবাসে থাকা কর্তব্য। এই দিন প্রভাতে কয়েকটি 'মেয়েলী আচারে'র প্রথা আছে, তন্মধ্যে 'জুয়াখেলা' উল্লেখযোগ্য। ইহার পর দ্বিপ্রহরে গাছবেড়া অনুষ্ঠানটি পালন করিবার জন্য একটি বিরাট মিছিল বাহির হয়। মিছিলটির পুরোভাগে থাকেন চামরহস্তে মনসা-মঙ্গলের মূল গায়েন, গায়ক ও বাদ্যকারগণ এবং ইহাদের পশ্চাতে মনসাদেবীর ঘট থাকে 'দেয়াশী'র ক্রোড়ে; দেবীর পার্শ্বে পুরোহিত থাকেন। ইহার পর কয়েকজন এয়োস্ত্রী নানা অলঙ্কার ও পট্টবস্ত্রে সজ্জিতা হইয়া কুম্ভকক্ষে অগ্রসর হন। দুইটি কিশোর-কিশোরী পথিপার্শ্বের জনতার উপর খৈ ছড়ায়। এয়োস্ত্রীগণের হুলুধ্বনি ও কিশোর-কিশোরীর শঙ্খধ্বনিতে চারিদিক মুখরিত করিয়া মিছিলটি অগ্রসর হইতে থাকে। এয়োদিগের মধ্যে বা পশ্চাতে বর কনে চলিতে থাকে, পাত্রের হস্তে থাকে জাঁতি বা দর্পণ, পাত্রীর হস্তে থাকে কাজলসতা। পাত্রী বামহস্তে এক কাষ্ঠের নৌকা টানে ও একটি ঝুনা নারিকেল দক্ষিণ হস্ত দিয়া গড়াইয়া দিতে থাকে। ইহা ব্যতীত আর একটি বাদকদল ঢাক, ঢোল, কাঁসি, সানাই বাজাইয়া ঐ মিছিলের অগ্রে কিংবা পশ্চাতে যাইতে থাকে। মিছিল মধ্যে মধ্যে দেবীকে লইয়া দাঁড়াইয়া জনসাধারণের জন্য মনসা-মঙ্গলের গান করে। এই অবসরে সামান্য পয়সার বিনিময়ে প্রাচীনাগণ পুরোহিতের নিকটে দেবীর ফুল বা বিল্বপত্রের জন্য প্রার্থনা জানায়, তাহাদিগের মধ্যে অনেকে প্রণাম করিয়া দেবীর চরণধূলা গ্রহণ করে। এই সময়ের বিশেষ ঘটনা হইল 'ভর'— অর্থাৎ এয়োগণের মধ্যে যাহাকে দেবী 'ভর' করেন, তাহাকে পুরোহিত জিজ্ঞাসা করেন যে, কোনও অপরাধ হইয়াছে কিনা। ঐ এয়োর মুখেই দেবীর উত্তর পাওয়া যায় এবং ত্রুটি হইলে প্রায়শ্চিত্তের বিধান জানিতে পারা যায়। ক্রমে মিছিলটি গ্রামের প্রান্তে একটি বিশেষ, অশ্বত্থ বৃক্ষের নিকটে আসিয়া অল্পক্ষণ মনসা-মঙ্গল গান করে; পরে বর-কনে ও এয়োগণ বৃক্ষটিকে প্রদক্ষিণ করে; এই সময় এয়োস্ত্রীগণ হুলুধ্বনি দিতে থাকে ও বৃক্ষগাত্র সূতা দ্বারা বেষ্টন করা হয়। পরে পূর্বের ন্যায় তাহারা গৃহে ফিরিয়া দেবীকে তাঁহার আসনে স্থাপন করে ও 'গাছবেড়া' আচারটি শেষ হওয়ার জন্য পুনরায় মনসা-মঙ্গল গান করা হয়।

বিষ্ণু পাল বীরভূম জেলার কবি, একমাত্র তাঁহার মনসা-মঙ্গলেই এই 'গাছবেড়া'

অনুষ্ঠানের বিস্তৃত বর্ণনা পাওয়া যায়—অন্যত্র তাহা নাই। বীরভূমের সুবর্ণবণিক সম্প্রদায় আজও ইহা পালন করেন এবং এই অনুষ্ঠানে তাঁহারা বিষ্ণু পালের মনসা-মঙ্গলই গান করিয়া থাকেন।

পূর্বেই বলিয়াছি, বাংলার প্রাচীন ভাস্কর্যে কয়েকটি মনসা-মূর্তি বীরভূম জেলা হইতে আবিষ্কৃত হইয়াছে। এতদ্ব্যতীত বীরভূমের সমস্ত লৌকিক সংস্কারের মধ্যে মনসাদেবীর ব্যাপক প্রভাব দেখিতে পাওয়া যায়। এই সকল কারণে মনসা-মঙ্গলের কাহিনীটি বীরভূম জেলার কোন অঞ্চলে একদিন বিশেষ পরিপুষ্টি লাভ করিযাছিল এবং সেখান হইতেই ক্রমে পূর্ববঙ্গে বিস্তার লাভ করিয়াছিল, এমন অনুমান করা অসঙ্গত হইবে না।

বেহুলা-লখিন্দরের কাহিনীই যে বাংলাদেশে প্রচলিত মনসার মাহাত্ম্যসূচক একমাত্র কাহিনী, তাহা নহে। মেয়েলী ব্রতকথায় মনসার মাহাত্ম্য কীর্তন করিয়া স্বতন্ত্র এক কাহিনী রচিত হইয়াছিল। মনসার ব্রত উদ্‌যাপন করিয়া বাংলার মেয়েরা সর্বত্র এই ব্রতকথা কহিয়া থাকে। এই কাহিনী অতি সাধারণ বৈশিষ্ট্যহীন ব্রতকথার রীতিতে রচিত। কাহিনীটি সংক্ষেপে বর্ণনা করা যাইতেছে—

এক সদাগর; তাহার সাত পুত্র-বধূ। সকল বউয়ের বাড়ী হইতেই তত্ত্ব আসে, ছোট বউয়ের বাড়ী হইতে কিছু আসে না, শাশুড়ী সেইজন্য ছোট বউয়ের উপর বিরূপ। এক বাদ্‌লার দিনে বউয়েরা যে যাহার মনোমত দ্রব্য খাইবার ইচ্ছা প্রকাশ করিল। ছোট বউ গর্ভবতী ছিল, সে পান্তা ভাত দিয়া মাছের টক খাইতে চাহিল। বউয়েরা সন্ধ্যার সময় পুকুরে গা ধুইতে গেল। ছোট বউ দেখিতে পাইল জলের উপর এক ঝাঁক মাছ। নিকটবর্তী বনে অষ্টনাগ বাস করিত। বনে দাবানল উপস্থিত হওয়ায় তাহারাই পুকুরে মাছ হইয়া লুকাইয়া ছিল। ছোট বউ গামছা ছাঁকিয়া মাছগুলি ধরিল। জায়েরা দেখিয়া বলিল, ছোট বউয়ের সাধ পূর্ণ হইল। ছোট বউ মাছগুলি লইয়া বাড়ীতে গেল। পরদিন কুটিরে গিয়া দেখিল, তাহারা সকলে সাপ হইয়া রহিয়াছে। ছোট বউ দুধ আর কলা দিয়া সাপগুলিকে পুষিতে লাগিল। কিছুদিন পরে সাপেরা স্বর্গে তাহাদের মাতা মনসাদেবীর নিকট চলিয়া গেল। ছেলেরা গিয়া মনসার কাছে ছোট বউয়ের উপকারিতার কথা বলিল। মনসা তাহাদের কথায় ছোট বউকে তাঁহার কাছে আনিতে চলিলেন। শাঁখা সিঁদুর-চুপড়ি, নোয়া, নথ পরিয়া মনসা সদাগরের বাড়ী আসিয়া উপস্থিত হইলেন। ছোট বউয়ের শাশুড়ীর নিকট নিজেকে তাহার মাসী বলিয়া পরিচয় দিয়া তাহাকে কিছুকালের জন্য লইয়া যাইবার জন্য আকাঙ্ক্ষা জানাইলেন। ছোট বউকে লইয়া রথে চড়িয়া মনসা রওয়ানা হইলেন। রথে তুলিয়াই মনসা তাহাকে বলিলেন, 'তুমি চোখ বুজিয়া থাক, যখন চোখ খুলিতে বলিব, তখন খুলিও'। মনসা নিজের পুরীতে প্রবেশ করিয়া ছোট বউয়ের চোখ খুলিয়া দিলেন। সে দেখিল, মস্ত বড় বাড়ী। সেইখানেই সে অষ্টনাগকেও দেখিতে পাইল। মনসা তাহাকে বলিয়া দিলেন, 'তুমি রোজ আমার পূজার আয়োজন করিবে, তোমার এই আট ভাইয়ের জন্য গরম দুধ রাখিবে, আর কখনও দক্ষিণ

দিকে চাহিবে না।' ছোট বউ মনে করিল, না জানি দক্ষিণ দিকে কি আছে! সে একদিন দক্ষিণ দিকে তাকাইয়া দেখিল, মনসা নাচিতেছে। দেখিতে দেখিতে সে তন্ময় হইয়া গেল। ভাইদের দুধ গরম করিয়া রাখার কথা ভুলিয়া গেল। তারপর যখন মা মনসার নাচ ভাঙ্গিল, তখন তাড়াতাড়ি আসিয়া দুধ গরম করিল; গরম দুধে মুখ দিতেই অষ্টনাগের মুখ পুড়িয়া গেল। ক্রোধে অষ্টনাগ ছোট বউকে দংশন করিতে গেল, মনসা তাহাদিগকে থামাইয়া দিয়া বলিলেন, 'এখানে আমার বাড়ীতে তাহাকে কামড়াইবার প্রয়োজন নাই, বরং তাহাকে আমি মর্ত্যলোকে তাহার বাড়ীতে রাখিয়া আসি, সেখানে গিয়াই তাহাকে কামড়াইও।' মনসা ছোট বউকে লইয়া পুনরায় মর্ত্যলোকে চলিলেন। মনসা তাহাকে বলিয়া দিলেন, 'তোমার ভাইয়েরা তোমার উপর খুব রাগিয়াছে, মর্ত্যলোকে গিয়া তুমি তাহাদের খুব সুখ্যাতি করিও, তবেই তাহারা তোমার উপর খুসী হইবে।' অর্ধেক গায়ে গয়না দিয়া মনসা ছোট বউকে তাহার শ্বশুর বাড়ীতে দিয়া গেলেন। সকলে দেখিয়া নিন্দা করিয়া বলিল, 'এ আবার কি ঢং, অর্ধেক গায়ে গয়না, বাকি অর্ধেক গায়ে কিছু নাই?' ছোট বউ বলিল, আমার অষ্টনাগ ভাইয়েরা বাঁচিয়া থাকুক, আমার গয়নার অভাব কি? অর্ধেক গায়ে গয়না দিয়াছে, বাকি অর্ধেক গায়েও তাহারাই গয়না দিয়া ভরাইয়া দিবে।' অষ্টনাগ বাড়ীর আনাচে কানাচে ঘুরিতেছিল। ছোট বউয়ের মুখে তাহাদের প্রশংসা শুনিয়া তাহারা অত্যন্ত খুসী হইল এবং তাহাকে দংশন করিবার ইচ্ছা পরিত্যাগ করিয়া স্বর্গে ফিরিয়া গিয়া মা মনসার নিকটও তাহার প্রচুর প্রশংসা করিতে লাগিল। অষ্টনাগের ইচ্ছায় মনসা ছোট বউয়ের বাকি অর্ধেক দেহও গয়নায় ভরাইয়া দিলেন। মনসা তখন স্বরূপে আবির্ভূতা হইয়া ছোট বউকে বলিলেন, 'আমি তোমার মাসী নই, আমি মনসা, আমি সিজ-মনসা গাছে থাকি, তুমি আমার পূজা পৃথিবীতে প্রচার করিও। দশহরা, নাগপঞ্চমীর দিনে ঐ গাছ আনিয়া পূজা করিও, আর ভাদ্রমাসে অরন্ধনের দিন শুদ্ধাচারে পূজা করিয়া আমাকে পান্তা ভাতের সাধ দিও। তা' হইলে আর কখনও সাপের ভয় থাকিবে না।' এই বলিয়া মনসা অন্তর্হিত হইলেন। ছোট বউ তখন সকলকে সকল কথা খুলিয়া বলিল। তখন হইতেই সকলে পরম শ্রদ্ধাভরে মনসার পূজা করিতে লাগিল। ক্রমে মর্ত্যলোকে মনসার পূজার প্রচার হইল।

কাহিনীটি পূর্ব ও উত্তর বঙ্গে এই ভাবে প্রচলিত আছে, রাঢ়ে ইহার সামান্য একটু ব্যতিক্রম দেখিতে পাওয়া যায়। কি ভাবে নাগশিশুর সঙ্গে ছোট বউয়ের প্রথম সাক্ষাৎ হইল, কেবলমাত্র এই অংশটুকুর মধ্যেই রাঢ়ের প্রচলিত আখ্যায়িকায় একটু ব্যতিক্রম আছে, তাহা এখানে বর্ণনা করিতেছি। সদাগরের বাড়ীতে এক রাখাল ছেলে ছিল—সে মাঠে মাঠে গরু রাখিত, একদিন সে এক গাছের নীচে দুইটি ডিম কুড়াইয়া পাইল। ডিম দুইটি তাহার পুড়াইয়া খাইবার বড় সাধ হইল, সে বাড়ীতে আসিয়া সদাগরের ছোট বৌকে ডিম দুইটি তাহাকে পুড়াইয়া দিবার জন্য বলিল। ডিম দুইটি দেখিয়া বউটির বড় মায়া হইল; ভাবিল, 'আহা কোন্ জীবের ডিম!' ভাবিয়া এক কোণে ইহাদিগকে একটি ঢাক্না দিয়া রাখিয়া দিল, রাখাল ছেলেকে কাঁঠাল-বীচি পুড়াইয়া ডিম বলিয়া খাইতে দিল। একদিন বৌটি দেখিল,

ঢাক্‌নার ভিতর কি নড়িতেছে। ঢাক্‌না খুলিয়া দেখিল, দুইটি নাগশিশু। সে ইহাদিগকে ভয় না করিয়া পরম যত্নে লালন-পালন করিতে লাগিল। ইহার পর কাহিনীর আর বিশেষ কোনও ব্যতিক্রম নাই।

মনসা-বিষয়ক প্রাচীন একটি সংস্কার হইতেই যে এই ব্রতকথার বৃত্তান্ত সংগ্রথিত হইয়াছে, তাহা এই কাহিনীটির বিশেষত্ব লক্ষ্য করিলেই বুঝিতে পারা যায়। মনসা তখন পর্যন্তও বৃক্ষেতেই পূজিত হইতেন। বিপ্রদাসের মনসা-মঙ্গলে যে সংস্কার হইতে মনসার 'জাগিয়া জাগুলি নাম সিজ বৃক্ষে স্থিতি' বলিয়া উল্লেখ করা হইয়াছে (পরে দ্রষ্টব্য), এই ব্রতকথার সংস্কারও তাহা হইতেই আসিয়াছে। অতএব এই কাহিনী মনসা-বিষয়ক চাঁদসদাগর-বেহুলার কাহিনীর পূর্ববর্তী সন্দেহ নাই। ব্রতকথার এই কাহিনীটি পূর্ববঙ্গে এবং পশ্চিমবঙ্গে সম্পূর্ণ অভিন্ন—ইহা কাহিনীগত ঐক্য সম্পূর্ণ অক্ষুণ্ণ রাখিয়া বাংলার উভয়ত্রই সমান প্রচার লাভ করিয়াছে। চাঁদসদাগর-বেহুলার কাহিনীর ব্যাপক প্রচার সত্ত্বেও ইহার মধ্যে তাহার কোনই প্রভাব অনুভব করা যায় না। এখানে উল্লেখযোগ্য যে, উত্তর প্রদেশের ব্রতকথার মধ্যেও এইরূপ একটি কাহিনী আছে এবং তাহা এটোয়া জেলা হইতে সংগৃহীত হইয়া প্রকাশিত হইয়াছে।[১] অতএব আপাত দৃষ্টিতে মনে হইতে পারে যে, কাহিনীটি পশ্চিম ভারত হইতে বাংলা দেশে আসিয়া থাকিবে।

লখিন্দর-বেহুলার কাহিনীর উদ্ভব-কাল কি হইতে পারে? এ' বিষয়ে কেহ অনুমান করিয়াছেন যে, 'নবোদিত পূজাপদ্ধতি, দেবীর মাহাত্ম্যসূচক গল্প ইত্যাদি দেশের মধ্যে প্রতিষ্ঠিত হইলেই পরে গীত-রচয়িতাগণ অগ্রসর হইয়া দেবীর মাহাত্ম্যসূচক পালা রচনা করিতে আরম্ভ করেন। কাজেই দেবীর পূজার প্রথম প্রচার এবং তাঁহার মাহাত্ম্য বিস্তারের জন্য গীতের পালা-রচয়িতা-গণের আবির্ভাবের মধ্যে ১৫০।২০০ বৎসরের ব্যবধান থাকা সম্ভবপর। এই হিসাবে খ্রীষ্টের নবম শতাব্দে মনসাদেবীর পূজা বাংলায় প্রথম প্রচারিত হইয়াছিল ধরিতে হইবে।' আমরা পূর্বে অনুমান করিয়াছি যে, সেনরাজবংশের প্রতিষ্ঠার সঙ্গে সঙ্গে হিন্দুধর্মের অভ্যুত্থানের যুগে বৌদ্ধ দেবদেবীগণ যখন নূতন পরিচয় লাভ করিতেছিলেন, তখন বৌদ্ধ জাঙ্গুলীতারা মনসা নামে পরিচিত হন। তাহা খ্রীষ্টীয় একাদশ শতাব্দীর কথা। অতএব মনে হয়, দ্বাদশ শতাব্দীতে দেবীর মাহাত্ম্যসূচক সংস্কৃত পুরাণের আখ্যানসমূহ রচিত হইয়াছিল এবং আনুমানিক ইহার পরবর্তী শতাব্দী অর্থাৎ খ্রীষ্টীয় ত্রয়োদশ শতাব্দীতে বাংলা মঙ্গলগানের পালারূপে বেহুলা-লখিন্দরের কাহিনী সর্বপ্রথম আত্মপ্রকাশ করিয়াছিল।

---

১। মহারাষ্ট্রদেশীয় পণ্ডিত বি. এ. গুপ্তে তাঁহার *Hindu Holidays and Ceremonies* (Calcutta, 1919) নামক গ্রন্থে নাগপঞ্চমীর বর্ণনা উপলক্ষে প্রায় অনুরূপ একটি ব্রতকথার উল্লেখ করিয়াছেন (পৃঃ ১৭৬-১৭৭); তবে তাঁহার কাহিনীর নায়ক শেষ বা অনন্ত নাগ, মনসা নহে—তাহাতে মনসার কোনও উল্লেখ নাই। অতএব মহারাষ্ট্র দেশেও অনুরূপ কাহিনী প্রচলিত আছে বলিয়া মনে হইতেছে।

## মনসা-মঙ্গলের কবিগণ

মনসা-মঙ্গলের আদি রচয়িতা কে? অবশ্য এই বিষয়ে নিশ্চিত করিয়া কিছুই বলিবার উপায় নাই। তবে দেখিতে পাওয়া যায় যে, খ্রীষ্টীয় পঞ্চদশ শতাব্দীর শেষভাগে কবি বিজয় গুপ্ত হরিদত্ত নামে তাঁহার পূর্ববর্তী একজন কবির নামোল্লেখ করিয়াছেন। মধ্যযুগের মঙ্গল-কাব্যের কবিদিগের মধ্যে অনেকেই তাঁহাদের পূর্ববর্তী কবিদিগের নামোল্লেখ করিয়া গিয়াছেন, ইহারই সূত্র অনুসরণ করিয়া প্রাচীন বাংলা সাহিত্যে তাঁহাদের রচিত গ্রন্থাদির সম্বন্ধে অনেক সময় অনুসন্ধানের সুযোগ পাওয়া গিয়াছে। হরিদত্ত সম্বন্ধে এ'পর্যন্ত বিজয় গুপ্তের উল্লেখ মাত্র ব্যতীত আর কিছুই জানিতে পারা যায় নাই। কিছুকাল যাবৎ অনুসন্ধানের ফলে হরিদত্ত রচিত মনসা-মঙ্গলের অনেকগুলি নূতন পদ আবিষ্কৃত হইয়াছে এবং মনসা-মঙ্গলের একজন আদি কবির বিষয়ে অনেকটা স্পষ্ট ধারণায় আসিয়া পৌছান গিয়াছে।

### হরিদত্ত

বরিশাল অঞ্চলের মনসা-মঙ্গলের কবি বিজয় গুপ্ত হরিদত্ত সম্বন্ধে যে উল্লেখ করিয়াছেন, তাহা হইতেই জানিতে পারা যায় যে, হরিদত্ত খ্রীষ্টীয় পঞ্চদশ শতাব্দীর পূর্ববর্তী লোক ছিলেন। মনসা-মঙ্গল রচনার ইতিহাস সম্বন্ধে বিজয় গুপ্তের যতটুকু জ্ঞান ছিল, তাহাতে তাঁহার মতে হরিদত্তই এই শ্রেণীর কাব্যের আদি কবি,—

প্রথমে রচিল গীত কানা হরিদত্ত।[১]

বিজয় গুপ্ত আরও উল্লেখ করিয়াছেন যে, তাঁহারই সময় অর্থাৎ খ্রীষ্টীয় পঞ্চদশ শতাব্দীর শেষভাগেই হরিদত্তের গীত 'লুপ্ত' হইয়া গিয়াছিল,—

হরিদত্তের যত গীত লুপ্ত হইল কালে।—

ইহা হইতেই স্বর্গত দীনেশচন্দ্র সেন মহাশয় অনুমান করেন যে, বিজয় গুপ্তের সময়ে 'যে গীত বহুকাল প্রচলিত থাকিয়া লুপ্ত হইয়াছিল, তাহা অন্ততঃ দুই তিন শত বৎসর পূর্বে বিরচিত হওয়ার সম্ভাবনা।' সুতরাং তাঁহার মতে 'কানা হরিদত্ত মুসলমানকর্তৃক বঙ্গবিজয়ের অব্যবহিত পূর্বে তাঁহার মনসা-মঙ্গল রচনা করিয়াছেন।' কিন্তু মনে হইতেছে, সম্ভবত ত্রয়োদশ শতাব্দীর শেষভাগে বা চতুর্দশ শতাব্দীর প্রারম্ভে হরিদত্ত বিদ্যমান ছিলেন। কারণ, বিজয় গুপ্তের সময় পর্যন্ত হরিদত্তের পদ যে লুপ্ত হয় নাই, তাহা বিজয় গুপ্ত কর্তৃক হরিদত্ত রচিত কাব্যের নিম্নোদ্ধৃত আলোচনা হইতেও বুঝিতে পারা যাইবে—

হরিদত্তের যত গীত লুপ্ত হইল কালে।
জোড়া গাঁথা নাহি কিছু ভাগে বোলে চালে॥
কথার সঙ্গতি নাই নাহিক সুস্বর।
এক গাইতে আর গায় নাহি মিত্রাক্ষর॥

১। বিজয় গুপ্ত, মনসা-মঙ্গল, প্যারীমোহন দাশগুপ্ত সম্পাদিত (১৩০৭), ৪

গীতে মতি না দেয় কেহ মিছা লাফ ফাল।
দেখিয়া শুনিয়া মোর উপজে বেতাল॥[১]

হরিদত্তের কাব্যসম্বন্ধে বিজয় গুপ্তের এই অশ্রদ্ধেয় উক্তি সত্ত্বেও দেখিতে পাওয়া যায় যে, পুরুষোত্তম নামক একজন কবি সম্ভবত বিজয় গুপ্তের পরবর্তী কাল পর্যন্তও হরিদত্তের পদ গান করেন বলিয়া তাঁহার নাম শ্রদ্ধার সহিত স্মরণ করিয়াছেন,

কানা হরিদত্ত হরির কিঙ্কর
মনসা হউক সহায়।
তাঁর অনুবন্ধ লাচারীর ছন্দ
কবি পুরুষোত্তমে গায়॥[২]

অতএব দেখা যাইতেছে, অন্তত বিজয় গুপ্তের সময় পর্যন্ত হরিদত্তের পদ আদৌ লুপ্ত হয় নাই। বিজয় গুপ্ত নিজের কাব্যরচনার প্রয়োজনীয়তা নির্দেশ করিতে গিয়া তাঁহার পূর্বসূরীর মুখে কলঙ্ক লেপন করিয়াছেন, কিন্তু প্রকৃতপক্ষে হরিদত্তেরই বহু উপাদান নিজে আত্মসাৎ করিয়াছেন,—ইহার একটি সুন্দর দৃষ্টান্ত নিম্নে উল্লেখ করা হইয়াছে।

'দাস' পদবীবিশিষ্ট এক হরিদত্তের ভণিতাযুক্ত 'কালিকা-পুরাণে'র তিনখানি পুঁথি ময়মনসিংহ জেলা হইতে আবিষ্কৃত হইয়া ঢাকা বিশ্ববিদ্যালয়ের প্রাচীন পুঁথিশালায় সংগৃহীত হইয়াছে। ইহা প্রকৃতপক্ষে মার্কণ্ডেয় চণ্ডীর অন্তর্গত 'সপ্তশতী'-অংশের বাংলা অনুবাদ। ইহাদের মধ্যে দুইখানি পুঁথি খণ্ডিত ও একখানি সম্পূর্ণ[৩] পাওয়া যায়। তাহার একখানি পুঁথি এসিয়াটিক সোসাইটির গ্রন্থাগারেও সংগৃহীত হইয়াছে। পূর্বেই উল্লেখ করিয়াছি, পুরুষোত্তম নামক একজন কবি একটি পদে হরিদত্তকে 'হরির কিঙ্কর' বলিয়া উল্লেখ করিয়াছেন। মনসা-মাহাত্ম্য রচয়িতা কি ভাবে 'হরির কিঙ্কর' হইতে গেলেন, তাহা সহজে বুঝিতে পারা যায় না। এদিকে 'কালিকা-পুরাণে'র অধিকাংশ ভণিতায় দাস হরিদত্তকে একজন পরম বৈষ্ণব এবং হরির ভক্তরূপেই দেখিতে পাওয়া যায়। একটি দৃষ্টান্ত দেওয়া যাইতেছে,—

যে শুনে তারকবধ কার্তিক নিধন।
তারে পূর্ণ কৃপা হরি করে অনুক্ষণ॥
মৎস্য কূর্ম বরাহ নরহরি বামন।
পঞ্চ অবতার সত্য করিলা নারায়ণ॥
ত্রেতাযুগে ভৃগুরাম রাম রঘুবর।
দ্বাপরে হইলা প্রভু রাম হলধর॥
বৌদ্ধরূপ ধরি হরি জগত বিহারে।
কাল সহযোগে বৌদ্ধ আপন সংহারে॥

১। বিজয় গুপ্ত, ঐ, ৪
২। ঐ ২৩৫
৩। ঢা, কে, ১০১। এই পুঁথিখানি ১৭০৪ শকাব্দে নকল করা হইয়াছে বলিয়া উল্লেখ করা আছে।

এহি দশ অবতার পৃথিবী শাসন।
আর যত অবতার করিলা নারায়ণ॥
কোটি সূর্য গ্রহণেতে গো-দান করয়।
সমকাল নহে যেবা শ্রীহরি কীর্তয়॥
হরিগুণ-কথামৃত শ্রবণ মঙ্গল।
*  *  *
নিজ কণ্ঠে বাণী সহ থাকিয়া শ্রীহরি।
রচিলা পুরাণ কথা মূর্খ মুখ ভরি॥[১]

অতএব পুরুষোত্তম যে 'হরির কিঙ্কর' হরিদত্তের মনসা-মঙ্গলের অনুবন্ধ গান করেন বলিয়া উল্লেখ করিয়াছেন, সেই হরিদত্ত ও 'কালিকা-পুরাণে'র হরিদত্ত অভিন্ন বলিয়া মনে হয়। উদ্ধৃত অংশ হইতে দেখা যাইবে যে, ইহা চৈতন্যের পূর্ববর্তী রচনা ; কারণ, ইহার মধ্যে বিষ্ণুর ঐশ্বর্যরূপেরই বন্দনা শুনিতে পাওয়া যায়, চৈতন্য-প্রবর্তিত মাধুর্যের আদর্শ তখনও সমাজে প্রতিষ্ঠিত হয় নাই। হরিদত্তের কাল-নিরূপণে এই বিষয়টিরও একটু বিশেষ মূল্য আছে। হরিদত্তের একটি পদ নারায়ণদেবের মনসা-মঙ্গলের মধ্যেও সন্নিবিষ্ট হইয়াছে। ইনি সেখানে নিজেকে 'দাস' বলিয়া পরিচয় দিয়াছেন। 'দাস' তাঁহার কুলপদবী নহে, বৈষ্ণব ভক্তগণ সর্বদাই নিজেদের দাস বলিয়া উল্লেখ করিয়া থাকেন। নারায়ণদেবের মনসা-মঙ্গলে উদ্ধৃত হরিদত্তের পদটি মনসা-মঙ্গলের পদ নহে, দেবী-মাহাত্ম্যের পদ। মন হয়, ইহা তাঁহার পূর্বোল্লিখিত 'কালিকা-পুরাণে'র বঙ্গানুবাদেরই অংশ।

হরিদত্তের পদ ময়মনসিংহ জেলা হইতে আবিষ্কৃত হইয়াছে, কিন্তু বরিশাল জেলার বিজয় গুপ্ত তাঁহার নামোল্লেখ করিয়াছেন। অবশ্য পুরুষোত্তম কোথাকার লোক তাহা নিশ্চিত করিয়া বলিতে পারা যায় না। অতএব হরিদত্ত কোথাকার অধিবাসী ছিলেন, তাহাও স্থির করিতে পারা যায় না। এক অঞ্চলের কবির রচনা স্বতন্ত্র দূরবর্তী অঞ্চলে গিয়া প্রচার লাভ করে এবং অনেক সময় তাঁহার নিজের দেশে তিনি সম্পূর্ণই অপরিচিত থাকিয়া যান—প্রাচীন বাংলা সাহিত্যের ইতিহাসে এমন দৃষ্টান্তের অভাব নাই। অতএব হরিদত্তের বাসস্থান সম্বন্ধেও নিশ্চিত করিয়া কিছু বলিতে পারা যায় না।

বিজয় গুপ্ত বলিয়াছেন যে, হরিদত্তের কবিতা 'জোড়া-গাঁথা', 'মিত্রাক্ষর-' ও 'কথার সঙ্গতি'-হীন; কিন্তু এ'যাবৎকাল আবিষ্কৃত তাঁহার পদ হইতে এই উক্তি সমর্থন করিতে পারা যায় না। হরিদত্তের রচনায় মনসার কাহিনী এই ভাবে আরম্ভ হইয়াছিল,—

ওলা শুনি আদ্যের কাহিনী।
মুই হেন সেবক  শরণ লইলাম গো

---

১। প.স. ৩৬০২

ঘাটে লামি লও ফুলপানি।।
নেতা বলে বিষহরী এথা রহিয়া কিবা করি
মর্ত্য ভুবনে চল যাই।
মর্ত্য ভুবনে যাইয়া ছাগ মহিষ বলি খাইয়া
সেবকেরে বর দিতে চাই।।
নেতারে সঙ্গতি করি মাও লামে বিষহরী
হাসে পদ্মা রচনা দেখিয়া।
হেটে ধান্যের সরা উপরে বিচিত্র ঝরা
সে না ঘটে চন্দন দিয়া।।
ধূপ ধরে কেহ স্তব পঠে রে
ঘৃতের প্রদীপ সুললিত।
বিষাণের বাদ্য— মনসা হরিষ রে
সম্মুখে গায়েন গায় গীত।।
চারি চতুর্বেদ [ পড়ে ] নিশি জাগরণ করে
পূজা হইলে ছাগ বলিদান।
কবি কহে হরিদত্ত যে জানে পরম তত্ত্ব
মনসা দেখিল বিদ্যমান।[১]

শিবের ঔরসে মনসা পাতালে নাগলোকে গিয়া জন্মগ্রহণ করিলেন। ইহার কিছুকাল পরই মনসা নিজের প্রকৃত রূপ ধারণ করিয়া পিতার নিকট আগমন করিলেন। তখন দেবী বিবিধ সর্পে তাঁহার অঙ্গাভরণ ধারণ করেন। হরিদত্ত রচিত দেবীর সর্পসজ্জার এই পদটি প্রকৃত কবিত্ব এবং পাণ্ডিত্যের পরিচায়ক—

বিচিত্র নাগে করে দেবী গলায় সুতালি।
শ্বেত নাগে করে দেবী বুকের কাঁচুলী।।
অনন্ত নারায়ণে পদ্মার মাথার মণি।
বেত নাগে করে দেবী কাঁখালি কাছুনি।

১। ঢা.১০৯১, পত্র ১ (ক-খ); ঢাকা বিশ্ববিদ্যালয়ের প্রাচীন পুঁথিশালায় রক্ষিত আটখানি বিজয় গুপ্ত ও অন্যান্য কবির মনসা-মঙ্গলের মধ্যে ছয়খানিতেই (ঢা-১০৯১A, ক-এ, ঢা-১০৯১ B.C.D.E.) হরিদত্তের ভণিতায় এই পদটি পাওয়া যায়। অপেক্ষাকৃত দুইখানি আধুনিক পুঁথিতে ইহা বিজয় গুপ্তেরই ভণিতাযুক্ত। আধুনিকতা-প্রভাবিত মুদ্রিত পুস্তকে ইহা স্বভাবতঃই বিজয় গুপ্তেরই ভণিতাযুক্ত পাওয়া যায়.। অধিকতর সংখ্যক এবং প্রাচীনতর পুঁথিগুলিতে ইহা হরিদত্তেরই ভণিতাযুক্ত। অতএব পদটি হরিদত্তেরই বলিয়াই নিঃসংশয়ে গ্রহণযোগ্য।

সোনা নাগে দেবী করিলা চাকী বলি।
মকর নাগে করে দেবী পায়ের পাসুলী।।
কর্কট নাগে পদ্মার গলার হার।
অঙ্গুরি হইল তবে নাগ ব্রহ্মজাল।।
দুই হস্তের শঙ্খ হইল গরল শঙ্খিনী।
মণিময় নাগে শোভে সুন্দর কিঙ্কিনী।।
সখিগুয়া নাগে করিল হাতের তাড়।
কজ্জলিয়া নাগে কজ্জল শোভে ভাল।।
নীল নাগে দেবী বান্ধিল কেশ পাশ।
অঞ্জনিয়া নাগে করে অঞ্জন বিলাস।।
বাসুকি তক্ষক দুই মুকুট উজ্জ্বল।
এলাপাত্র নাগে করিল তোড়ল মল।।
হেমন্ত বসন্ত নাগে পৃষ্ঠের থোপনা।
সর্বাঙ্গ হইতে বাহির হয় যার অগ্নি কণা কণা।।
অমৃত নএগান এড়ি দেবী বিষ-নএগানে চায়।
চন্দ্রসূর্য গিয়া তবে আভেতে লুকায়।।
দর্পণ হাতে করি দেবী বেশ বানায়।
মনসার চরণে লাচারী হরিদত্তে গায়।।[১]

হরিদত্ত সম্বন্ধে বিজয় গুপ্ত লিখিয়াছেন, 'মূর্খে রচিল গীত না জানে মাহাত্ম্য।' উদ্ধৃত অংশ যে কোন মূর্খের রচনা হইতে পারে না, তাহা বেশ বুঝিতে পারা যায়। অতএব বিজয় গুপ্তের এই উক্তি হইতেই হরিদত্তের পাণ্ডিত্য সম্বন্ধে সন্দিহান হইবার কোনও কারণ নাই।

বরিশাল অঞ্চলে হরিদত্তের প্রচলিত পদগুলি ক্রমে বিজয় গুপ্ত, পুরুষোত্তম প্রভৃতি কবিগণ আত্মসাৎ করিয়া লইয়াছিলেন বলিয়া স্পষ্টই বুঝিতে পারা যায়। তথাপি কোনও কোনও প্রাচীনতর পুঁথিতে এখনও হরিদত্তের ভণিতাযুক্ত পদ পাওয়া যায়। আধুনিক পুঁথিগুলিতে পদের ভণিতার স্থলে প্রাচীনতর কবি হরিদত্তের নাম পরিত্যক্ত হইয়া অধিকতর পরিচিত পরবর্তী কবি বিজয় গুপ্তের নাম অনেক সময় গৃহীত হইয়াছে। প্রাচীন বাংলা সাহিত্যের এই ভাবে একের রচনা-স্বত্ব (copyright) অপর কর্তৃক অপহরণের বহু দৃষ্টান্ত আছে।

ময়মনসিংহ জেলায়ও হরিদত্তের পদের অনুরূপ পরিণতিই ঘটিয়াছিল। দ্বিজ বংশীদাস, দ্বিজ জগন্নাথ, চন্দ্রপতি প্রভৃতি পরবর্তী কবি ও গায়েনগণ হরিদত্তের বহু পদের মধ্যে

১। ঢা, ৩২৪, পত্র ১১৩ (খ)

নিজেদের ভণিতা যোগ করিয়া ক্রমে হরিদত্তের নাম বিলুপ্ত করিয়া দিয়াছেন। অনেক সময় কবিগণই যে ইচ্ছা করিয়া এমন করিতেন, তাহা নহে, পুঁথির পরবর্তী অনুলিপিকারগণ এবং অনেক সময় গায়েনগণও আসরে দাঁড়াইয়া পদমধ্যে অপেক্ষাকৃত আধুনিক ও প্রচলিত কোন কবির ভণিতা সংযোগ করিয়া অপ্রচলিত ও প্রাচীন কবির নাম লুপ্ত করিয়া দিতেন।

## নারায়ণ দেব

মনসা-মঙ্গলের একজন শ্রেষ্ঠ কবির নাম নারায়ণ দেব।[১] তাঁহার রচিত, কাব্যের মধ্যে তাঁহার আবির্ভাব-কাল সম্বন্ধে কোনও উল্লেখ পাওয়া যায় না কিন্তু কতকগুলি পারিপার্শ্বিক কারণে হরিদত্তের পরই তাঁহার নাম উল্লেখ করিতে হয়। এই কারণগুলির মধ্যে তাঁহার কাব্যের ব্যাপক প্রচার অন্যতম। তিনি তাঁহার কাব্যে এইভাবে আত্মপরিচয় দিয়াছেন,—

নারায়ণ দেবে কয় জন্ম মগধ।[২]
মিশ্র পণ্ডিত নহে ভট্ট বিশারদ।।
অতি শুদ্ধ জন্ম মোব কায়স্থের ঘর।
মৌদ্‌গোল্য গোত্র মোর গাঁই্‌ গুণাকর।।
পিতামহ উদ্ধব নরসিংহ পিতা।
মাতামহ প্রভাকর রুক্মিণী মোর মাতা।।
পূর্ব পুরুষ মোর অতি শুদ্ধ মতি।
রাঢ় ত্যজিয়া মোর বোরগ্রামে বসতি।[৩]

রাঢ় হইতে আসিয়া নারায়ণ দেব পূর্ববঙ্গে ময়মনসিংহ জিলার মধ্যে কিশোরগঞ্জ মহকুমার অধীন তাড়াইল থানার অন্তর্গত নসিরুজিয়াল পরগণায় বোরগ্রামে বসতি স্থাপন করেন। বোরগ্রাম পূর্বে নেত্রকোণা মহকুমার অন্তর্গত ছিল, ১৩০০ সালের পর হইতে কিশোরগঞ্জ মহকুমার অন্তর্গত হইয়াছে। এই গ্রামে আজ পর্যন্তও 'নারায়ণের ভিটা' নামক একটি স্থান নির্দেশ করা হইয়া থাকে। তাঁহার বংশধরগণ এখন পর্যন্ত এই গ্রামেই বসবাস করিতেছেন। তাঁহারা নারায়ণ দেব হইতে বর্তমানে অষ্টাদশ পুরুষ। বর্তমানে তাঁহাদের কুল-পদবী বিশ্বাস এবং লস্কর। তাঁহাদের গৃহে নারায়ণ দেবের একটি পুঁথি রক্ষিত আছে। পুঁথিখানি খুব প্রাচীন নহে, তবে অন্তত দুইশত বৎসর পূর্বে পুনর্লিখিত হইয়াছিল বলিয়া মনে হয়। নারায়ণ

---

১। নারায়ণ দেব, পদ্মাপুরাণ, চারুপ্রেস সংস্করণ (ময়মনসিংহ, ১৩১৪ সাল) ; তমোনাশ দাশগুপ্ত সম্পাদিত, কলিকাতা বিশ্ববিদ্যালয় (১৯৪২)।

২। মগধ শব্দের অর্থ এখানে মগধদেশ (দীনেশচন্দ্র সেন, 'বঙ্গ সাহিত্য-পরিচয়' ১,১৭৬) নহে, কিংবা শ্রীহট্টের অন্তর্গত কোন পর্বতও (অচ্যুতচরণ চৌধুরী, 'শ্রীহট্টের ইতিবৃত্ত', শিলচর, ১৩২৪, ৪,৯৯-১০০) নহে, মগধ শব্দের অর্থ মূর্খ, সংস্কৃত মুগ্ধ শব্দ হইতে ইহা জাত।

৩। নারায়ণ দেব ৫ ; পাঠ সংশোধন করিয়া লওয়া হইয়াছে।

দেবের বংশধরগণের গৃহে রক্ষিত বংশ-লতিকার একটি অনুলিপি নিম্নে প্রদত্ত হইল। ইহা হইতে কবির সম্বন্ধে একটা ধারণা করা যাইতে পারিবে,—

উদয়রাম
|
উদ্ধবরাম
|
নরসিংহ
|
১। নারায়ণদেব
|
২। চতুর্ভুজ
|
৩। অভিমন্যু
|
৪। চূড়ামন্য
|
৫। অনন্তরাম
|
৬। ভবদেব
|
৭। গৌরপ্রসাদ
|
৮। নিমাই
|
৯। কৃষ্ণরাম
|
১০। রূপরাম
|
১১। মোহন গোপাল
|
১২। নরোত্তম
|
১৩। কৃষ্ণচন্দ্র
|
১৪। শ্রীচন্দ্র
|
১৫। রামচন্দ্র
|

১৬। জগচ্চন্দ্র
|
১৭। ভারতচন্দ্র
| | |
১৮। হরিপদ সুবোধ কালীপদ

চারি পুরুষে এক শতাব্দী ধরিয়া লইলে নারায়ণ দেব আনুমানিক সাড়ে চারিশত বৎসর পূর্বে অর্থাৎ খ্রীষ্টীয় পঞ্চদশ শতাব্দীর শেষভাগে আবির্ভূত হইয়াছিলেন, এমন সিদ্ধান্তে উপনীত হওয়া যাইতে পারে।

আসামে নারায়ণ দেবের মনসা-মঙ্গলের বহুল প্রচারের জন্য আসামের অন্তর্গত ব্রহ্মপুত্র উপত্যকা ও সুর্মা উপত্যকা উভয় অঞ্চলের অধিবাসিগণই তাঁহাকে নিজেদের প্রদেশবাসী বলিয়া দাবী করেন। কলিকাতা বিশ্ববিদ্যালয় কর্তৃক প্রকাশিত প্রাচীন অসমীয়া ভাষার নিদর্শনের মধ্যে নারায়ণ দেবের রচনাকে প্রাচীন অসমীয়া ভাষার নিদর্শনরূপেই গ্রহণ করা হইয়াছে।[১] 'সুকবি নারায়ণ'কে সংক্ষেপ করিয়া আসামবাসিগণ 'সুকনান্নি' বা অসমীয়া ভাষায় 'হুকনান্নি' বলিয়া থাকেন। পূর্ববঙ্গবাসিগণও কোনদিনই কবির উপর নিজেদের দাবী পরিত্যাগ করেন নাই। এই উপলক্ষে উভয় পক্ষে কিছুকাল তুমুল বাদানুবাদ চলিয়াছিল।[২] কিন্তু নারায়ণ দেবের জন্মভূমি বোরগ্রামে বর্তমানে ময়মনসিংহ জিলারই অন্তর্গত। আসামবাসিগণের দাবী ছিল এই যে, পূর্বে তাহা শ্রীহট্ট জিলার অন্তর্গত ছিল।[৩] সম্ভবত ছিলও তাহাই। ময়মনসিংহের পূর্ব ও শ্রীহট্টের পশ্চিম সীমান্ত প্রায় দেড়শত বৎসর পূর্বেও সুস্পষ্ট সীমারেখা দ্বারা বিভক্ত ছিল না। ১৭৮৭ খ্রীষ্টাব্দের ১লা মে সর্বপ্রথম ময়মনসিংহ জিলা স্থাপিত হওয়ার পরও শ্রীহট্ট জিলার পশ্চিমে তরফ প্রভৃতি অঞ্চল ময়মনসিংহের কালেক্টরের শাসনাধীন ছিল।[৪] ইহার পর ক্রমে এই দুই জিলা বর্তমান আকারে স্বতন্ত্র হইয়া পৃথক পৃথক শাসনকর্তার অধীন হয়। অতঃপর শ্রীহট্ট ও ময়মনসিংহ এই দুই জিলা বিভিন্ন প্রদেশের অন্তর্ভুক্ত হইয়া যাওয়াতেই প্রাদেশিক অভিমানের ফলে এই অকারণ বাদানুবাদের সৃষ্টি হইয়াছিল। বঙ্গ-বিভাগের সঙ্গে সঙ্গে অবশ্য শ্রীহট্টের পূর্ববঙ্গভুক্তির পর এই বিষয়ে সকল বিতর্কের সমাধি হইয়া গিয়াছে। অবশ্য একটা কথা এখানে স্বীকার করিতেই হয় যে, বোরগ্রামের সঙ্গে শ্রীহট্টের যোগ যত নিবিড়, ময়মনসিংহের তত নহে। ইহা ময়মনসিংহ জিলার একান্তে অবস্থিত এবং বিস্তৃত হাওর বা জলাভূমি দ্বারা ময়মনসিংহের কেন্দ্রীয় যোগ হইতে বিচ্ছিন্ন। ইহার সহিত পূর্ববঙ্গের রাজনৈতিক যোগ থাকিলেও প্রকৃতপক্ষে ভৌগোলিক যোগ শ্রীহট্টেরই। সেইজন্যই

১। 'অসমীয়া সাহিত্যের চানেকি', হেমচন্দ্র গোস্বামী সম্পাদিত (কলিকাতা, ১৯২৪), ২ ভাগ ২।

২। ব.সা.প.প, ১৩১৮, ৮০-৯৭, ১১৩-১৪২, ১৩১৯, ৬১-৭৬।

৩। অচ্যুতচরণ চৌধুরী, ৯৮।

৪। কেদারনাথ মজুমদার, 'ময়মনসিংহ বিবরণ' (ময়মনসিংহ, ২য় সংস্করণ)।

নারায়ণ দেবের মনসা-মঙ্গল আসামে সহজেই প্রবেশ লাভ করিতে পারিয়াছিল।

আবার কেহ বলেন, নারায়ণ দেব শ্রীহট্ট জিলার অন্তঃপাতী জলসুখা পরগণার নগর গ্রামে জন্মগ্রহণ করেন। অতঃপর 'কোন কারণে নগর হইতে উঠিয়া ময়মনসিংহের বোরগ্রামে গমন করেন।[১] ইহা শ্রীহট্টের একটি স্থানীয় অনৈতিকহাসিক জনশ্রুতি মাত্র। অবশ্য ইহার প্রমাণস্বরূপ বলা হইয়াছে, নগর গ্রামে দেব উপাধিধারী বহু বংশের বাস আছে। সম্ভবত ইহাই এই জনশ্রুতির উৎপত্তির মূল। কিন্তু দেব যে নারায়ণের কুলপদবী, তাঁহার নামেরই সংশ্লিষ্ট কোন শব্দ নহে, তাহা জোর করিয়া বলা যায় না এবং ইহাই কবির বাসস্থান নিরূপণের একমাত্র যুক্তি হইতে পারে না। আবার কথিত হয় যে নারায়ণ দেব আসামে কোচবংশীয় দরঙ্গরাজসভায় থাকিয়া নিজের বাংলা মনসা-মঙ্গলখানি অসমীয়াতে অনুবাদ করেন। স্বর্গত পদ্মনাথ বিদ্যাবিনোদ মহাশয় অনুমান করেন যে, সম্ভবত নারায়ণ দেব বোরগ্রামে উপনিবিষ্ট হইবার পূর্বে এক সময়ে আসাম অঞ্চলে গিয়া রাজসভার সম্মান লাভ করিয়া আসিয়াছিলেন।[২] কিন্তু দরঙ্গরাজগণ আসামে সপ্তদশ শতাব্দীতে রাজত্ব করিয়াছিলেন। নারায়ণ দেব তাহার বহু পূর্ববর্তী লোক।[৩] কোনও কোনও সমালোচক নারায়ণ দেবকে দরঙ্গরাজসভায় আনিয়া উপস্থিত করিবার উদ্দেশ্যেই কবির বংশ-লতিকাটি একেবারে অবিশ্বাস করিয়া উড়াইয়া দিতে চাহেন।[৪] কিন্তু বংশ-লতিকাটির কথা বাদ দিলেও এই উক্তি অন্য আর কোনও দিক হইতেও সমর্থিত হয় না।

কেহ আবার অনুমান করিয়াছেন যে, নারায়ণ দেবের একটি উপাধি ছিল সুকবিবল্লভ।[৫] অবশ্য এই বিষয়ে সকলেই একমত হইতে পারেন নাই।[৬] নারায়ণ দেব ও সুকবিবল্লভের মিশ্র ভণিতাযুক্ত কতকগুলি পদ হইতেই এই ধারণার সৃষ্টি হইয়াছে। এতদ্ব্যতীত নারায়ণ দেবের মুদ্রিত পদ্মাপুরাণে একটি পদ পাওয়া যায়, তাহাতে কবি নিজের পরিচয় প্রসঙ্গে বলিতেছেন যে, তাঁহার 'সুকবিবল্লভ' নামে খ্যাতি লাভ হইয়াছিল।[৭] কিন্তু নিম্নলিখিত আলোচনা হইতেই বুঝিতে পারা যাইবে যে, এই পদটি প্রক্ষিপ্ত এবং কবিবল্লভ মনসা-মঙ্গলের একজন স্বতন্ত্র লেখক।

বল্লভ ঘোষ নামে মনসা-মঙ্গলের একজন কবির উল্লেখ পাওয়া যায়।[৮] তিনি নিজেকে সুকবি বলিয়া পরিচয় দিয়া মনসা-মঙ্গলের একাধিক লেখকের ভণিতার সঙ্গে নিজের নাম যোগ করিয়া দিয়াছেন। এতদ্ব্যতীত 'কবি-বল্লভ' নামেও তিনি ভণিতা ব্যবহার করিয়াছেন। কেবল নারায়ণ দেবের ভণিতার সঙ্গেই যে তাঁহার নাম যুক্ত হইয়াছে, তাহাই নহে, অন্যান্য কবির ভণিতায়ও তাঁহার নাম যুক্ত দেখিতে পাওয়া যায়। তবে নারায়ণ দেবের সঙ্গে তাঁহার মিশ্র ভণিতাই সর্বাপেক্ষা অধিক। অবশ্য নারায়ণ দেবের কাব্যের প্রচারাধিক্যই ইহার কারণ।

১। অচ্যুতচরণ চৌধুরী ৯৮ ; ২। ঐ ১০৪ পাদটীকা ; ৩। E. Gait, *A History of Assam* (Calcutta 1926) 67 ; ৪। ব-সা-প-প ৯, ১০৯-১১৬ ; ৫। ঐ ৭, ৬১ ; ৬। ঐ ১১৩ ; ৭। নারায়ণ দেব ১; ৮। দীনেশচন্দ্র সেন, ৩৯৫ ;

এতদ্ব্যতীত বল্লভ ঘোষের স্বাধীন ভণিতার পদও পাওয়া যায়।[১] নারায়ণ দেবের সঙ্গে বল্লভ ঘোষের মিশ্র ভণিতার ব্যবহার সর্বত্রই প্রায় এইপ্রকার, যথা '—নারায়ণ দেব কয়, সুকবি বল্লভে হয়।'[২] কবি কমল নয়নের সঙ্গে তাঁহার এই প্রকার মিশ্র ভণিতা পাওয়া যায়,—'কমল নয়ন কয়, সুকবি বল্লভ হয়' ;[৩] কবি রামনিধির সঙ্গেও কবির অনুরূপ মিশ্র ভণিতা পাওয়া যায়,—'রামনিধি দেব কয়, সুকবি বল্লভ হয়'।[৪] এই প্রকার আরও বহু দৃষ্টান্তের উল্লেখ করা যাইতে পারে।

শুধু কবি বল্লভই যে নারায়ণ দেবের সঙ্গে মিশ্র ভণিতার ব্যবহার করিয়াছেন, তাহা নহে, নারায়ণ দেবের সঙ্গে মিশ্র ভণিতাযুক্ত আরও বহু কবির নাম পাওয়া যায়। তাহাদের মধ্যে নিম্নে কয়েকটি উল্লেখ করা যাইতেছে,—'মিলি যদুনাথ সনে, কহে দেব নারায়ণে';[৫] 'কবি নারায়ণ রচে সরস পয়ার। ভট্ট অনুপেতে কহে লাচারীর সার';[৬] 'নারায়ণ দেব রচে সরস পয়ার। কহিবে বিজয় গুপ্ত লাচারীর সার'।।[৭] 'বংশীধর বলে থাকি চন্দ্রধর পাশে ; নারায়ণ দেব কয় মনসার দাসে।।[৮] নারায়ণ দেবের বাণী, বিফুলা কহিলা পুণি, ভণিলেক বংশীবদন।'[৯]

এই প্রকার মিশ্র-ভণিতা ব্যবহারের ব্যাপক প্রচলন হইতেই অনুমিত হইবে যে, বল্লভ নামক কোন মনসা-মঙ্গলের লেখকই নিজেকে সুকবি বলিয়া পরিচয় দিয়া নারায়ণ দেবের ভণিতার সঙ্গে নিজের নাম ব্যবহার করিয়াছেন। সম্ভবত এই বল্লভ মনসা-মঙ্গলের অন্যতম কবি বল্লভ ঘোষ। ইহার সম্বন্ধে কতকগুলি জনপ্রবাদও প্রচলিত আছে, কিন্তু ইহাদের কোন ঐতিহাসিক ভিত্তি নাই। অতএব দেখা যাইতেছে, সুকবিবল্লভ নারায়ণ দেবের উপাধি নহে। নারায়ণ দেবের অন্য কোন উপাধি ছিল বলিয়াও জানিতে পারা যায় না। তাঁহার পারিবারিক জনশ্রুতি হইতেও তাঁহার কোন উপাধি ছিল, এ'কথা জানিতে পারা যায় না।

মঙ্গলকাব্য রচনার মূল নীতি অনুবর্তন করিয়া নারায়ণ দেবও তাঁহার কাব্য প্রেরণার মূলে দেবতার স্বপ্নাদেশের কথা উল্লেখ করিয়াছেন,—

বারয় বৎসর কালে দেখিলাম স্বপন।
মহা পরিশ্রম মনে হইল দরশন।।
শিশুকালে গোপরূপে হাতে লইয়া বাঁশী।
আলিঙ্গন দেন মোকে বড় সুখে হাসি।।
তৎপরে পদ্মা মোরে দেখাইল স্বপন।
কবিত্বের আশা মোর সেহি ত কারণ।।

---

১। প-স ৪৯৭০ ; ২। শ্রীশ্রীপদ্মাপুরাণ বাইশ কবি-মনসা, অতুলচন্দ্র বন্দ্যোপাধ্যায় প্রকাশিত (কলিকাতা, ৭ম সং) ২৭ ;

৩। নারায়ণ দেব....... ; ৪। শ্রীশ্রীপদ্মাপুরাণ বাইশ কবি মনসা, ৮০ ; ৫। ঐ ১১৪, ৬। ঐ ১৫১ ; ৭। ঐ ১৩৪ ও ১৪০ ; ৮। ঐ ৩২৯ ; ৯। নারায়ণ দেব ৪৫৫

গুণীর সাক্ষাতে আমি কি বলিব বাণী।
কোকিল সাক্ষাতে যেন কাকে করে ধ্বনি।।
মুনি মুখে শুনিয়াছি সৃষ্টির পত্তন।
পদ্মাপুরাণ কথা শুন জ্ঞানিজন।[১]

কোনও বাংলা মনসা-মঙ্গলের লেখককে নারায়ণ দেব আদর্শরূপে ব্যবহার করিতে পারেন নাই বলিয়াই মনে হয়। তবে তাঁহার কাব্যের পৌরাণিক অংশের রচনায় যে তিনি সংস্কৃত পুরাণগুলিকেও মুখ্যত অবলম্বন করিয়া লইয়াছিলেন, তাহা উদ্ধৃত অংশ হইতে বুঝিতে পারা যাইবে।

নারায়ণ দেবের 'পদ্মাপুরাণ' তিন খণ্ডে বিভক্ত। প্রথম খণ্ডে কবির আত্মপরিচয় ও দেব-বন্দনা ইত্যাদি, দ্বিতীয় খণ্ডে পৌরাণিক আখ্যানসমূহ ও তৃতীয় খণ্ডে চাঁদ সদাগরের কাহিনী সন্নিবিষ্ট করা হইয়াছে। তৃতীয় খণ্ড অপেক্ষাকৃত সংক্ষিপ্ত, দ্বিতীয় খণ্ডের পৌরাণিক আখ্যানসমূহই নারায়ণ দেবের কাব্যে প্রধান স্থান অধিকার করিয়া আছে। মহাভারতের আস্তিক পর্ব, বিবিধ শৈব পুরাণ ও কালিদাসের 'কুমারসম্ভবম' কাব্য প্রভৃতিই নারায়ণ দেব রচিত মনসা-মঙ্গলের দ্বিতীয় খণ্ডের ভিত্তি। এই সকল পৌরাণিক কাহিনীর সঙ্গে পরবর্তী খণ্ডে বিবৃত চাঁদ সদাগরের লৌকিক কাহিনীর স্বভাবতই কোনও সহজ সংযোগ স্থাপিত হইতে পারে নাই। তথাপি প্রাচীনকালে এই ভাবে বাংলা ভাষায় লৌকিক কাহিনী বর্ণনা-প্রসঙ্গে পৌরাণিক কাহিনী অবতারণা করিবার ফলে দুরূহ সংস্কৃতের প্রাচীর অতিক্রম করিয়া জনসাধারণের মধ্যে পৌরাণিক কাহিনীসমূহ প্রচারিত হইত। নারায়ণ দেবের মনসা-মঙ্গল কাব্য বাংলা ভাষায় পৌরাণিক কাহিনীর এক বিশাল ভাণ্ডার।

নারায়ণ দেবের রচনায় স্বভাব-স্ফূর্ত সরস কবিত্বের যেমন পরিচয় পাওয়া যায়, তেমনই তাহাতে পাণ্ডিত্যের পরিচয়ও দুর্লভ নহে। তাঁহার রচনার মধ্য হইতেই ইহা লক্ষ করা যায়। সংস্কৃত পৌরাণিক সাহিত্যে নারায়ণ দেবের অপরিসীম পাণ্ডিত্য ছিল। কিন্তু এই পাণ্ডিত্য-বোধ তাঁহার অনুভূতি-সজাগ কবি-হৃদয়ের উপর দুর্ভার বোঝা হইয়া পড়ে নাই। সহজ কবিত্বের স্রোতে তাঁহার অন্তরসঞ্চিত জ্ঞানোপলরাশি স্বচ্ছন্দপ্রবাহে ভাসিয়া চলিয়াছে। ছদ্মবেশী ব্রহ্মচারীর নিকট হইতে শিবের কটূক্তি শ্রবণ করিয়া উমা বলিতেছেন,—

না বোল না বোল দ্বিজ হেন কুবচন।
মহাজন নিন্দার এথা নাহিক প্রয়োজন।।
নিরঞ্জন অব্যয় নির্গুণ ভগবান্।
যাহার স্মরণ মাত্র হয় পরিত্রাণ।।
চারি বেদ কণ্ঠে যিনি সর্ববেদময়।
যাহার মুখের অগ্নি সংসার প্রলয়।।

১। নারায়ণ দেব ১

প্রলয়ের কালে শিব আপনি যোগ বলে।
বটপত্রে শয়ন করি ভাসিলেক জলে।।
সৃষ্টির কারণে শিব আপনি একাকী।
তাহা হইতে সৃষ্টি কৈলা সকল প্রকৃতি।।
কীট পতঙ্গ আদি যত সব শিবময়।
নিশ্চয় জানিও দ্বিজ নাহিক সংশয়।[১]

ইহার সঙ্গে কালিদাস-রচিত 'কুমারসম্ভব'-এর পঞ্চম সর্গের কোনও কোনও অংশ তুলনা করা যাইতে পারে।

মনসা-মঙ্গলকাব্য করুণ রসের আকর। এই করুণ রসের স্বাভাবিক বর্ণনায় নারায়ণ দেবের সমকক্ষ বড় কেহ নাই। তিনি তাঁহার কাব্যের পরিসমাপ্তিতে এক অতি অপূর্ব করুণ রসের অবতারণা করিয়াছেন, অন্যান্য কবির রচনায় তাহা দৃষ্টিগোচর হয় না। ইহার পরিকল্পনা যেমন উচ্চাঙ্গ কবিত্ব শক্তির পরিচায়ক, তেমনই ইহার রচনাতেও নারায়ণ দেব ইহার বিষয়গত মর্যাদা সম্পূর্ণ রক্ষা করিয়াছেন। স্বামীর পুনর্জীবন লইয়া প্রত্যাগতা বেহুলা সুমিত্রার নিকট মুহূর্তের জন্য মাত্র দেখা দিল, কিন্তু তাঁহার কাছে ধরা দিল না। একখানি পত্রে আত্মপরিচয় লিখিয়া রাখিয়া স্বামীর সঙ্গে স্বর্গারোহণ করিল। এই দীর্ঘ ও আশঙ্কাসঙ্কুল বিরহের অবসানে সন্তানকে ফিরিয়া পাইয়া সুমিত্রার মাতৃ-হৃদয়ের রুদ্ধ স্নেহ সহসা উদ্বেলিত হইয়া উঠিল, কিন্তু স্নেহেব কন্যাকে নিজের বাহুবন্ধনে আর ধরিতে পারিলেন না। যেদিন বেহুলা প্রথম গাঙ্গুরের ভাসানে মৃতের সহযাত্রিণী হইয়াছে, সেইদিন হইতেই সে চিরতরে জীবিতের সমাজেব বাহিরে চলিয়া গিয়াছে ; সেইদিন তাহার সহমরণ হইয়াছে। অতএব তাহার প্রত্যাবর্তন একটা রূপকের মত। কবি নারায়ণ দেব ইহাই কল্পনা করিয়া প্রত্যাগত বেহুলাকে মুহূর্তের জন্য মাত্র সমাজের কল্পনা-চক্ষুর সম্মুখীন করিয়া পুনরায় স্বর্গলোকে নিরুদ্দিষ্ট করিয়া দিয়াছেন। ইহা কি আদর্শবাদী সমাজের আদর্শ সতীচরিত্র কল্পনার ফল? বেহুলার প্রত্যাবর্তনের পরিকল্পনা কি স্নেহময়ী সুমিত্রার সন্তান-স্নেহাতুর জননী-হৃদয়ে প্রতিফলিত অলীক সুখ-স্বপ্নের ছায়া? নারায়ণ দেব তাঁহার অশ্রুভারাক্রান্ত পাঠকের নিকট এই জিজ্ঞাসা রাখিয়া গিয়াছেন।

নারায়ণ দেবের একটি প্রধান বৈশিষ্ট্য এই যে, তাঁহার কাব্যের পরিসমাপ্তির পরিকল্পনা চাঁদ সদাগরের চরিত্রের আনুপূর্বিক সামঞ্জস্য রক্ষায় সার্থক হইয়াছে। তিনিই চাঁদ সদাগরকে দিয়া বাম হস্তে মুখ না ফিরাইয়া একটি ফুল দিয়া 'পূজা' করাইয়াছেন, কিন্তু অন্যান্য কোন কোন কবি, এমন কি, বিজয় গুপ্তও তাঁহাকে দিয়া ঘটা করিয়া মনসার পূজা করাইয়া কাব্যের উপসংহার করিয়াছেন। এই দিক দিয়া নারায়ণ দেবের রচনায় কাব্যগুণ অধিক প্রকাশ পাইয়াছে বলিতে হইবে।

১। নারায়ণ দেব ৫১

নারায়ণ দেবের মনসা-মঙ্গলকে কেহ অশ্লীলতার দোষে দোষী করিয়াছেন। কিন্তু পূর্বেই উল্লেখ করিয়াছি, নারায়ণ দেবের মুখ্য উপাদান ছিল সংস্কৃত পুরাণ।

সেই যুগে সংস্কৃত পুরাণগুলি নৈতিক আবহাওয়া অত্যন্ত দূষিত হইয়া উঠিয়াছিল। বিশেষতঃ যে শৈব পুরাণগুলির উপর নারায়ণ দেব বিশেষভাবে নির্ভর করিয়াছিলেন, তাহা এই বিষয়ে আরও একটু অগ্রসর ছিল। অতএব এই আর্দশের প্রভাব বাঙ্গালী কবির পক্ষেও অনেক স্থলেই অপরিহার্য হইয়া উঠিয়াছিল। শুধু নারায়ণ দেবকেই বা এই বিষয়ে দায়ী করিলে চলিবে কেন? প্রাক্-চৈতন্যযুগের সমগ্র বাংলা সাহিত্যই এই বিষয়ে দোষী। কারণ, ইহাদের প্রেরণা যে কেবল নীতি ও রুচির বন্ধনহীন সংস্কৃত পৌরাণিক সাহিত্য হইতেই আসিয়াছিল, তাহা নহে—বিলয়োন্মুখ বৌদ্ধধর্মের অধঃপতিত নৈতিক আদর্শ ও ইহাদের পরিকল্পনার মূলে কার্যকর হইয়াছিল।

পূর্বেই উল্লেখ করিয়াছি, মনসা-মঙ্গল কাব্যগুলির মধ্যে নারায়ণ দেবের কাব্যই সর্বাধিক প্রচারের সৌভাগ্য লাভ করিয়াছিল। সেইজন্য পরবর্তী বহু মনসা-মঙ্গলের কবি এবং গায়েন নারায়ণ দেবকেই আদর্শ করিয়া তাঁহারই পদ কিংবা পদাংশ ভিত্তি করিয়া তাঁহার সঙ্গে যুগ্মভণিতা দিয়া নূতন পদ রচনা করিয়াছেন। এইরূপ কতকগুলি পদ পূর্বে উল্লেখ করিয়াছি।

সপ্তদশ শতাব্দীতে পশ্চিমবঙ্গের কবি ক্ষেমানন্দ তাঁহার মনসা-মঙ্গল রচনার প্রারম্ভে বাণী-বন্দনায় নিম্নোদ্ধৃত পদে ব্যাস-বাল্মীকির সঙ্গে নারায়ণ দেবেরও সশ্রদ্ধ উল্লেখ করিয়াছেন বলিয়া কেহ অনুমান করিয়াছেন,—

ব্যাস-বাল্মীকি মুনি নারায়ণ তত্ত্ব জানি
তোমাকে সেবিয়া হৈল কবি।[১]

ক্ষেমানন্দের নিম্নোদ্ধৃত পদ-ভাগেও নারায়ণ দেবকেই লক্ষ্য করা হইয়াছে বলিয়া অনুমিত হইয়াছে,—

দেব নারায়ণ যথা আ'.. গো ভারতী মাতা
ত্যজি দেবী বৈকুণ্ঠ নগর।
অবোধ বালকে ডাকে দেহ পদছায়া তাকে
বৈস মোরে কণ্ঠের উপর।।[২]

অষ্টাদশ শতাব্দীর বগুড়ার কবি জীবন মৈত্রের রচনার কোন অংশের সহিত 'নারায়ণ দেবের রচনার যেন এক দূর সাদৃশ্য আছে বলিয়া অনুমিত' হইয়াছে।

নারায়ণ দেবের স্বদেশবাসী পরবর্তী কবি দ্বিজ বংশীদাসের রচনা যে বহুলাংশে নারায়ণ দেব দ্বারাই প্রভাবিত হইয়াছে, তাহা বলাই বাহুল্য।[৩] এই বিষয়ে কেহ উল্লেখ করিয়াছেন যে, বংশীদাস 'নারায়ণ দেবের পদ্মাপুরাণের উপাখ্যানে রূপকচ্ছলে হিন্দুধর্মের অত্যাচার প্রচ্ছন্নভাবে নিহিত করিয়া তাঁহার পদ্মাপুরাণ রচনা করিয়াছেন।'[৪]

১। বংশীদাস, 'পদ্মপুরাণ', দ্বারকানাথ চক্রবর্তী ও রামকান্ত চক্রবর্তী সম্পাদিত (কলিকাতা, ১৩১৮ সাল)। ? ; ২। বংশীদাস, ঐ

৩। মোহিনীমোহন মৈত্রের 'কবি জীবন মৈত্র', ব-সা-প-প, ৪। (১৩১৬), ১৯৩ ; ৪ বংশীদাস ;

বর্তমানে বঙ্গদেশ অপেক্ষা আসামেই নারায়ণ দেবের পদ্মাপুরাণ অধিক প্রচলিত আছে। ইহার কারণ, নারায়ণ দেবই প্রকৃতপক্ষে আসামের ব্রহ্মপুত্র উপত্যকায় প্রচারিত একমাত্র মনসা-মঙ্গলের কবি। আসামবাসিগণ এই কবিকে নিজেদের প্রদেশবাসী জ্ঞানেই শ্রদ্ধা-ভক্তি করিয়া থাকেন। আসামের গোয়ালপাড়া, কামরূপ, মঙ্গলদৈ প্রভৃতি অঞ্চলে তাঁহার সম্বন্ধে বহু জনশ্রুতি প্রচলিত আছে।[১] এমন কি, প্রাচীন অসমীয়া ভাষার লেখকদিগের মধ্যে তাঁহারও স্থান নির্দেশ করা হইয়া থাকে। আসামে গিয়া নারায়ণ দেবের পদ্মাপুরাণ বহুলাংশে পরিবর্তিত হইয়া গিয়াছে। নারায়ণদেব-রচিত প্রাচীন বাংলা পদগুলি আসামে গিয়া কি ভাবে পাঠান্তরিত হইয়াছে, তাহা নিম্নোদ্ধৃত পদটির বাংলা ও অসমীয়া পাঠ তুলনা করিলেই বুঝিতে পারা যাইবে,—

বাংলা

ওঠ ওঠ ওহে প্রিয়া কত নিদ্রা যাও।
কাল নাগে খাইল মোরে চক্ষু মেলি চাও।।
তুমি হেন অভাগিনী নাহি ক্ষিতি তলে।
অকারণে রাঁড়ি হৈলা খণ্ড ব্রত ফলে।।
কত খণ্ড তপ তুমি কৈলা গুরুতর।
সে কারণে তোমা ছাড়ি যায় লক্ষ্মীন্দর।।
মাও সোনকা মোর মৃত্যুকথা শুনি।
অগ্নিকুণ্ড করি মায়ে ত্যজিব পরাণি।।
আমার মরণে মায়ে বড় পাবে তাপ।
পুত্র শোকে মাও মোর সাগরে দিবে ঝাঁপ।।
আমার মরণে মাও হইবে পাগল।
মাগনি হইয়া মায়ে বেড়াবে সহর।।
ছয় পুত্র পাশরিল আমারে দেখিয়া।
কেমনে ধরিবে দুঃখ মা ঘরে রৈয়া।।
খেয়াতি রাখিল মায়ে সংসার জুড়িয়া।
মায়ে পুত্রে মরিবেক চিতায় পুড়িয়া।।
চিতা সাজাইবে নিয়া গুঙ্গরীর তীরে।
আমা সঙ্গে প্রবেশিবে অগ্নির মাঝারে।।
সুকবি নারায়ণ দেবের সরস পাঁচালী।
পয়ার ছাড়িয়া এক বলিব লাচারী।[২]

১ Eastern Anthropologist, IV (1951): p.159
২ নারায়ণ দেব ৩৮২-৩৮৩

অসমীয়া

উঠা উঠা প্রাণেশ্বৰী কত নিদ্রা যাস্।
মোক খাইল কালনাগে চক্ষু মেলি চাস্।
তোৰ সম অভাগী নাহিক ক্ষিতি তলে।
অকালতা বাঁৰী ভৈলী খণ্ড ব্রতৰ ফলে।।
কতো জন্মে খণ্ড ব্রত কৈলি বহুতৰ।
সেহি দোষে তোক এৰি যাওঁ লখিন্দৰ।।
মাও সনেকা মোৰ মৰণ শুনিলে।
অগণি জ্বালিয়া মাও গাওৰ অঞ্চলে।।
আমাৰ মৰণে মাও মৰিব পুৰিয়া।
খ্যাতি ৰাখিবো মায়ে সংসাৰ জুড়িয়া।।
বিষৰ জালত লখাই বিনায়ে বচন।
কাল নিদ্রা হৈল বেহুলাৰ নাহিক চেতন।।
কায়া আঙ্গুলিৰ বিষে ব্রহ্মাৰ দ্বাৰ পাইলা।
বেহুলা বেহুলা লখাই ডাকিতে লাগিলা।।
সুকবি নাৰায়ণদেবৰ সৰস পাঞ্চালী।
লখাইৰ করুণা বুলি এক যে লেচাৰী।।[১]

এই উদ্ধৃত উভয় অংশই যে একই কবির রচনা, কালক্রমে এবং দেশান্তর ভেদে বাহ্যত কোন কোন স্থানে সামান্য পরিবর্তিত হইয়াছে মাত্র, এই বিষয়ে কোনও সংশয় থাকিতে পারে না।

প্রাচীন বঙ্গসাহিত্যের যাঁহারা আলোচনা করিয়াছেন, তাঁহারাই জানেন যে, বাংলার প্রাচীন কবিগণের নামে বহু কৃত্রিম রচনা সাহিত্যে স্থান লাভ করিয়াছে। যে কবি যত প্রাচীন ও যত জনপ্রিয়, সেই কবির কাব্যমধ্যে তত বেশি প্রক্ষিপ্ত রচনা প্রবেশ করিবার সুযোগ লাভ করিয়াছে। নারায়ণ দেবের পক্ষেও তাহার ব্যতিক্রম হয় নাই। নারায়ণ দেবের মনসা-মঙ্গলের বহুল প্রচারের জন্য আজ এই চারি শতাব্দীর ব্যবধানে তাঁহার একটি অকৃত্রিম প্রাচীন পুঁথি দুর্লভ হইয়া উঠিয়াছে। নারায়ণ দেবের কাব্যে বিপ্র জগন্নাথ, বৈদ্য জগন্নাথ, জগন্নাথ দাস, বিপ্র জানকীনাথ, দ্বিজ বংশীদাস, শিবানন্দ, চন্দ্রপতি, দ্বিজ মনোহর, চন্দ্রাবতী, চন্দ্রধর, পদ্মাবতী, এবং শ্রীকৃষ্ণচরণ—এই সমস্ত বিভিন্ন কবি ও গায়েন নিজেদের ভণিতা যোগ করিয়া দিয়াছেন। এতদ্ব্যতীত হরিদত্তের একটি পদও তাঁহার রচনার অন্তর্ভুক্ত হইয়াছে, দেখিতে পাওয়া যায়। আসামে প্রচলিত নারায়ণ দেবের পুঁথিতেও চন্দ্রপতি, জানকীনাথ প্রমুখ কবিদিগের ভণিতা পাওয়া যায়। অতএব নারায়ণ দেবের পুঁথি আসামে প্রচারিত

১। 'অসমীয়া সাহিত্যের চানেকি', ৫৮৯-৯০

হইবার পূর্বেই ইঁহাদের রচনা তাঁহার কাব্যের মধ্যে গিয়া প্রক্ষিপ্ত হইয়াছিল।

## বিজয় গুপ্ত

মনসা-মঙ্গলের কবিদিগের মধ্যে নারায়ণ দেবের পরই বিজয় গুপ্তের নাম উল্লেখযোগ্য।[১] এমন কি, প্রাচীন বাংলা সাহিত্যে সুস্পষ্ট সন-তারিখ-যুক্ত মনসা-মঙ্গল কাব্যের কবিদিগের মধ্যে বিজয় গুপ্তের নামই সর্বপ্রথম উল্লেখ করিতে হয়। এই হিসাবে চৈতন্য-পূর্ববর্তী কবিদিগের মধ্যে বিজয় গুপ্তের একটি বিশিষ্ট স্থান আছে। তাঁহার কাব্যমধ্যে এই সকল ঐতিহাসিক তথ্যের উল্লেখ রহিয়াছে ; তাহা হইতেই তাঁহার বিস্তৃত পরিচয়ও সুলভ হইয়াছে।

ঋতু শূন্য বেদ শশী পরিমিত শক।
সুলতান হুসেন সাহা নৃপতি তিলক।।
সংগ্রামে অর্জুন রাজা প্রভাতের রবি।
নিজ বাহু বলে রাজা শাসিল পৃথিবী।।
রাজার পালনে প্রজা সুখ ভুঞ্জে নিত।
মুল্লুক ফতেয়াবাদ বাঙ্গারোড়া তক্‌সিম্।।
পশ্চিমে ঘাঘর নদী পুবে ঘণ্টেশ্বর।
মধ্যে ফুল্লশ্রী গ্রাম পণ্ডিত নগর।।
চারি বেদধারী তথা ব্রাহ্মণ সকল।
বৈদ্যাজাতি বসে নিজ শাস্ত্রেতে কুশল।।
কায়স্থ জাতি বসে তথা লিখনের শূর।
অন্য জাতি বসে নিজ শাস্ত্রে সচতুর।।
স্থান গুণে যেই জন্মে সেই গুণময়।
হেন ফুল্লশ্রীগ্রামে বসতি বিজয়।।

উদ্ধৃত অংশে গ্রন্থরচনার কাল সম্পর্কে যে নির্দেশ পাওয়া যাইতেছে, অর্থাৎ 'ঋতু শূন্য বেদ শশী পরিমিত শক', তাহাতে দেখা যায়, ১৪০৬ অর্থাৎ ১৪৮৪ খ্রীষ্টাব্দে এই কাব্য রচিত হয়। কিন্তু এই সময়ের সঙ্গে ইহাতে উল্লিখিত অপর একটি ঐতিহাসিক তথ্যের মিল হইতেছে না। উদ্ধৃত অংশে গৌড়ের সুলতান হুসেন শাহের নামোল্লেখ করা হইয়াছে। হুসেন শাহ ১৪৯৩ খ্রীষ্টাব্দ হইতে ১৫১৮ খ্রীষ্টাব্দ পর্যন্ত গৌড়ের সিংহাসনে আরূঢ় ছিলেন।[২] অতএব কবির সময়-নির্দেশক উদ্ধৃত পদটিতে কোন ভুল রহিয়াছে। বিজয় গুপ্তের

১। বিজয় গুপ্ত, 'পদ্মাপুরাণ', প্যারীমোহন দাশগুপ্ত (কলিকাতা, ১৩৩৭) ; জয়ন্ত কুমার দাশগুপ্ত (কলিকাতা বিশ্ববিদ্যালয়, ১৯৬২), ঢা-১০৯১ ; A, B, C, D, E.

২। H. B. II. 142-52.

মনসা-মঙ্গলের কোনও কোনও হস্তলিখিত পুঁথিতে তাহার কাব্যরচনার কালনির্দেশক উক্ত 'ঋতু শূন্য বেদ শশী পরিমিত শক' পদটির পরিবর্তে 'ছায়া শূন্য বেদ শশী পরিমিত' কিংবা 'ঋতু শশী বেদ শশী পরিমিত শক' এই প্রকার আরও দুইটি পাঠ পাওয়া যায়।[১] ইহাদের মধ্যে প্রথম পদটি হইতে ১৪০০ শকাব্দ বা ১৪৭৮ খ্রীষ্টাব্দ পাওয়া যায়। বলা বাহুল্য, ইহাও হুসেন শাহের সময়ের অনুকূল নহে। শেষোক্ত পদটি হইতে ১৪১৬ শকাব্দ বা ১৪৯৪ খ্রীষ্টাব্দ পাওয়া যাইতেছে। এই সময় হুসেন শাহ্ গৌড়ের সুলতান ছিলেন। অতএব এই সময়টিই বিজয় গুপ্তের কাব্যরচনার কাল বলিয়া ধরিয়া লওয়া যাইতে পারে। অতএব বিজয় গুপ্তের মুদ্রিত পুঁথিতে গ্রন্থ-রচনার কাল-নির্দেশক যে পদটি আছে, তাহা সামান্য ভুল। তাহার 'শূন্য' স্থলে 'শশী' হইবে। তাহা হইতেই বুঝিতে পারা যায় যে, বিজয় গুপ্ত ১৪১৬ শকাব্দ অর্থাৎ ১৪৯৪ খ্রীষ্টাব্দে দেবীর স্বপ্নাদেশ লাভ করিয়া মনসা-মঙ্গলকাব্য রচনায় প্রবৃত্ত হন। গৈলাফুল্লশ্রী গ্রাম বাখরগঞ্জ জিলার অন্তর্গত। এই গ্রামে বিজয় গুপ্তের পূজিত বলিয়া কথিত মনসাদেবীর মূর্তি অদ্যাপি বর্তমান আছে। কবির নিজস্ব বংশধারা লুপ্ত হইয়া গেলেও তাঁহার সাক্ষাৎ সম্পর্কিত আত্মীয়বর্গের বংশধরগণ সেই গ্রামে এখনও বসবাস করিতেছেন। ফুল্লশ্রী গ্রামের বৈদ্যবংশের পাণ্ডিত্যের খ্যাতি আজ পর্যন্ত অক্ষুণ্ণ রহিয়াছে।

বিজয় গুপ্তের কবি-প্রতিভায় তাঁহার পূর্ববর্তী কবিগণের যশ প্রায় সমাচ্ছন্ন হইয়া গিয়াছিল। পূর্বেই বলিয়াছি যে, মনসা-মঙ্গল রচয়িতাদিগের কবিত্ব শক্তি যে খুব উচ্চাঙ্গের ছিল, তাহা নহে ; একমাত্র বিষয়-গুণে এই কাব্য এত অধিক প্রচার লাভ করিয়াছিল। বিজয় গুপ্তের কবিত্ব-শক্তি মধ্যযুগের কোন প্রথম শ্রেণীর কবিরই সমকক্ষ ছিল না। মনসা-মঙ্গল প্রধানত করুণ রসের আকর। এই করুণ-রসপ্রধান কাব্য-সৃষ্টিতে সার্থকতা লাভ করিতে হইলে, যে সুগভীর ভাব-প্রবণতার প্রয়োজন হয়, বিজয় গুপ্তের মধ্যে তাহার কতকটা অভাব ছিল। বিজয় গুপ্তের দৃষ্টি ব্যষ্টি-চরিত্রের অন্তস্তল অপেক্ষা সমষ্টি-চরিত্রের বহির্ভাগের দিকেই অধিকতর আকৃষ্ট ছিল। ভাব-প্রবণতা অপেক্ষা তাঁহার মধ্যে বস্তু-বিশ্লেষণ-প্রবণতা অধিক ছিল। সেই জন্য তিনি এই করুণ-রসাশ্রিত কাহিনীর উদ্দাম ভাব-প্রবাহে ভাসমান না হইয়া ইহার এক একটি বিচ্ছিন্ন খণ্ড বস্তু আশ্রয় করিয়া অগ্রসর হইয়াছেন। তাহার ফলে বিচ্ছিন্ন সামাজিক চিত্রগুলি তাঁহার কাব্যে সুন্দর প্রকাশ পাইয়াছে। এই দিক দিয়া বিজয় গুপ্তের মনসা-মঙ্গল তৎকালীন সামাজিক ও রাজনৈতিক ইতিহাসেও একটি মূল্যবান উপাদান হইয়া রহিয়াছে। এমন কি, তাঁহার পরিকল্পিত দেব-চরিত্রগুলিও তৎকালীন সমাজের এক একটি জীবন্ত মানব-চরিত্ররূপেই অঙ্কিত হইয়াছে, তাঁহাদের মধ্যে দেবত্বের লেশ মাত্র নাই। বাংলার ধূলিমলিন গৃহাঙ্গিনায় তাঁহার কাহিনীর পরিবেশটি রচনা করা হইয়াছে ; ইহার মধ্যে আদর্শবাদের স্পর্শমাত্রও নাই। পদ্মা, চণ্ডিকা, শিব প্রভৃতি দেব-চরিত্রগুলি নিখুঁত বাস্তব

১। নিশিকান্ত সেন, 'বিজয় গুপ্তের মনসা-মঙ্গলের সময় নির্ণয়', প্রবাসী (১৩২৮) ফাল্গুন, ৬৬৩, বিজয় গুপ্ত [ ম ]।

দৃষ্টিভঙ্গি লইয়াই চিত্রিত হইয়াছে। একটি দৃষ্টান্ত দেওয়া যা'ক। কন্যার বিবাহ স্থির করিয়া আসিয়া শিব যখন চণ্ডীকে ইহার আয়োজন করিতে বলিলেন, তখন অসচ্ছল সংসারের গৃহিণী চণ্ডী স্বামীর দারিদ্র্যের উপর কটাক্ষ করিয়া বলিলেন,—

হাসি বলে চণ্ডী আই তোমার মুখে লজ্জা নাই,
কিবা সজ্জা আছে তোমার ঘরে।
এ'য়ো আইসে মঙ্গল গাইতে তারা চাইবে পান খাইতে,
আর চাইবে তৈল সিন্দুরে।।

ইহার উত্তরে 'শূলপাণি' যাহা বলিলেন, তাহা কবির গ্রাম্য হাস্যরস-সৃষ্টির ক্ষমতার পরিচায়ক হইলেও তাঁহার পক্ষে দেবত্বের পরিচায়ক নহে ;—

হাসি বলে শূলপাণি এয়ো ভাণ্ডাইতে জানি,
মধ্যে দাঁড়া'ব নেংটা হ'য়ে।
দেখিয়া আমার ঠান, এয়োর উড়িবে প্রাণ,
লাজে সবে যা'বে পলাইয়ে।।

এই নিখুঁত বাস্তব দৃষ্টিভঙ্গির জন্যই বিজয় গুপ্ত প্রাক্-চৈতন্য সমাজের যে অকৃত্রিম একটি চিত্র অঙ্কিত করিয়া গিয়াছেন, তাহা কেবলমাত্র প্রাচীন লোকসাহিত্যের দিক হইতেই নহে, বাংলার প্রাচীন সামাজিক ইতিহাসের দিক হইতেও পরম মূল্যবান হইয়া আছে।

বিজয় গুপ্তের রচনার মধ্যে নিরবচ্ছিন্ন করুণ-রসের প্রবাহ অনুভব করিতে পারা না গেলেও, মধ্যে মধ্যে ইহার স্পর্শটুকু একেবারে উপেক্ষণীয় বলিয়া বোধ হইবে না। কিন্তু তাঁহার কাব্যে করুণ-রসের অবতারণা নিতান্ত সংক্ষিপ্ত। কাহিনীর মধ্যে এত অবকাশ থাকা সত্ত্বেও, সরস লাচারীতে গতানুগতিক বিলাপোক্তি তাঁহার রচনায় প্রায় স্থান পাই নাই বলিলেই হয়। মধ্যে মধ্যে দুই একটি মাত্র পদে গভীর বেদনার অনুভূতি ফুটিয়া উঠে। লৌহ-বাসরে লখিন্দরের মৃত্যুর পর মাতা সনকার অবস্থা বর্ণনায় কয়টি মাত্র পদ সুগভীর বেদনাদ্যোতক,—

কবাট করিয়া দূর বাসরে সামায়।
দেখিল সোনার তনু ধূলায় লুটায়।।
দুই হস্তে ধরি রাণী লাখাই নিল কোলে।
চুম্বন করিল রাণী বদন-কমলে।।

ইহার মধ্যে আকস্মিক দুঃসংবাদপ্রাপ্তা জননীর যে ব্যাকুল ব্যথাতুর চিত্র ফুটিয়া উঠিয়াছে ; সুদীর্ঘ বিলাপোক্তি দ্বারা তাহা অনেক সময় এমন ভাবে প্রকাশ করা সম্ভব হয় না।

বিজয় গুপ্তের রচনাতেই বাংলা কাব্যসাহিত্যে সর্বপ্রথম ছন্দের বৈচিত্র্য লক্ষ্য করা যায়। পয়ার ও লাচারী ভিন্ন সেই যুগে অন্য কোনও ছন্দের অস্তিত্ব ছিল না ; অবশ্য আধুনিক বাংলা ছন্দের উৎপত্তি তখনও হয় নাই। বাংলা ছন্দের সেই অপরিণত অবস্থাতেই বিজয়

গুপ্তের রচনায় ইহার ভবিষ্যৎ কয়েকটি সম্ভাবনার নির্দেশ পাওয়া গিয়াছিল। নিম্নোদ্ধৃত রচনাটিতে আধুনিক স্বরবৃত্ত ছন্দের সুর ধ্বনিত হইতে শোনা যায়,—

প্রেতের সনে শ্মশানে থাকে মাথায় ধরে নারী।
সবে বলে পাগল পাগল কত সইতে পারি।।
আগুন লাগুক কান্ধের ঝুলি ত্রিশূল লউক চোরে।
গলার সাপ গরুড় খাউক যেমন ভাণ্ডাল মোরে।।

আবার কোনও কোনও একাবলী ছন্দ রচনায় বহু দূরাগত ভারতচন্দ্রের প্রতিধ্বনি শুনিতে পাওয়া যায়,—

জগত মোহন শিবের নাচ।
সঙ্গে নাচে শিবের ভূত পিশাচ।।
রঙ্গে নেহারিয়া গৌরীর মুখ।
নাচেরে মহাদেব মনেতে কৌতুক।।

সংস্কৃত পৌরাণিক সাহিত্যে বিজয় গুপ্তের সুগভীর পাণ্ডিত্য ছিল। তাঁহার মনসা-মঙ্গলকাব্যের প্রথমাংশে মনসাদেবীর উৎপত্তির যে বিস্তৃত ইতিহাস বর্ণিত হইয়াছে, তাহা তাঁহার সংস্কৃত পৌরাণিক সাহিত্যে পূর্ণ অধিকারের ফল বলিতে হইবে। অবশ্য এই বিষয়ে তিনি হরিদত্তকেই কতক পরিমাণে আদর্শরূপে গ্রহণ করিতে সক্ষম হইয়াছিলেন।

মুকুন্দরাম চক্রবর্তী ও পরে ভারতচন্দ্র রায় যে তাঁহাদের রচনায় ব্যাজস্তুতি অলঙ্কার ব্যবহার করিয়াছিলেন, বিজয় গুপ্তের মধ্যেই বাংলা সাহিত্যে তাহার সর্বপ্রথম প্রয়োগ দেখিতে পাওয়া যায়। যদিও ভাষার দিক দিয়া চৈতন্য-পরবর্তী যুগের পারিপাট্য তখনও দেখা দেয় নাই, তথাপি ব্যাজস্তুতি অলঙ্কারের ব্যবহার পরবর্তী উদ্ধৃত বিজয় গুপ্তের রচনাংশে সুস্পষ্ট হইয়া উঠিয়াছে। এমন কি, এক কথায় বলিতে পারা যায় যে, ভারতচন্দ্র রায় তাঁহার অন্নদা-মঙ্গলের ঈশ্বরী পাটনীর সমগ্র চিত্রটির জন্য মনসা-মঙ্গলের এই পরিকল্পনাটির নিকট ঋণী। শিব চণ্ডীর সঙ্গে কলহ করিয়া কোথায় নিরুদ্দেশ হইয়া গিয়াছেন। চণ্ডী তাঁহার সন্ধানে বাহির হইয়া সরযূ-তীরের খেয়াঘাটে আসিয়া উপস্থিত হইলেন। দেখিলেন, এক ডোম্‌নী খেয়া পারাপার করিতেছে,—

ঘাটে দাঁড়াইয়া দেবী মনে মনে পাঁচে।
হাসিতে খেলিতে গেলা ডোম্‌নীর কাছে।।
কপট করিয়া সাঁচা মিছা কথা কই।
এক নাম জানিয়া তাহারে বলে সই।।[১]
তোমার মত সই আমি বড় ভাগ্যে পাই।
আমার দুঃখের কথা তোমাকে জানাই।।

---

১। তুলনীয়, 'ঈশ্বরীরে পরিচয় কহেন ঈশ্বরী'—ভারতচন্দ্র (পরে দ্রষ্টব্য)

চণ্ডী বলে সখী মোর দুঃখের নাহি ওর।
বৃদ্ধকালে স্বামী মোর পরনারী চোর।।[১]

বিজয় গুপ্তের এই চিত্রটি পরবর্তী আরও কয়েকটি মনসা-মঙ্গলে গৃহীত হইয়াছিল। ভারতচন্দ্র মুখ্যত বিজয় গুপ্তের নিকট ঋণী না হইলেও বিজয় গুপ্তের পরবর্তী কোন কবির রচনা হইতে তাঁহার অন্নদার ভবানন্দ ভবনে যাত্রার অনুরূপ চিত্রটি গ্রহণ করিয়া থাকিবেন।

বিজয় গুপ্তের উপমা প্রয়োগের মধ্যেও একটি অপূর্ব বৈশিষ্ট্য লক্ষ্য করা যায়। তাঁহার কাব্যে গতানুগতিক অলঙ্কার-শাস্ত্রানুমোদিত উপমার কোনও স্থান নাই, প্রত্যক্ষ-দৃষ্ট বস্তু সম্বন্ধে তাঁহার নিজস্ব অভিজ্ঞতা ও জ্ঞান হইতেই সেগুলি নিজের রসবোধ দ্বারা সৃষ্ট। কয়েকটি দৃষ্টান্ত দিবার লোভ সংবরণ করা কঠিন। মনসা চণ্ডীর নিকট দুর্ভাগ্যের কথা বর্ণনা করিয়া বলিতেছেন,—

জনম দুঃখিনী আমি দুঃখে গেল কাল।
যেই ডাল ধরি আমি ভাঙ্গে সেই ডাল।।
শীতল ভাবিয়া যদি পাষাণ লই কোলে।
পাষাণ আগুন হয় মোর কর্মফলে।।

ইহার সঙ্গে 'শ্রীকৃষ্ণকীর্তনে'র এই পদটি তুলনীয়,

যে ডালে করো মো ভরে সে ডাল ভাঙ্গিঞাঁ পড়ে
নাহি হেন ডাল যাত করো বিসরামে।

কিংবা জ্ঞানদাসের এই পদটিও তুলনা করা যাইতে পারে, যথা—

শীতল বলিয়া ও চাঁদ সেবিনু
ভানুর কিরণ পেখি।

লখিন্দরের বিবাহোপলক্ষে বরযাত্রীর দল যখন কন্যাপক্ষীয় দলের সঙ্গে মিলিত হইল, তখনকার দৃশ্যের বর্ণনায় বিজয় গুপ্ত লিখিয়াছেন—

দুই কটকে মিশামিশি হইল বোলচাল।
দুই সমুদ্রের জল যেন হইল উথাল।।

লখিন্দরের সর্বাংশে যোগ্য পাত্রী বেহুলা—এই কথা বর্ণনা করিতে বিজয় গুপ্ত লিখিয়াছেন,—

বেহুলা যেন কন্যা লখাই তেন দারা (মত)।
পাতিল জুখিয়া যেন কুমারে গড়ে শরা।।

লখিন্দরের সর্পদংশনের পর বেহুলা এই বলিয়া বিলাপ করিতেছে,—

আম ফলে থোকা থোকা নুইয়া পড়ে ডাল।
নারী হইয়া এ যৌবন রাখিব কতকাল।।

১। তুলনীয়, 'অতি বড় বৃদ্ধ পতি সিদ্ধিতে নিপুণ'—ভারতচন্দ্র (পরে দ্রষ্টব্য)

সোনা নহে রূপা নহে অঞ্চলে বান্ধিব।
হারাইলাম প্রাণপতি কোথা যাইয়া পাব।।

যে যুগে সংস্কৃত হইতে অনুবাদই বাংলা সাহিত্যের একমাত্র অবলম্বন ছিল, প্রধানত সেই যুগেই আবির্ভূত হইয়া এবং সংস্কৃত পুরাণের পরিবেশে নিজের কাব্য রচনা করিয়াও সংস্কৃতের আলঙ্কারিক প্রভাব হইতে বিজয় গুপ্ত নিজেকে সম্পূর্ণ মুক্ত রাখিতে পারিয়াছিলেন।

কোন কোন স্থলে বিজয় গুপ্তের ভাষা প্রাক্-চৈতন্য যুগের গ্রাম্যতা উত্তীর্ণ হইবার প্রয়াস পাইতেছে দেখিতে পাওয়া যায়,—

সরযূর ঘাট যুড়ি খেয়া দিতে হৈলাম বুড়ি
আজু বড় দেখিলাম কৌতুক।
এক বুড়া হৈল পার, তিন নয়ন তার
দেখিতে সুন্দর পঞ্চমুখ।।
কপালে চান্দের ফোঁটা, আকাশে পরশে জটা,
বাম কান্ধে লোহার ত্রিশূল।
বলদে চড়িয়া যায় শিঙা ডম্বরু বাজায়,
দুই কর্ণে ধুতুরার ফুল।।
গলায় হাড়ের মালা, পিন্ধন বাঘের ছালা,
সকল শরীর ভস্মময়।
হৃদয়ে ফোঁপায় ফণী, তার শিরে জ্বলে মণি।
তাহারে দেখিতে করে ভয়।।

একই বিষয়-বস্তু লইয়া কাব্য রচনা করিলেও নারায়ণ দেব ও বিজয় গুপ্তের মধ্যে দৃষ্টিভঙ্গির যে পার্থক্য ছিল, তাহার জন্যই তাঁহাদের কাহিনী পরিকল্পনায়ও কোন কোন স্থলে সামান্য ব্যতিক্রম ঘটিয়াছে। আদর্শবাদের উপরই মনসামঙ্গল কাহিনীর ভিত্তি-ভাগ প্রতিষ্ঠিত ; অতএব সমগ্রভাবে বিচার করিতে গেলে বস্তুনিষ্ঠ বিজয় গুপ্ত অপেক্ষা আদর্শবাদী নারায়ণ দেব কর্তৃকই কাহিনী-ভাগ অধিকতর সুপরিকল্পিত হইয়াছে। বেহুলা-লখিন্দর স্বর্গে নিরুদ্দিষ্ট হইয়া যাওয়ার পর বিজয় গুপ্তের রচনাতে পাওয়া যায়,—

পুত্রবধূ শোকে চান্দ দুঃখ ভাবে মন।
জোড় হাতে মনসার করয়ে স্তবন।।
তোমার প্রসাদে আমি ভুঞ্জিলাম সুখ।
পুত্রবধূ শোকে মোর বিদরিছে বুক।।

বিজয় গুপ্তের এই পরিকল্পনাটির মধ্যে চাঁদ সদাগরের আকাশস্পর্শী পুরুষকারের চিত্রটি একেবারে ধূলিসাৎ হইয়া গিয়াছে। চাঁদ সদাগরের যে চরিত্রের সঙ্গে আমরা পরিচয় লাভ করিয়াছি, তাহার পক্ষে কোনও অবস্থাতেই তাঁহাকে জোড় হাতে মনসার স্তব করিবার কথা কল্পনাও করিতে পারা যায় না। বিশেষত তাঁহার সুখ-সমৃদ্ধির জন্য মনসার নিকট কৃতজ্ঞতা

জ্ঞাপন করিবার কথা আরও অস্বাভাবিক। বেহুলার প্রতি চাঁদের স্নেহ প্রকাশ করিতে গিয়া বিজয় গুপ্ত চাঁদের চরিত্র-মূলেই কুঠারাঘাত করিয়াছেন। কিন্তু সমগ্রভাবে কাহিনীর উপর লক্ষ্য রাখিয়াই অগ্রসর হওয়া বিজয় গুপ্তের কবিধর্মের বিরোধী ছিল। সেইজন্য তাঁহার কাব্যের এই শেষাংশ যেন তাঁহার সমগ্র কাহিনী হইতে বিচ্ছিন্ন হইয়া আছে। কিন্তু নারায়ণ দেব এই প্রসঙ্গে যাহা বর্ণনা করিয়াছেন, তাহা এক দিক দিয়া যেমন স্বাভাবিক, অন্য দিক দিয়া তেমনি কাহিনীর মর্যাদা-রক্ষায় সার্থক হইয়াছে। বেহুলা-লখিন্দর স্বর্গে নিরুদ্দিষ্ট হইবার পর চাঁদ আর কোন প্রকার নূতন দুর্বলতা প্রকাশ করিলেন না। শোকে দুঃখে তিনি চিরদিন যেমন অটল ও নির্বিকার, তখনও তিনি তেমনি রহিলেন। সুমিত্রার মাতৃহৃদয়ের ভিতর দিয়া স্বভাবতই এই ব্যথার অভিব্যক্তি হইল। কন্যার শোকে সুমিত্রার মাতৃহৃদয়ের হাহাকার নারায়ণ দেবের এই রচনার ভিতর দিয়া সহজস্ফূর্তি লাভ করিয়াছে,—

কি করিব ঘরে আসি বিফল বসতি।
বিপুলার শোকে মরিব গলায় দিয়া কাতি।।
মায়ের দুর্লভ ঝি বিপুলা সুন্দরী।
হেন মাও ভাড়িয়া বেউলা গেলা কার পুরী।।
অনেক দুঃখে মাও পুষিলাও তোমারে।
আমারে এড়িয়া তুমি গেলা কার ঘরে।।
কোথা গেল বিপুলা রহিলা কোন দেশে।
সেই ঠাঞি চলি যাব তোমার উদ্দেশে।।
কোথা গেলে বিপুলা তোমার লাগ পামু।
পক্ষী হইয়া তথায় উড়া দিয়া যামু।।

নারায়ণ দেবের 'পদ্মাপুরাণে'র কাব্যাংশ বিজয় গুপ্ত অপেক্ষা স্বাভাবিক। বেহুলা স্বামীর মৃতদেহ লইয়া মান্দাসে ভাসিয়া চলিয়াছে। বেহুলাকে ফিরাইয়া আনিবার জন্য বেহুলার মাতা সংবাদ পাইয়া তাঁহার জ্যেষ্ঠ পুত্র হরিসাধুকে পাঠাইলেন। বিজয় গুপ্তের রচনায় বেহুলার জ্যেষ্ঠ ভ্রাতা বেহুলাকে ফিরিবার জন্য অনুনয় করিয়া কহিতেছে,—

হরিসাধু বলে, 'বেহুলা যাও কোন ঠাঁই।
আসিয়াছি অভাগিয়া তব জ্যেষ্ঠ ভাই।।
আসিয়াছি তোমাকে নিতে মায়ের আজ্ঞা পাইয়া।
মাঞ্জুস চাপাও ঘাটে কথা কও রইয়া।।
বাপ ভাই তেজি বেহুলা কোন দেশে যাও।
বাপ মায়ের ঘরে বসি ঘৃত অন্ন খাও।।
সাহেব কুমারী তুমি নহ ছোট জনা।
মায়ের নিকটে বসি কর যতিপনা।।

শঙ্খ বদলে দিব সুবর্ণের চুড়ি।
সিন্দুর বদলে দিব ফাড়ুগের গুঁড়ি।।'

নারায়ণের 'পদ্মাপুরাণে' এই অংশ ইহা অপেক্ষা অনেক স্বাভাবিক ও করুণ। বিজয় গুপ্তের কাব্যাংশে ভগ্নী-বিচ্ছেদের কাতরতা নাই বরং ঐশ্বর্যের দাম্ভিকতার ছাপ রহিয়াছে। কিন্তু নারায়ণ দেবের নিম্নোক্ত কাব্যাংশে ভ্রাতার প্রিয়জন-বিচ্ছেদের করুণ আর্তি যেন ছন্দে সুরে মূর্ত হইয়া উঠিয়াছে। নারায়ণের কাব্যে বেহুলার ভ্রাতা নারায়ণী এই সম্পর্কে বলিতেছেন,—

নারায়ণী শুনি বোলে বিপুলা বচন।
'কি কারণে কৈলা ভইন অশক্য কথন।।
বিষম সাহস ভইন কইলা কি কারণ।
দেবতা মনিষ্য কোথা হইছে দরশন।।
কেমতে ছাড়িয়া দিমু সাগর ভিতর।
কথাতে পাইবে তুমি দেবর নগর।।'
কাঁদে নারায়ণী সাধু কহএ বিপুলা চাইয়া।
'প্রাণে সয় দুঃখ দিমু এড়িয়া।।
অবুদ্ধিয়া সদাগর বুদ্ধি অতি ছার।
জিয়তা ভাসাইয়া দিছে সহিতে মরার।।
বিষম সাগরে ঢেউ তোলপাড় করে।
জলেতে পড়িলে খাইব মৎস্য মকরে।।
মাএ জিজ্ঞাসিলে আমি কি দিব উত্তর।
কি কথা কইব আমি উজানী নগর।।'

মনসা-মঙ্গল কাহিনীর মধ্যে সনকার চরিত্রটিই সর্বাপেক্ষা বাস্তব। বিজয় গুপ্তের বাস্তবদৃষ্টি দ্বারা এই চরিত্রটিই সুপরিকল্পিত হইয়াছে। মনসা-মঙ্গল কবিদিগের রচনার মধ্যে বিজয় গুপ্তের সনকা-চরিত্রই সর্বোৎকৃষ্ট বলিয়া অনুমিত হয়। চাঁদসদাগর-বেহুলা অনেক সময় ধূলি-মাটির উর্ধ্বে উড়িয়া বেড়ায়, কিন্তু সনকার প্রতিটি পদক্ষেপ ধরণীর ধূলি-মাটির উপর অঙ্কিত হইয়াছে। সনকার মাতৃ-হৃদয়ের একটি সুগভীর দীর্ঘনিঃশ্বাস সমগ্র মনসা-মঙ্গল কাহিনীটি আচ্ছন্ন করিয়া আছে। বিজয় গুপ্তের কাহিনীটি পাঠ করিতে করিতে এই দীর্ঘনিঃশ্বাসের শব্দটি যেন অনুভব করিতে পারি। পুত্রশোকোন্মাদিনী এমন সজীব নারীমূর্তি প্রাচীন বাংলা সাহিত্য আর বড় সৃষ্ট হয় নাই। বিজয় গুপ্তের কাব্য পাঠ করিতে করিতে একটি আলুলায়িতকুন্তলা অশ্রুমুখী মাতৃমূর্তি পাঠকের চোখের সম্মুখে আপনা হইতেই ভাসিয়া উঠে , তাহার প্রতিটি দীর্ঘনিঃশ্বাস, প্রতিটি কাতরোক্তি যেন হৃদয়ের দ্বারে আসিয়া আঘাত করে।

মানব-চরিত্রের প্রতি সুগভীর সহানুভূতি বিজয় গুপ্তের কাব্যের আর একটি বিশিষ্ট গুণ। অপার্থিব দেব-চরিত্র মনসার হৃদয়হীনতাকে তিনি কোনও আধ্যাত্মিক গৌরব দিয়া মণ্ডিত করিবার প্রয়াস পান নাই। তাঁহার নির্মমতাকে তিনি সর্বদাই অনাবৃত করিয়া দিয়া তাহার জন্য দেবতাকেই বারবার এই বলিয়া অভিসম্পাত দিয়াছেন,—

পাপিষ্ঠ মনসা পাষাণ তার হিয়া।

কিন্তু মানুষের প্রতি তাঁহার সহানুভূতির অন্ত নাই। মুমূর্ষু লখিন্দরের মুখ দিয়া দুই একটি কথায় তাঁহার সহানুভূতি কি অপূর্ব আন্তরিকতার সঙ্গে প্রকাশ পাইয়াছে—

চাঁদ হেন বাপ মোর সোনা হেন মাই।
তাহাকে ত্যজিয়া আমি যমপুরে যাই।।
আহা মাতা সোনেকার গুণের অন্ত নাই।
মা বলিয়া ডাকে আর হেন লক্ষ্য নাই।।

একদিকে মনসার হৃদয়হীনতা ও অন্যদিকে সনকার একান্ত মানবিক স্নেহশীলতা এই উভয়ের ভিতর দিয়া অগ্রসর হইয়া বিজয় গুপ্তের কাহিনী উচ্চাঙ্গের কাব্যরস সৃষ্টিতে সার্থক হইয়াছে। বিজয় গুপ্ত দেবতার মাহাত্ম্য রচনা করেন নাই, মানবেরই মঙ্গল-গান গাহিয়াছেন। চাঁদ কর্তৃক মনসার অপমানকে সর্বদাই তিনি এত বড় করিয়া দেখিয়াছেন যে, তাহার ফলে তাঁহার কাব্যে দেবতার প্রতিষ্ঠা সম্ভব হইয়া উঠে নাই, মানুষেরই বিজয় ঘোষিত হইয়াছে।

বৈষ্ণব পদ-সঙ্কলনের রীতি কালক্রমে মনসা-মঙ্গল রচনা-সঙ্কলন সম্পর্কেও অনুসরণ করা হইয়াছিল বলিয়া যে সকল কবির রচনা ব্যাপক প্রচারের সৌভাগ্য লাভ করিয়াছিল, একমাত্র তাঁহাদের রচনা-সম্বলিত বিশিষ্ট পুঁথি কালক্রমে প্রায় লুপ্ত হইয়া গিয়াছিল। বিজয় গুপ্তেও ইহার ব্যতিক্রম হয় নাই। সেইজন্য আদ্যোপান্ত বিজয় গুপ্তের ভণিতাযুক্ত কোনও পুঁথি কোথা হইতেও আবিষ্কৃত হয় নাই। প্রামাণ্য বলিয়া গৃহীত বিজয় গুপ্তের পূর্বোল্লিখিত মুদ্রিত পুঁথিতে বহু পদের মধ্যেই বিভিন্ন কবির ভণিতা দেখিতে পাওয়া যায়। ইহাদের মধ্যে কবি কর্ণপুর, বর্ধমান দাস, চন্দ্রপতি, হরিদত্ত, পুরুষোত্তম, জানকীনাথ, দ্বিজ কমলনয়ন প্রভৃতির নাম উল্লেখযোগ্য। এতদ্ব্যতীত হরিদত্তের কিছু কিছু পদও যে বিজয় গুপ্তের নামে কি ভাবে প্রচলিত হইয়াছে, তাহাও হরিদত্তের আলোচনায় পূর্বে উল্লেখ করিয়াছি। উল্লিখিত বিজয় গুপ্তের মুদ্রিত গ্রন্থের বহু পদে কাহারও কোন ভণিতা দৃষ্ট হয় না। এই সকল পদ যে প্রকৃত কাহার রচিত, তাহা নিরূপণ করা কঠিন। ইহাদের অধিকাংশ বিজয় গুপ্তের রচনা হওয়াই সম্ভব, তথাপি যে পুঁথিতে অন্যান্য কবির রচনাও স্থান পাইয়াছে, তাহার মধ্যে নিশ্চিত প্রমাণের অভাবে কোন্ পদ কাহার রচিত, তাহা স্থির করিয়া বলিবার উপায় নাই। এই সম্পর্কে স্বর্গত দীনেশচন্দ্র সেন মহাশয় উল্লেখ করিয়াছেন, 'বিজয় গুপ্তের ছদ্মবেশে "জয়গোপালগণ" ঐতিহাসিক মরীচিকা উৎপাদন করিতেছেন। সেই গাঢ় ভ্রম-সমুদ্র হইতে রত্ন উঠাইতে যাইয়া অনেক সময় শঙ্খ লইয়া ফিরিতে হয়। পূর্ববর্তী কাব্যগুলির ন্যায় বিজয় গুপ্তের পদ্মাপুরাণও নানা হস্তস্পর্শে নানা তুলির কর্ক্ষেপে পরিশোধিত ও পরিবর্তিত হইয়াছে।

## বিপ্রদাস

বিজয় গুপ্তের মনসা-মঙ্গল রচনার এক বৎসর পরের তারিখ-যুক্ত বিপ্রদাস নামক একজন কবি রচিত বলিয়া উল্লিখিত মনসা-মঙ্গলের দুইখানি খণ্ডিত পুঁথি আবিষ্কৃত হইয়াছে।[১] পুঁথির অক্ষর দেখিয়া দুইখানি পুঁথিই উনবিংশ শতাব্দীর মধ্যভাগে লিখিত হইয়াছিল বলিয়া বিশেষজ্ঞগণ মনে করেন।[২] ইহাদের মধ্যে যে পুঁথিখানি বৃহত্তর তাহার মধ্যে চাঁদ সদাগরের বাণিজ্য-যাত্রা পর্যন্ত ঘটনা মাত্র বর্ণিত আছে। মনসা-মঙ্গলের মূল কাহিনী অর্থাৎ বেহুলা-লখিন্দরের কাহিনী ইহাদের কোনটির মধ্যেই নাই।[৩] দুইখানি পুঁথির একখানি চব্বিশ পরগণা জিলার জাগুলিয়া গ্রামে ও অপরখানি 'দত্তপুখরিয়া' গ্রামে অনুলিখিত হইয়াছিল বলিয়া উল্লেখ করা আছে।[৪] কবি এই প্রকার আত্মপরিচয় দিয়াছেন,—

মুকুন্দ পণ্ডিত সুত বিপ্রদাস নাম।
চিরকাল বসতি বাদুড়্যা[৫] বটগ্রাম।।
বাৎস্যগোত্র পিপিলাই পঞ্চপ্রবর।
সামবেদ কৌথুম শাখা চারি সহোদর।।[৬]

এই 'বাদুড়্যা বটগ্রাম' কিংবা 'নদুড়্যা বটগ্রাম' কোথায়, তাহা জানিতে পারা যায় না। তবে ২৪ পরগণা জিলায় বাদুড়িয়া নামে গ্রাম এবং নাদুড়্যা বা নাদুরিয়া বলিয়া গ্রাম আছে। নদীয়া জেলায়ও নাদুড়্যা বা নাদুরিয়া বলিয়া গ্রাম আছে।[৭] তবে ইহাদের মধ্যে কোনও গ্রামের নামই বাদুড়িয়া বটগ্রাম বা নাদুড়্যা বটগ্রাম নহে। কাব্য-রচনার কাল-সম্পর্কে কবি উল্লেখ করিয়াছেন,

শুক্লা দশমী তিথি বৈশাখ মাসে।
শিয়রে বসিয়া পদ্মা কৈলা উপদেশে।।
পাঁচালী রচিতে পদ্মা করিলা আদেশ।
সেই সে ভরসা আর না জানি বিশেষ।।
কবিগুরু ধীরজনে করি পরিহার।
রচিল পদ্মার গীত শাস্ত্র অনুসার।।

১। গ-স. ৩৫২৯, ৩৫৩০ ; ২। হরপ্রসাদ শাস্ত্রী, *D. C. V. M. IX*, ৩৩৮-৩৩৯ ; ৩। অতি সাম্প্রতিক কালে শান্তিনিকেতন বিশ্বভারতী প্রাচীন পুঁথিশালা কর্তৃক ইহার একখানি সম্পূর্ণ পুঁথি (পুঁথি সংখ্যা ১৮৯৩) সংগৃহীত হইয়া কলিকাতা এসিয়াটিক সোসাইটি কর্তৃক প্রকাশিত হইয়াছে। (*Vipradasa's Manasa-Vijaya*, edited by Sukumar Sen, Calcutta, 1953) ইহার ভাষা ও ভঙ্গি উক্ত খণ্ডিত পুঁথি দুইখানি হইতে আরও আধুনিক। অতএব ইহাও প্রামাণ্য বলিয়া গ্রহণ করা কঠিন।

৪। ৩৫২৯, ২৯ (ক), ৩৫৩০, ১৩৮ (খ) ; ৫। পাঠান্তর নদুড়্যা ; ৬। ৩৫৩০ ৩ (ক) ; ৭। যতীন্দ্রমোহন দত্ত, 'বিপ্রদাস কি প্রাচীন কবি?' কথাসাহিত্য, ১৩৭১, পৃ. ১৩৯১ ;

সিন্ধু ইন্দু বেদ মহী শক পরিমাণ।
নৃপতি হুসেন শা গৌড়ের সুলতান।।[১]
হেনকালে রচিল পদ্মার ব্রতগীত।
শুনিয়া ত্রিবিধ লোক পরম পীরিত।।[২]

এই উক্তি অনুসারে দেখিতে পাওয়া যায় যে, বৈশাখ মাসের শুক্লা দশমী তিথিতে স্বপ্নাদেশ লাভ করিয়া ১৪১৭ শকাব্দ অর্থাৎ ১৪৯৫ খ্রীষ্টাব্দে যখন হুসেন শাহ গৌড়ের সুলতান, তখন কবি পদ্মার এই ব্রতগীত রচনা করেন। বৈশাখ মাসের শুক্লা দশমী তিথি কোনও নাগপূজার তিথি নহে। তবে জ্যৈষ্ঠ মাসের শুক্লা দশমী তিথিতে দশহরা উপলক্ষে পশ্চিমবঙ্গে মনসা পূজার অনুষ্ঠান হয়। দশহরার পর হইতে আশ্বিন পর্যন্ত, বর্ষার এই চারিমাস বাংলাদেশে নাগ পূজার কাল, এই সময়েই বিভিন্ন তিথিতে বাংলার বিভিন্ন অঞ্চলে অষ্টনাগ ও মনসার পূজা হইয়া থাকে। শ্রাবণ মাসে নাগ-পঞ্চমী তিথিতে বিজয় গুপ্ত মনসার স্বপ্নাদেশ লাভ করিয়াছিলেন ; অতএব বৈশাখ মাসের শুক্লা দশমীতে মনসার আবির্ভাবের তাৎপর্য সহজে বোধগম্য নহে। সুতরাং মনে হয়, ইহার শুদ্ধ পাঠ 'জ্যৈষ্ঠ মাসে' হইবে।

কবি তাঁহার গ্রন্থের প্রারম্ভে তাঁহার বর্ণিতব্য বিষয়ের একটি সংক্ষিপ্তসার দিয়াছেন, তাহার শেষে উল্লেখ করিয়াছেন,

সংক্ষেপে পদ্মার ব্রত কহিল মঙ্গলগীত
বিস্তারে কহিব সপ্তনিশি।[৩]

ইহাতে মনে হয়, সাতটি পালায় তিনি তাঁহার গীত সম্পূর্ণ করিবেন সঙ্কল্প করিয়াছিলেন। কিন্তু উক্ত বৃহত্তম পুঁথিখানিতে নয়টি পালা পর্যন্ত রচিত হইয়াছে এবং যেখানে নবম পালা শেষ হইয়াছে, সেখানে পুঁথিও খণ্ডিত হইয়াছে।[৪] তাহাতেও চাঁদের বাণিজ্য-যাত্রা পর্যন্ত মাত্র কাহিনী বর্ণিত হইয়াছে। প্রথমত কোন মঙ্গলকাব্যই সাত পালায় রচিত হইতে দেখা যায় না। ন্যূনতম আট পালায় চণ্ডীমঙ্গল রচিত হইয়া থাকে ; তথাপি কোনও কোনও অঞ্চলে সাত পালায় মনসা-মঙ্গল রচিত হইত স্বীকার করিয়া লইলেও, কবি গ্রন্থারম্ভে সাত পালায় কাহিনী রচনা করিবেন, এ কথা বলা সত্ত্বেও, তাঁহারই নামে প্রচলিত পুঁথিতে নয় পালা পর্যন্ত কাহিনী রচিত হইয়াও কাহিনী অসম্পূর্ণ কেন দেখিতে পাওয়া যায়, তাহাও বুঝিতে পারা যায় না।

অতএব এই সকল উক্তির কোনও কোনটি যে প্রক্ষিপ্ত, তাহা অনুমান করা ভুল হইবে না। কিন্তু ইহাদের কোন্ অংশ প্রক্ষিপ্ত এবং কোন্ অংশ মৌলিক বিস্তৃততর তথ্যের অভাবে তাহা নির্দিষ্ট করিয়া বলিবার উপায় নাই। চাঁদের বাণিজ্য-যাত্রা সম্পর্কে কয়েকটি প্রাচীন গ্রামের নামের সঙ্গে কুমারহাট, হুগলী, ভাটপাড়া, কাঁকিনাড়া, মূলাজোড়া, পাইকপাড়া, ভদ্রেশ্বর, ইছাপুর, খড়দহ শ্রীপাট, খড়দহ, রিষড়া, কোন্নগর, কোতরং, কামারহাটি, এঁড়েদহ, ঘুষুড়ি, চিৎপুর, কলিকাতা, বেতড় ইত্যাদি নিতান্ত আধুনিক স্থানের নামোল্লেখ রহিয়াছে।[৫] ইহা

১। উভয় পুঁথিতেই ভ্রান্ত পাঠ 'সুলক্ষণ' ; ২। ৩৫৩০, ৩ (ক)।
৩। ৩৫২৯, ৪ (ক), ৩৫৩০, ৩ (খ) , ৪। ৩৫৩০, ১৩৮ (খ) ; ৫। ঐ ১৩৩ (ক)।

উনবিংশ শতাব্দীর মধ্যভাগের পূর্ববর্তী হওয়া অসম্ভব।

পুঁথি দুইখানির ভাষা আদ্যোপ্রান্ত নিতান্ত আধুনিক। ইহাদের উত্তম পুরুষে 'বাহিনু' (লুঁ নহে), 'ডাকিনু', 'কহিনু', 'দিনু', 'দিলাম', ইত্যাদি আধুনিক ক্রিয়াপদের ব্যবহার পাওয়া যায় ; এতদ্ব্যতীত বহু আধুনিক শব্দ ও আধুনিক শব্দশৈলীর সহিতও সাক্ষাৎকার লাভ করা যায়। পুঁথির কোনও অংশেই ভাষার প্রাচীনত্বের কোনও লক্ষণই অনুভব করা যায় না। পুঁথি দুইখানির আদ্যোপ্রান্ত ভাষাগত কোন অনৈক্য নাই ; অতএব ইহার কোনও অংশ প্রাচীন এবং কোনও অংশ আধুনিক কালে প্রক্ষিপ্ত, তাহা বলা যাইতে পারে না। বহুল প্রচারের জন্য সাধারণত প্রাচীন ভাষা আধুনিকতায় রূপান্তরিত হইয়া থাকে। কিন্তু বিপ্রদাসের কাব্য ব্যাপক প্রচার লাভ করিয়াছিল বলিয়া জানিতে পারা যায় না। কারণ, প্রায় একই অঞ্চলে তাঁহার এই দুইখানি অসম্পূর্ণ পুঁথি ব্যতীত আর কোথাও তাঁহার প্রামাণ্য রচনার সন্ধান পাওয়া যায় নাই। প্রাচীন কোনও মনসা-মঙ্গলের পদ-সঙ্কলনেও বিপ্রদাসের কোনও পদ ধৃত হয় নাই। যে অঞ্চলে এই পুঁথি দুইখানি আবিষ্কৃত হইয়াছে, সেই অঞ্চলে মনসা-মঙ্গল কাব্যের বিশেষ কোনও প্রচলন ছিল বলিয়া আর কোনও প্রমাণ পাওয়া যায় না। এই সকল কারণে তাঁহার ভাষা আধুনিকতা-প্রাপ্ত হওয়ার কোনও সঙ্গত কারণ ছিল না। অতএব বর্তমান কাব্যখানি উনবিংশ শতাব্দীর মধ্যভাগেই রচিত হইয়াছিল বলিয়া সন্দেহ হইতে পারে। মনসা-মঙ্গল কাহিনীর মূল ধারাটিও যে ইহাতে অনুসরণ করা হয় নাই, তাহা এই খণ্ডিত পুঁথি দুইখানি হইতেও বুঝিতে পারা যায়। ইহাতে ধর্মমঙ্গল, চণ্ডীমঙ্গল ও নাথ সাহিত্যের কথাও আছে এবং তাহাদের দ্বারা ইহার কাহিনী বিশেষভাবে প্রভাবিত হইয়াছে। বলা বাহুল্য, ইহাদের সকলই অপেক্ষাকৃত আধুনিকতার লক্ষণ। যে পুঁথিতে পরবর্তী হস্তক্ষেপ এত সুস্পষ্ট, তাহার রচনা-কালজ্ঞাপক পদ দুইটির উক্তিও পুঁথির অন্য কোন তথ্য দ্বারা সমর্থিত না হইলে প্রামাণ্য বলিয়া বিবেচিত হইতে পারে না ; অথচ উক্ত পদ দুইটি সমর্থিত হয়, এই পুঁথি দুইখানির মধ্যে এমন কি অন্যত্রও এমন আর কোনও তথ্য পাওয়া যায় না।

অতএব এই খণ্ডিত পুঁথি দুইখানির উপর নির্ভর করিয়া কবি-সম্বন্ধে কোনও সিদ্ধান্তেই আসিয়া পৌঁছান যায় না ; বিশেষত যে পুঁথিতে মনসা-মঙ্গলের মূল কাহিনী অর্থাৎ বেহুলা-লখিন্দরের কাহিনীর সঙ্গেই সাক্ষাৎকার লাভ করা যায় না, আমাদের আলোচনা-প্রসঙ্গে তাহার মূল্য নিতান্তই অকিঞ্চিৎকর।

কেহ কেহ নদীয়া সম্পর্কে চৈতন্যদেবের অনুল্লেখকে বিপ্রদাসের প্রাচীনত্বের লক্ষণ বলিয়া মনে করেন। চৈতন্যভাগবত হইতে দেখা যায় যে চৈতন্যধর্মের পূর্ব হইতেই নবদ্বীপ প্রসিদ্ধ স্থান রূপে প্রতিষ্ঠা লাভ করিয়াছিল। সুতরাং চৈতন্যের উল্লেখ না করিলেও নবদ্বীপের উল্লেখ করা বিপ্রদাসের পক্ষে অপরিহার্য ছিল। কিন্তু উনবিংশ শতাব্দীতে নবদ্বীপের প্রাধান্য হ্রাস পায়, ইহার পূর্ব হইতেই সাহিত্যে নবদ্বীপের উল্লেখ দেখিতে পাওয়া যায় না, অষ্টাদশ শতাব্দীতেই শান্তিপুর কৃষ্ণনগর প্রসিদ্ধি লাভ করিয়াছে ; সুতরাং সেই যুগের রচনায় চৈতন্যের

উল্লেখ না থাকাই স্বাভাবিক।

## গঙ্গাদাস সেন

ষষ্ঠীবর সেনের পুত্র গঙ্গাদাস সেন ষোড়শ শতাব্দীতে মনসা-মঙ্গল কাব্য রচনা করেন।[১] গঙ্গাদাস সেন ১৪৭৫ শকাব্দ বা ১৫৫৩ খ্রীষ্টাব্দে মহাভারতের অন্তর্গত 'অশ্বমেধপর্ব'-এর বাংলা অনুবাদ করিয়াছিলেন বলিয়া তাঁহার নিজের উক্তি হইতেই জানিতে পারা যায় ; যথা,—

সড় মোনি বেদ সসি সকল পালিত (?)
যেই মতে অশ্বমেধ রচিল কবিত্ব।।
কুলপতি সেন সুত কবি ষষ্ঠীবর।
সর্বলোকে জানে তান দিনিদীপে ঘর।।
তাহান তনয়ে শিশু করি পরিহার।
ছিদ্র পাইলে সমে দোষ ক্ষেমিবা আমার।।[২]

ইহার প্রথম পদটি অনুলিপিকার কর্তৃক বিকৃত হইয়াছে। ইহাতে যে গঙ্গাদাসের অশ্বমেধপর্ব রচনার কাল নির্দেশ করা হইয়াছে, তাহা নিশ্চিত। পদটি শুদ্ধ করিয়া লিখিলে এই প্রকার হইবে,—

শর মুনি বেদ শশী শক গণিত।

তাহা হইতেই গঙ্গাদাসের অশ্বমেধপর্ব রচনার কাল ১৪৭৫ শকাব্দ (শশী ১, বেদ ৪, মুনি ৭, শর ৫) বা ১৫৫৩ খ্রীষ্টাব্দ বলিয়া বিবেচিত হইতেছে। তিনি ইহার পূর্বে কিংবা পরে মনসা-মঙ্গল কাব্য রচনা করিয়াছিলেন, তাহা জানিতে পারা যায় না। তাঁহার মনসা-মঙ্গল কাব্য আংশিক মাত্র পাওয়া গিয়াছে, সমগ্র পাওয়া যায় নাই।

'অশ্বমেবপর্বে'র অনুবাদে গঙ্গাদাস যে কুলপরিচয় দিয়াছেন, তাহা এই,—

পিতামহ নৃপতি (কুলপতি?) পিতা ষষ্ঠীবর।
যাহার কীর্তি ঘোষে দেশ দেশান্তর।।
জ্যেষ্ঠ ভাই সত্যবান্ নানা বুদ্ধিবন্ত।
নানা শাস্ত্র বিশারদ গুণে নাই অন্ত।।
গঙ্গাদাস সেন কহে অনুজ তাহার।
অশ্বমেধ পুণ্য কথা রচিল পয়ার।।[৩]

দিনিদীপ গ্রাম ঢাকা জিলার মহেশ্বরদি পরগণার অন্তর্গত বর্তমান জিনারদি। গঙ্গাদাস বণিক্য-তনয় বলিয়াও এক স্থানে নিজের পরিচয় দিয়াছেন। জিনারদি গ্রামে সেন পদবীবিশিষ্ট বণিক্য জাতির আজও বাস আছে। অশ্বমেধপর্বের অনুবাদ রচনায় গঙ্গাদাস যে পাণ্ডিত্য

১। ব.সা-প ১, ২৫৮ ; ২। ঢা, ৪৪৩৬, ২ (ক)।
৩। সা-প-প ১০, ১৩৪।

দেখাইয়াছেন, তাহা তাঁহার মনসা-মঙ্গল রচনাতেও কতক অনুভব করিতে পারা যায়। দ্বিজ রামকৃষ্ণ নামক কোনও ব্যক্তি গঙ্গাদাসের কোনও কোনও পদের মধ্যে নিজের ভণিতাও সংযোগ করিয়া দিয়াছেন।[১]

## দ্বিজ বংশীদাস

মনসা-মঙ্গলের অন্যতম শ্রেষ্ঠ কবি দ্বিজ বংশীদাস[২] ময়মনসিংহ জিলার অন্তর্গত কিশোরগঞ্জ মহকুমার অন্তঃপাতী পাতুয়ারী গ্রামে জন্মগ্রহণ করেন। পাতুয়ারী গ্রাম নারায়ণ দেবের জন্মস্থান বোরগ্রাম হইতে তিন ক্রোশ পশ্চিমে অবস্থিত ও বাংলাদেশ রেলপথের নীলগঞ্জ স্টেশনের আধ মাইলের মধ্যবর্তী। বংশীদাসের কাল সম্বন্ধে যতদূর আলোচনা হইয়াছে, তাহাতে জানিতে পারা যায় যে, ইনি নারায়ণ দেব এবং বিজয় গুপ্ত প্রভৃতির পরবর্তী। এই পর্যন্ত যে সকল প্রমাণের উপর নির্ভর করিয়া এই কবির কাল-নিরূপণের চেষ্টা হইয়াছে, সংক্ষেপে তাহাদের আলোচনায় প্রবৃত্ত হওয়া যাইতেছে।

বংশীদাসের মুদ্রিত পুঁথিতে নিম্নলিখিত পদ দুইটি পাওয়া যায়,—

জলধির বামেতে ভুবন মাঝে দ্বার।
শকে রচে দ্বিজ বংশী পুরাণ পদ্মার।।

ইহা হইতে দেখা যায় যে, ১৪৯৭ শক (ভুবন ১৪, দ্বারা ৯, জলধি ৭) অর্থাৎ ১৫৭৫ খ্রীষ্টাব্দে বংশীদাস তাঁহার 'পদ্মাপুরাণ' বা মনসা-মঙ্গল কাব্য রচনা করেন।

বংশীদাসের মনসা-মঙ্গলে নিম্নোদ্ধৃত পদ দুইটিও দৃষ্টিগোচর হয়—

রাঢ় হৈতে আসিলেন লৌহিত্যের পাশ।
হাজরাদি পাতুয়ারী গ্রামেতে নিবাস।।

হাজরাদি ময়মনসিংহ জিলায় কিশোরগঞ্জ মহকুমার পূর্বাঞ্চলের একটি পরগণার নাম। পাতুয়ারী গ্রাম এই হাজরাদি পরগণারই অন্তর্গত। কিন্তু এই বিষয় যতদূর জানিতে পারা যায়, তাহাতে মনে হয়, ১৫৭৫ খ্রীষ্টাব্দে হাজরাদি পরগণার সৃষ্টি হয় নাই। ১৫৮২ খ্রীষ্টাব্দে সম্রাট আকবরের রাজস্বসচিব টোডরমল্ল যখন এতদ্দেশের ভূমি এবং রাজস্ব সংক্রান্ত বন্দোবস্ত করেন, তখন তিনি বর্তমান ময়মনসিংহ জিলা সরকার বাজুহার নামে ৩২টি মহাল বা পরগণায় বিভক্ত করেন। 'আইন-ই-আকবরি'তে এই ৩২টি মহালের নামোল্লেখ আছে; কিন্তু তাহাতে হাজরাদি পরগণার নাম নাই। 'টোডরমল্লের বন্দোবস্ত সময়ে হাজরাদি সরকার বাজুহার অন্তর্গত ছিল না। তৎকালে এই অঞ্চলে লক্ষ্মণ হাজরা নামক এক কোচ রাজা রাজত্ব করিতেছিলেন। ঈশা খাঁ এতদ্দেশে উপস্থিত হইলে লক্ষ্মণ হাজরা পলায়ন করেন। লক্ষ্মণ হাজরার নামানুসারে ঈশা খাঁ এই প্রদেশকে হাজরাদি নামে পরিচিত করেন।[৩] ঈশা

---

১। ১-সা প ১, ১৫; ২। বংশীদাস, পদ্মাপুরাণ, দ্বারকানাথ চক্রবর্তী ও রামনাথ চক্রবর্তী সম্পাদিত (কলিকাতা, ১৩১৮)।

৩। কেদারনাথ মজুমদার ৩১

খাঁ ১৫৮৬ খ্রীষ্টাব্দের পর ১৫৯৫ খ্রীষ্টাব্দের মধ্যে কোনও সময়ে লক্ষণ হাজরাকে পরাজিত করেন। ১৫৯৫ খ্রীষ্টাব্দে মানসিংহ পূর্ববঙ্গ আক্রমণ করিয়া ঈশা খাঁকে পরাজিত করেন। অতঃপর ঈশা খাঁ মানসিংহের সঙ্গে দিল্লী গিয়া তথা হইতে যে বাইশ পরগণার আধিপত্য লইয়া জঙ্গলবারী প্রত্যাবর্তন করেন, হাজরাদি পরগণা তাহাদের অন্যতম বলিয়া উল্লিখিত হয়। সরকারী দলিলপত্রে ইহাই হাজরাদি পরগণার সর্বপ্রথম উল্লেখ। অতএব দ্বিজ বংশী যদি ১৫৭৫ খ্রীষ্টাব্দে তাঁহার মনসা-মঙ্গল রচনা করিয়া থাকেন, তাহা হইলে তাঁহার পক্ষে হাজরাদি পরগণার নামোল্লেখ করা অসম্ভব। সুতরাং উপরি-উদ্ধৃত পদ দুইটির একটি কিংবা দুইটিই প্রক্ষিপ্ত, এই বিষয়ে নিঃসন্দেহ হওয়া যায়।

বংশীদাসের কাব্য-মধ্যে মঘ-ফিরিঙ্গিদের উল্লেখ আছে,—

মঘ ফিরিঙ্গি যত, বন্দুক পলিতা হাত
একেবারে দশ গুলি ছোটে।
সিলই হাওই দবা, স্থানে স্থানে করে শোভা
গণ্ডগোল কালঞ্জিয়া ঠাটে।

ফিরিঙ্গি বলিতে পর্তুগীজদিগকেই মনে করা হইয়াছে ; কারণ, মধ্যযুগের শেষে বিধ্বস্ত পর্তুগীজগণই বাংলার পল্লী অঞ্চলে বসতি স্থাপন করিয়া এই বৃত্তিদ্বারা জীবিকা অর্জন করিতে আরম্ভ করিয়াছিল। ১৪৯৮ খ্রীষ্টাব্দে সর্বপ্রথম পর্তুগীজ জাহাজ ভারতের পশ্চিম উপকূল কালিকটে আসিয়া উপস্থিত হয়। বাংলাদেশের মধ্যযুগের ইতিহাস আলোচনা করিলে দেখিতে পাওয়া যায় যে, খ্রীষ্টীয় ষোড়শ শতাব্দীর মধ্যভাগে পর্তুগীজগণ বাণিজ্য করিবার উদ্দেশ্যে সবে মাত্র এই দেশে আসিয়া উপস্থিত হইয়াছে। দেশের আভ্যন্তরিক সমাজের সঙ্গে এত ব্যাপকভাবে তাহাদের সংমিশ্রণ তখনও সম্ভব হইয়া উঠে নাই। খ্রীষ্টীয় সপ্তদশ শতাব্দীর মধ্যভাগে আওরঙ্গজেব পর্তুগীজদিগের বাণিজ্য কুঠিগুলি ভাঙ্গিয়া দিলে পর তাহারা অনন্যোপায় হইয়া জলদস্যুবৃত্তি অবলম্বন করে। এই উদ্দেশ্যেই তাহারা আরাকানের মঘদিগের সঙ্গে মিলিত হইয়া নিম্নবঙ্গে যথেচ্ছ অত্যাচার করিতে থাকে। এই সময়ে অর্থাৎ খ্রীষ্টীয় সপ্তদশ শতাব্দীর মধ্যভাগে মুঘল সৈন্যের নিকট পরাজিত হইয়া এই পর্তুগীজ ও মঘ দস্যুদল একেবারে সম্পূর্ণ বিধ্বস্ত হইয়া যায় এবং পূর্ব ও নিম্ন বঙ্গের সর্বত্র গুলিবারুদের ব্যবসায় দ্বারা জীবিকা নির্বাহ করিতে আরম্ভ করে। এখনও পূর্ববঙ্গের অনেক স্থলেই বারুদের ব্যবসায়ী এই ফিরিঙ্গিদিগের বহু বংশধর তাহাদের জাতিগত ব্যবসায় পালন করিতেছে।' অতএব উপরি-উদ্ধৃত পদ যদি দ্বিজ বংশীর রচনা হয়, তবে তিনি কখনও খ্রীষ্টীয় সপ্তদশ শতাব্দীর পূর্ববর্তী লোক হইতে পারেন না।

'বংশীদাসের বংশ বর্তমান সময়ে সপ্তম পুরুষে অবতীর্ণ হইয়াছে' বলিয়া কেহ উল্লেখ করিয়াছেন।[১] সুতরাং 'তিনি ১৭৫ বৎসর পূর্বে জন্মগ্রহণ করিয়াছিলেন' বলিয়া অনুমিত

১। কেদারনাথ মজুমদার ৭২

হইয়াছে। এই বিষয়ে আরও জানিতে পারা যায় যে, 'বংশীদাস নামক তালুক এখনও পাতুয়াইরের রায়দের দখলে আছে।'[1] কিন্তু এই জন্যই যে 'বংশীদাস লর্ড কর্ণওয়ালিসের সমসাময়িক ছিলেন' তাহা বলিতে পারা যায় না। কারণ, বংশের গৌরবান্বিত কোন পূর্বপুরুষের নামে যেমন তালুকের নামকরণ অসম্ভব নহে, তেমনই এই তালুকোক্ত বংশীদাস স্বতন্ত্র কোন ব্যক্তি হওয়াও কিছুই আশ্চর্য নহে।

অতএব এই কবির কাব্য-রচনার সময়-জ্ঞাপক প্রথম-উদ্ধৃত পদদ্বয়কে প্রক্ষিপ্ত বলিয়া সন্দেহ হইতে পারে। বিশেষত বিজয় গুপ্তের কাল-নির্দেশক পদ দুইটি যেমন একাধিক প্রাচীন পুঁথি হইতে আবিষ্কৃত হইয়াছে, বংশীদাসের পদ দুইটি তাহা হয় নাই। মুদ্রিত পুঁথি ভিন্ন ইহা অদ্যাপি অন্য কোথা হইতেও আবিষ্কৃত হয় নাই। ঢাকা বিশ্ববিদ্যালয়ের প্রাচীন পুঁথিশালায় বংশীদাসের একাধিক সম্পূর্ণ পুঁথি সংগৃহীত আছে ; তাহাদের একখানির মধ্যেও এই পদ দুইটি পাওয়া যায় না। পূর্ব ময়মনসিংহের পল্লীগীতিকার সংগ্রাহক স্বর্গত চন্দ্রকুমার দে মহাশয় লিখিয়াছেন, 'এই শ্লোক ধরিয়া হিসাব করিলে দেখা যায়, বংশীদাস ১৫৭৫ খ্রীষ্টাব্দে পদ্মাপুরাণ রচনা আরম্ভ করেন। কিন্তু ইহারও পূর্বের হস্তলিখিত পদ্মাপুরাণ আমাদের কাছে আছে। কিন্তু তাহার পাতা উল্টাইতে গেলে ভয় হয়। এরূপ কোনও পুস্তকে এই শ্লোকটি দৃষ্টিগোচর হয় না।'[2] এই কারণে অনেকেই এই পদদ্বয়ের প্রামাণিকতা সম্বন্ধে সন্দেহ প্রকাশ করিয়াছেন। অতএব যাঁহারা উক্ত পদদ্বয়ের উপর নির্ভর করিয়া দ্বিজ বংশীকে খ্রীষ্টীয় ষোড়শ শতাব্দীর মধ্যবর্তী লোক বলিয়া নির্দেশ করিয়াছেন, তাঁহাদের মত নিঃসন্দেহে গ্রহণ করা যায় না। পারিপার্শ্বিক সমস্ত ঘটনা বিবেচনা করিয়া দ্বিজ বংশীকে সপ্তদশ শতাব্দীর মধ্যভাগে স্থাপন করাই সমীচীন বোধ হয়। দ্বিজ বংশীর ভাষা ও স্থানীয় জনশ্রুতি এই সময়েরই অনুকূল।

দ্বিজ বংশী তাঁহার কাব্যমধ্যে এই প্রকার আত্ম-পরিচয় দিয়াছেন,—

> কন্দ্যঘটি গাঁই গোত্র রাঢ়ীর প্রধান।
> শাণ্ডিল্য গোত্র বলি যাহার বাখান।।
> গৌতম মুনির শাখা তৃতীয় প্রবর।
> দাস উদ্ধব ধারা সামবেদ পর।।
> বংশে বীজ পূর্বে গোঁসাই চক্রপাণি।
> ভূত ভবিষ্যৎ আদি ত্রিকাল যে জ্ঞানী।।

কবি দ্বিজ বংশীদাস বাংলার সুপরিচিত মহিলা-কৃত্তিবাস চন্দ্রাবতীর পিতা। বিদুষী কন্যা তাঁহার রচিত রামায়ণের অনুবাদে পিতার এইরূপ পরিচয় দিয়াছেন,—

> ধারা স্রোত ফুলেশ্বরী নদী বহে যায়।
> বসতি যাদবানন্দ করেন তথায়।।

১। ব-সা-প-প, ১১৯, ১৪৮।

২। চন্দ্রকুমার দে, 'ময়মনসিংহের কবিকথা', আনন্দবাজার পত্রিকা, ৫ই চৈত্র, রবিবার ১৩৪৫, ১৪

ভট্টাচার্য বংশে জন্ম অঞ্জনা ঘরণী।
বাঁশের পালার ঘর ছনের ছাউনী।।
ঘট বসাইয়া সদা পূজে মনসায়।
কোপ করি সেই হেতু লক্ষ্মী ছাড়ি যায়।।
দ্বিজ বংশী পুত্র হৈলা মনসার বরে।
ভাসান গাহিয়া যিনি বিখ্যাত সংসারে।[১]

পাতুয়ারী গ্রামে দ্বিজ বংশীর বংশধারা লুপ্ত হইয়া গিয়াছে। তাঁহার পূজিত শিবের মন্দির এখনও সেই গ্রামে বর্তমান আছে। দ্বিজ বংশী বংশীধর, বংশীবদন, বংশীদাস এই প্রকার বিভিন্ন ভণিতার ব্যবহার করিয়াছেন,—প্রাচীন বাংলা সাহিত্যে মনসা-মঙ্গল রচয়িতা ইঁহারা একই ব্যক্তি।

দ্বিজ বংশীর সাংসারিক অবস্থা সচ্ছল ছিল না। চন্দ্রাবতী লিখিয়াছেন,—

ঘরে নাই ধান চাল, চালে নাই ছানি।
আকর ভেদিয়া পড়ে উচ্ছিলার পানি।।

জীবিতকালেই দ্বিজ বংশীর কবিত্ব-খ্যাতি সর্বত্র বিস্তৃত হইয়া পড়িয়াছিল। ইহার কারণ, তিনি কাব্যরচনার সঙ্গে সঙ্গে নিজেই তাহা সর্বত্র গাহিয়া বেড়াইতেন। চৈতন্যের ধর্ম প্রবর্তিত হওয়ার পর সঙ্কীর্তন করিয়া নাম-প্রচারের রীতি সর্বত্র বিস্তৃত হইয়া পড়িয়াছিল ; দ্বিজ বংশীদাসও সঙ্কীর্তনের দল বাঁধিয়া স্বরচিত ভাসান গান সর্বত্র গাহিয়া বেড়াইতে লাগিলেন ; ইহাতেই তাঁহার সাংসারিক অনটন কোনও মতে দূর হইত। ক্রমে শুধু কবি বলিয়া নহে, সুকণ্ঠ গায়ক বলিয়াও তাঁহার খ্যাতি চারিদিকে বিস্তৃত হইয়া পড়িল। কথিত আছে, একবার তিনি তাঁহার গানের দল লইয়া এক হাওরের (বিস্তৃত জলাভূমি) মধ্য দিয়া নৌকা করিয়া গ্রামান্তরে গান গাহিবার জন্য যাইতেছিলেন। পথিমধ্যে তিনি নরহন্তা দস্যু কেনারামের হাতে পড়িলেন। কেনারাম তাঁহাকে বধ করিতে উদ্যত হইল। বৃদ্ধ কবি জন্মের শেষ, একবার ভাসান গাহিয়া লইবার অনুরোধ জানাইলেন, কেনারাম তাহাতে সম্মত হইল। ভক্ত কবির কণ্ঠে বেহুলার দুঃখের কাহিনী শুনিয়া নরহন্তা দস্যুর হৃদয়ও বিগলিত হইল। সে হাতের খড়্গ ফেলিয়া দিয়া বৃদ্ধ কবির পদপ্রান্তে লুটাইয়া পড়িল। কেনারাম দস্যুবৃত্তি ত্যাগ করিল।

দ্বিজ বংশীর মনসা-মঙ্গলের কাহিনীর মধ্যে একটু স্বাতন্ত্র্য আছে। তাঁহার চাঁদ সদাগরের ইষ্টদেবতা শিব নহেন, বরং চণ্ডী—শিবের পত্নী। সপত্নী-কন্যা মনসার সঙ্গে চণ্ডীর বিবাদ। চৈতন্য-পরবর্তী যুগে মঙ্গলকাব্যগুলির সঙ্কীর্ণ সাম্প্রদায়িক (sectarian) আবেদন লুপ্ত হইয়া গিয়া তাহার স্থলে সর্বধর্ম-সমন্বয়ের উদার আদর্শ স্থান লাভ করিয়াছিল। দ্বিজ বংশীদাসের মনসা-মঙ্গল এই আদর্শ প্রতিষ্ঠার যুগেই রচিত হয়। অতএব তাঁহার কাহিনীতে শুনিতে পাওয়া যায় যে, চাঁদ সদাগর চণ্ডীর ভক্ত হইলেও অন্য দেবতার প্রতি বিদ্বেষপরায়ণ

১। চন্দ্রকুমার দে, 'মহিলা কবি চন্দ্রাবতী' সৌরভ (ময়মনসিংহ) ২,১৪৮

নহেন—তিনি যখন সনকাকে প্রথম মনসা-পূজা করিতে দেখিলেন, তখন ক্রুদ্ধ হইলেন না ; বরং চণ্ডী ও মনসা যে অভিন্না এই বলিয়া স্তব করিলেন। কিন্তু রাত্রিকালে চণ্ডী স্বপ্নে আবির্ভূতা হইয়া সপত্নী-কন্যা মনসার বিরুদ্ধে তাঁহাকে উত্তেজিত করিয়া তুলিলেন। ইহাতে শৈব চাঁদ সদাগরের লৌকিক দেবতার প্রতি বিদ্বেষ পোষণ করিবার কথা নাই, বরং তাহার পরিবর্তে চণ্ডী-মনসার পারিবারিক কলহের নিতান্ত মানবিক পরিচয়ের কথাই আছে। উভয়ের বিবাদের মধ্যে পড়িয়া চাঁদ সদাগরের লাঞ্ছনার একশেষ হইল। অবশেষে শিব মধ্যস্থ হইয়া উভয়ের বিবাদ মিটাইয়া দিলেন।

চাঁদ সদাগরের এই চরিত্র পরিকল্পনা মঙ্গলকাব্যের মূল আদর্শের বিরোধী। কারণ, প্রাচীন মঙ্গলকাব্যগুলির মধ্যে স্ত্রীদেবতার পূজার বিরুদ্ধেই কাব্যোক্ত নায়কের অভিযান দেখিতে পাওয়া যায়। কিন্তু বংশীদাসের কাহিনীতে তাহার সম্পূর্ণ ব্যতিক্রম হইয়াছে। ইহা দ্বিজ বংশীর অপেক্ষাকৃত আধুনিকত্বেরই নির্ভরযোগ্য প্রমাণ।

দ্বিজ বংশী একাধারে কবি ও সাধক। এই কাব্যের ভিতর দিয়াই তিনি আধ্যাত্মিক সাধনার পিপাসাও চরিতার্থ করিয়াছিলেন। এই হিসাবে বাংলার আর একজন পরবর্তী কবির সঙ্গে তাঁহার তুলনা হয়, তিনি রামপ্রসাদ। রামপ্রসাদের শ্যামাসঙ্গীত যেমন বাঙ্গালীর প্রাণের জিনিস, তেমনই দ্বিজ বংশীর গানও পূর্ব ময়মনসিংহ অঞ্চলের প্রিয়তম সঙ্গীত। এই সম্পর্কে ময়মনসিংহের প্রসিদ্ধ গীতিকাব্য-সংগ্রাহক স্বর্গত চন্দ্রকুমার দে মহাশয়ের নিজের উক্তি কতক উদ্ধৃত করিবার লোভ সংবরণ করিতে পারিতেছি না। তিনি লিখিয়াছেন, 'কবি দ্বিজ বংশী ছিলেন পূর্ব ময়মনসিংহের প্রাণের কবি। প্রায় তিনশত বৎসর অতীত হইতে চলিয়াছে, আজও ময়মনসিংহবাসী তাহাদের প্রাণের কবিকে ভুলে নাই। ঘরে বাহিরে, মনের মধ্যে, আজও তাঁহাকে দেবতার পাশে ঠাঁই দিয়া রাখিয়াছে। বিবাহে, উপনয়নে, অন্যান্য উৎসবে আজও দ্বিজ বংশীর গান তাহাদের ক্রিয়া অনুষ্ঠানাদির একটি প্রধান অঙ্গ। মেয়ের বিবাহে সোহাগ সাধিতে, তৈল রাঁধিতে, পাড়ার মেয়েরা আজও বংশীদাসের গান গাহিয়া থাকে। অধিবাসকালে বরকন্যাকে হলুদজলে নাইয়া তোলার যে রীতি ও অন্যান্য যে স্ত্রী-আচার আছে, তাহাতে তাঁহারা বংশীদাসেরই উপদেশ গ্রহণ করিয়া থাকেন। মা'র নিকট হইতে মেয়ে সেই গান, আচার অনুষ্ঠান ক্রমেই শিক্ষালাভ করিয়া চলিয়াছে। পল্লীতে পল্লীতে আজও বংশীদাসের নামে উলুধ্বনি পড়ে। আজ কোন দুর্বার প্রাকৃতিক বিপর্যয়ে যদি বংশীদাসের সেই সুবৃহৎ পদ্মাপুরাণ সকল সমূলে নষ্ট হইয়া যায়, তবু কালের কবল হইতে একটি অক্ষরও মুছিবে না। এদেশে এমন গায়ক আজও জীবিত আছেন, যাঁহারা এই দেড় হাজার পৃষ্ঠার অতিকায় পুঁথিখানা আগাগোড়াই একদম কণ্ঠস্থ করিয়া রাখিয়াছেন।'[১]

বংশীদাসের এই ব্যাপক লোক-প্রিয়তার কারণ, তাঁহার অনুভূতির আন্তরিকতা ও ভাষার প্রত্যক্ষতা। সহজ নিরলঙ্কার ভাষায় ব্যক্ত মনের গভীর ভাবটি পাঠকের মর্মতল স্পর্শ করে।

---

১। চন্দ্রকুমার দে 'ময়মনসিংহের কবিকথা', ঐ।

ভক্ত সাধকের দৃষ্টির সঙ্গে সহজ কবিত্বের শুচিদৃষ্টি মিলিত হইয়া তাঁহার কাব্যে মণিকাঞ্চন যোগ সৃষ্টি করিয়াছে। মনসা-মঙ্গল কাব্য যে করুণ রসের আকর, অন্তরের সহজ ভাবানুভূতি হইতে বংশীদাস তাঁহার কাব্যে তাহা উৎসারিত করিয়াছেন, ইহাতে বিন্দুমাত্রও কৃত্রিমতা আছে বলিয়া মনে হয় না। এই ভাবানুভূতির অকৃত্রিমতাই দ্বিজ বংশীকে ভাবপ্রবণ বাঙ্গালীর কাছে এত জনপ্রিয় করিয়া রাখিয়াছে।

চরিত্রসৃষ্টিতে বংশীদাস এই গতানুগতিক কাহিনীভাগের মধ্যেও কোন কোন স্থলে অভিনবত্ব দেখাইয়াছেন। সমগ্র মনসা-মঙ্গল কাব্যের মধ্যে তাঁহার চাঁদ সদাগরের চরিত্রসৃষ্টি অভিনব। চাঁদের চরিত্রের কঠোরতা তিনি বিন্দুমাত্রও হ্রাস হইতে দেন নাই। দুর্বার নিয়তির বিরুদ্ধে নিঃসঙ্গ সংগ্রাম করিয়াও যিনি নিজের আদর্শকে অটল রাখিয়াছিলেন, দৈবশক্তি যাঁহার পৌরুষের নিকট বারংবার সমুচ্চ মস্তক নত করিয়াছে, সেই চাঁদ সদাগরের চরিত্র সকল বাঙ্গালী কবির কল্পনাতেই যে সমান মর্যাদা রক্ষা করিতে পারিয়াছে—তাহা নহে, কিন্তু দ্বিজ বংশীদাস চাঁদ সদাগরের এই দৃপ্ত পৌরুষকে আরও শতগুণ উজ্জ্বল করিয়া দিয়াছেন। বেহুলার দুঃখের চিত্র বর্ণনায় তাঁহার সহানুভূতিপূর্ণ কবিহৃদয়ের যে পরিচয়টুকু লাভ করা যায়, তাহাই চাঁদ সদাগরের চরিত্রের দৃঢ়তা বর্ণনা করিতে আবার সময়োচিত কঠিন হইয়া উঠিয়াছে, দেখিতে পাওয়া যায়। পদ্মার চক্রান্তে চাঁদ সদাগরের ছয় পুত্র সর্পদংশনে প্রাণত্যাগ করিল। পুত্রশোকাতুরা সনকার মাতৃহৃদয় হাহাকার করিয়া উঠিল। কিন্তু চাঁদ অটল রহিলেন, মৃত পুত্রদিগের দেহ শীঘ্র জলে ভাসাইয়া দিবার আদেশ দিয়া কহিলেন, 'কাণীর উচ্ছিষ্ট পুত্র শীঘ্র কর পার'। পদ্মার আক্রোশ দ্বিগুণ বাড়িয়া গেল।

চৌদ্দ ডিঙ্গি ডুবি হইবার পর ভাগ্যবিপর্যস্ত সর্বহারা চাঁদ যখন একাকী দেশে ফিরিয়া আসিলেন, তখন তাঁহার অনুচরদিগের পরিবারবর্গ নিজেদের আত্মীয়-স্বজনের নিধন-সংবাদ শুনিয়া বিলাপ করিতে লাগিল,—

বিলাপ করয়ে লোকে স্বামীর মরণ শোকে
ফেলায়ে কেহ শঙ্খ সিন্দুর।।
বাড়ী বাড়ী উঠে রোল রাজ্যময় গণ্ডগোল
এক ধাইতে সহস্রেক ধায়।
চান্দর চরণে পড়ি যায় লোকে গড়াগড়ি
স্ত্রী পুরুষে ধূলায় লুটায়।।
চান্দ বলে প্রজাগণ কেন কান্দ অকারণ
যে করিমু শুন কহি কথা।
যত ডিঙ্গা ডুবাইছে সকলে লইব পাছে
সে কাণীর লাগ পাই যথা।।

কিন্তু এই প্রবোধবাক্যেও যখন প্রজাবর্গ সান্ত্বনা লাভ করিল না, তখন চাঁদ সদাগর দৃঢ় হইয়া উঠিলেন। কারণ, প্রজাবর্গের এই আকুল ক্রন্দনে শত্রু মনসা হাসিবে, ইহা তাহার

অসহ্য,—

যে কান্দে আমার এথা　　তাহার মুড়িব মাথা
দেশে রাখি তারে নাহি কাজ।
কাতর হইলুঁ জানি　　হাসিবেক লঘু কাণী
সেহি মোর বড় দুঃখ লাজ।।

## কালিদাস

খ্রীষ্টীয় সপ্তদশ শতাব্দীর শেষভাগে কবি কালিদাসের মনসা-মঙ্গল রচিত হয়।[১] কালিদাস পশ্চিমবঙ্গের অধিবাসী ছিলেন। তাঁহার কাব্যে যে সকল স্থানের নামোল্লেখ আছে, তাহা সমস্তই বর্ধমান ও বীরভূম জিলার অন্তর্গত। নিজের পরিচয়-প্রসঙ্গে কবি এই মাত্র উল্লেখ করিয়াছেন,—

কহে কবি কালিদাস　　গৌড়দেশে যার বাস
বিরচিল মনসা-মঙ্গল।

গ্রন্থরচনার কাল সম্বন্ধে তিনি উল্লেখ করিয়াছেন,—

গ্রহ বিধু ঋতু শশী শকের গণনা।
এই শকে এই কাব্য করিল রচনা।।

ইহা হইতে জানিতে পারা যায় যে, ১৬১৯ শকাব্দ অথবা ১৬৯৭ খ্রীষ্টাব্দে তাঁহার মনসা-মঙ্গল কাব্য রচনা সম্পূর্ণ হয়। কবি তাঁহার কাব্য রচনা প্রসঙ্গে দুই জনের নিকট কৃতজ্ঞতা স্বীকার করিয়াছেন। প্রথমত কার্তিক নামক জনৈক ব্রাহ্মণ ; তাঁহার আদেশেই তিনি কাব্য-রচনায় হস্তক্ষেপ করেন বলিয়া উল্লেখ করেন। দ্বিতীয়ত গোলোকনাথ। সম্ভবত গোলোকনাথ তাঁহার পূর্ববর্তী কোনও কবি। প্রত্যেক পদের শেষেই নিজের ভণিতার সঙ্গে তাঁহারও এই প্রকার নামোল্লেখ দেখিতে পাওয়া যায়,—

গোলোকনাথের পদ-পঙ্কজ স্মরণে।
মনসা-মঙ্গল কবি কালিদাস ভণে।।

কবি কালিদাসের রচনা সরল ও পাণ্ডিত্যের দুর্ভার-মুক্ত। তাঁহার ভাষায়ও লালিত্য আছে,—চরিত্র-চিত্রণ মৌলিকতাহীন হইলেও রচনার দিক দিয়া তাঁহার কাব্যখানি সুখপাঠ্য। পশ্চিমবঙ্গের অনেক স্থলেই ইহা বিশেষ সমাদর লাভ করিয়াছিল বলিয়া জানিতে পারা যায়। পতির মৃত্যুতে বেহুলার শোকের চিত্রটি অত্যন্ত করুণ,—

কান্দে বালি করিয়া বিলাপ।
ললাটে হানিয়া কর　　অঙ্গ এড়ি অনাদর

১। স.-প-প ৮, ভোলানাথ ব্রহ্মচারী, 'কবি কালিদাসের মনসা-মঙ্গল', সা-প-প ১৯, ১৩৯-৪৬

উপজিল বিষম সন্তাপ।।
পড়িয়া ভূমির তলে ভাসিল নয়ান জলে
ধৌত হৈল উজ্জ্বল কাজল।
পড়িছে আনন মাঝে যেন দেখি দ্বিজরাজে
শোভিত করয়ে কলেবর।।

কালিদাস 'শনির পাঁচালী নামক একখানি পাঁচালী রচনা করেন বলিয়া জানিতে পারা যায়।[১]

## কেতকাদাস ক্ষেমানন্দ

কেতকাদাস ক্ষেমানন্দ মনসা-মঙ্গলের একজন শ্রেষ্ঠ কবি।[২] তিনি পশ্চিমবঙ্গের অধিবাসী হইলেও সমগ্র বাংলাদেশেই তাঁহার পুঁথি প্রচার লাভ করিয়াছিল এবং মনসা-মঙ্গলের প্রায় প্রত্যেক পদসংগ্রহেই তাঁহার পদ ধৃত হইয়াছে। ভাগীরথীর পশ্চিমতীর-সংলগ্ন অঞ্চলে মনসা-মঙ্গলের কবি হিসাবে কেতকাদাস ভিন্ন অন্য কোনও কবির নাম প্রায় অবিদিত বলিলেও চলে। স্বর্গত পণ্ডিত রামগতি ন্যায়রত্ন মহাশয় যখন তাঁহার 'বঙ্গভাষা ও সাহিত্য বিষয়ক প্রস্তাব' নামক গ্রন্থ রচনা করেন (১৮৭৪ খ্রীষ্টাব্দ), তখন তিনি ক্ষেমানন্দ ব্যতীত আর কোন পদ্মাপুরাণের কবির নাম জানিতেন না। ইহাতেই মনে হয়, পূর্বালোচিত মনসা-মঙ্গলের কবিগণ তখনও পশ্চিমবঙ্গের বিদ্বজ্জনসমাজে কোনও পরিচয় স্থাপন করিতে পারেন নাই, ক্ষেমানন্দের মনসা-মঙ্গলই সেখানে এই বিষয়ক একমাত্র গ্রন্থ বলিয়া বিবেচিত হইত।

ক্ষেমানন্দের বিস্তৃত কুল-পরিচয় জানিতে পারা যায় না, তবে এক স্থানে তিনি কায়স্থ-সমাজের জন্য দেবীর কৃপাপ্রার্থনা করিয়াছেন দেখিয়া মনে হইতে পারে যে, তিনি নিজেও জাতিতে কায়স্থ ছিলেন,—

কেতকার বাণী রক্ষ ঠাকুরাণী
কায়স্থ যতেক আছে।

ক্ষেমানন্দ তাঁহার স্বদেশবাসী ও অগ্রবর্তী চণ্ডীমঙ্গলের কবি মুকুন্দরাম চক্রবর্তীর সুপ্রসিদ্ধ আত্মবিবরণীটির অনুকরণ করিয়া তাঁহার কাব্য-মধ্যেও নিজের একটি আত্মবিবরণী প্রকাশ করিয়াছেন। তাহা হইতে তাঁহার সময় ও অন্যান্য কতকগুলি ব্যক্তিগত বিবরণ সম্বন্ধে কিছু নির্ভরযোগ্য তথ্য জানিতে পারা যায়। তাহা বিস্তৃত ভাবে নিম্নে উদ্ধৃত করা যাইতেছে,—

শুন ভাই আদ্য কথা দেবী হৈলা বরদাতা
সহায় পূর্বক বিষহরি।

১। শিবরতন মিত্র, বঙ্গীয় সাহিত্য সেবক (১৩১১). ৩৬।

২। কেতকদাস ক্ষেমানন্দ, মনসা-মঙ্গল, যতীন্দ্রমোহন ভট্টাচার্য সম্পাদিত (কলিকাতা বিশ্ববিদ্যালয়, ১৯৪০)।

বলভদ্র মহাশয় চন্দ্রহাসের তনয়
তাঁহার তালুকে ঘর করি।।
তাঁহার রাজত্যি শেষ চলি গেলা স্বর্গদেশ
তিন পুত্রে দিয়ে অধিকার।
শ্রীযুত আস্কর্ণ্য রায় পুণ্যের অবধি তায়
রণে বনে বিজয়ী সংসার।।
তিন পুত্র অল্প বয় প্রসাদ গুরু মহাশয়
তালুকের করে লিখাপড়া।
তাহার কলম বশে প্রজা নাহি চাষ চষে
শমন নগর হইল কাঁথড়া।।
রণে পড়ে বারাখাঁ বিপাকে ছাড়িল গাঁ
যুক্তি করি জননী জনক।
দিন কতক ছাড়ি যাই তবে সে নিস্তার পাই
দেয়ানে হইল বড় ঠক্।।
শ্রীযুত আস্কর্ণ্য রায় অনুমতি দিল তায়
যুক্তি দিল পালাবার তরে।
শুনহ মণ্ডল তুমি উপদেশ বলি আমি
গ্রাম ছাড় রাত্রির ভিতরে।।
প্রসাদ তাহার পাত্র ইঙ্গিত পাইবা মাত্র
পলাইবে শঙ্কর মণ্ডল।
প্রসাদ হরিষ হয়্যা যুক্তি দিল আশ্বাসিয়া
ধান্য কিছু না দিলা সম্বল।।
নিজ গ্রাম ছাড়ি যাই জগন্নাথপুর পাই
প্রাতঃকাল নিশি অবসান।
তথায়েতে নীলাম্বর উত্তরিতে দিল ঘর
হাঁড়ি চাল সিদা গুয়া পান।।
রাজা বিষ্ণুদাসের ভাই তাঁহারে ভেটিতে যাই
নাম তাঁর ভারামল্ল (খান)।
তিনি দিলেন ফুল পান আর তিনখানি গ্রাম
লিখাপড়া বসতির স্থান।।
এই মত কতক দিন আমার (অদৃষ্ট হীন)
কপালে কি লিখিল বিধাতা।

নহেন, তাঁহারই কেবল ঊনবিংশ শতাব্দীর বাঙ্গালীর সাহিত্যসাধনাকে এক বিচ্ছিন্ন ও আকস্মিক কীর্তি বিবেচনা করিয়া বিস্ময় প্রকাশ করিয়া থাকেন।

মুকুন্দরামকে আধুনিক বাংলার বস্তুতান্ত্রিক ঔপন্যাসিকদিগেরও অগ্রদূত বলা যায়। উপন্যাসের প্রধান দাবী চরিত্রসৃষ্টি। মুকুন্দরামের কাব্য এই দাবী কতদূর মিটাইতে পারে, তাঁহার সৃষ্ট কয়েকটি চরিত্র বিচার করিয়া দেখা যাউক। প্রথমই মুরারি শীল চরিত্রটি উল্লেখযোগ্য। এই চরিত্রটি আনুপূর্বিক মুকুন্দরামের নিজস্ব সৃষ্টি। মাধব কিংবা তাঁহার পূর্ববর্তী কোনও কবির রচনাতে ইহা নাই। অতএব ইহার পরিকল্পনার মধ্য দিয়াই মুকুন্দরামের স্বকীয় প্রতিভার সম্যক বিকাশ হইয়াছে বলিয়া মনে করা যাইতে পারে।

মুরারি শীল জাতিতে বেণে—সে 'লেখা জোখা করে টাকা কড়ি'। সে বাংলার 'শাইলক'। সরল প্রকৃতির নিরক্ষর ব্যাধসন্তান কালকেতু তাহার নিকট একটি অঙ্গুরী ভাঙ্গাইতে লইয়া গেল। তাহার সঙ্গে মুরারির পরিচয় ছিল, এমন কি সে মাংসের জন্য 'দেড় বুড়ি' কালকেতুর নিকট ধারিত। কালকেতুর আগমনের আভাস পাইবা মাত্র, সে তাহার দেড় বুড়ি ধার শোধ করিতে হইবে এই ভয়ে বাড়ির ভিতরে পলাইয়া গেল। বাণ্যানীটিও যে তাহারই উপযুক্ত পত্নী, এই বিষয়টিও কবির দৃষ্টি এড়ায় নাই; কারণ, ইহা যে এই জাতিরই বৈশিষ্ট্য। সে মিথ্যা করিয়া বলিল,

ঘরেতে নাহিক পোতদার।
প্রভাতে তোমার খুড়া গিয়াছে খাতকপাড়া
কালি দিব মাংসের উধার।।
আজি কালকেতু যাহ ঘর।
কাষ্ঠ আন্য একভার, একত্র শুধিব ধার,
মিষ্ট কিছু আনিহ বদর।।

বাণ্যানীর এই কথাগুলির মধ্যে তাহার দেড় বুড়ি ধার শোধ দিবার আপাতত অনিচ্ছাটিকে যে কি কৌশলে ব্যক্ত করা হইয়াছে, তাহা বিশেষভাবে লক্ষণীয়। ইহাতে বুঝিতে কোনই বেগ পাইতে হয় না যে, বাণ্যানী জ্বালানি কাষ্ঠের অভাবের জন্য তাহারই মুখ চাহিয়া বসিয়া ছিল না, কিংবা 'মিষ্ট বদরে'র জন্যও তাহার তেমন কোন ব্যগ্রতা নাই। ইহা শুধু উপস্থিত পাওনাদারকে এড়াইবার একটি চিরাচরিত অভ্যস্ত ও মুখ্য কৌশল। 'একত্র শুধিব ধার' কথাটি এখানে সর্বাপেক্ষা উল্লেখযোগ্য। যে ব্যক্তি ধারে মাংস খাইয়া, তাহার 'দেড় বুড়ি' মাত্র শোধ দিবার ভয়ে ভিতর বাড়িতে গিয়া আত্মগোপন করে, সে এই দেড় বুড়ি সহ এক ভার কাষ্ঠের ও তৎসহ কিছু মিষ্ট বদরের মূল্য একত্র শোধ করিবে তাহা কল্পনারও অতীত। ইহাও উপস্থিত ধার শোধ করিবার অনিচ্ছার একটি গতানুগতিক উপায় মাত্র। সে নিজে এক ধূর্ত মহাজনের স্ত্রী—অতএব ধার না শোধ করিবার বাচনিক

আঙ্গিকসমূহে সেও সুপরিচিত। কারণ, এই ব্যবহার তাহার মহাজন স্বামীও খাতকের নিকট হইতে নিত্য লাভ করিয়া থাকে। কিন্তু এই নারীর কথাগুলির মধ্য দিয়া এই পরিবারটির ব্যবসায় ও বৃত্তির একটি যে পরিচয় পাওয়া গেল, তাহা এমন সার্থকতার সঙ্গে আর কি উপায়ে প্রকাশ করা যাইত, তাহা কল্পনাও করিতে পারা যায় না। উচ্চাঙ্গের পর্যবেক্ষণগুণ থাকিলে একমাত্র ভাষা দ্বারাই বিষয়কে যে কত জীবন্ত করিয়া তোলা যায়, ইহাই তাহার প্রমাণ। কালকেতু এ'কথা শুনিয়া বলিল,

শুন গো শুন গো খুড়ি, কার্য কিছু আছে ডেড়ি
অঙ্গুরী ভাঙ্গায়্যা নিব কড়ি।
আমার জোহার খুড়ি, কালি দিহ বাকি কড়ি
যাই অন্য বণিকের বাড়ী।।

কালকেতু যেন মুরারির ছলনাটুকু বুঝিতে পারিয়াছে এবং মুরারি গৃহমধ্যে আছে এই কথা নিশ্চিত জানিয়াই সে তাহাকে শুনাইবার উদ্দেশ্যেই যেন কৌতুক করিয়া মাত্র বলিয়াছে, 'যাই অন্য বণিকের বাড়ী'। কিন্তু যাইবার জন্য তাহার আর ব্যগ্রতা দেখা গেল না। এইখানে মুকুন্দরাম পুরাপুরি রিয়ালিস্ট নহেন, নিজস্ব মনোভাব এই চিত্রটির উপর আরোপ করিয়া ইহাকে একটু আত্মভাবমূলক করিয়া তুলিয়াছেন। 'যাই অন্য বণিকের বাড়ী'—ইহা কালকেতুর কথা নহে, মুকুন্দরামের কথা,—সরলবুদ্ধি ব্যাধসন্তানের পক্ষে ইহা অসম্ভব। যাই হোক, ইহা শুনিয়া,

ধনের পাইয়া বাস আসিতে বীরের পাশ
ধায় বেগে খিড়কীর পথে।
মনে বড় কুতূহলী কান্ধেতে কড়ির থলি
সাপ্‌ড়ি তরাজু লইয়া হাতে।।

এই বর্ণনাটির মধ্যে মুরারি শীলের চিত্রটি যেন জীবন্ত হইয়া চোখের সম্মুখে ভাসিয়া উঠিল;—ন্যুব্জপৃষ্ঠ, কোটরগত ক্ষুদ্র চক্ষুতে কুটিল দৃষ্টি একটি প্রৌঢ় আমাদের কল্পনা-চক্ষুর সম্মুখে আসিয়া দাঁড়াইল। এইবার তাহার নিজের কণ্ঠোচ্চারিত ভাষাটি যেন কানে শুনিতে পাইতেছি—

বেণে বলে ভাইপো, এবে নাহি দেখিতো,
এ তোর কেমন ব্যবহার।

নম্রকণ্ঠে একটু মৃদু স্নেহ-তিরস্কার। এইবার কালকেতুর উত্তরটি একান্ত স্বাভাবিক হইয়াছে; এখানে স্পষ্টই বুঝিতে পারা যাইতেছে যে, সে মুরারির পূর্ব ছলনা বুঝিতে পারে নাই, সে তাহার কথা ও আচরণে সম্পূর্ণ বিশ্বাস স্থাপন করিয়াছে—

খুড়া, প্রভাতে পরিয়া ধড়া    শরাসনে দিয়া চড়া

হাতে শর চারি পর ভ্রমি।

ফুল্লরা পসার করে    সন্ধ্যাবেলা আস্যে ঘরে

এই হেতু নাহি আসি আমি।।

খুড়া, ভাঙ্গাইব একটি অঙ্গুরী।

হয়্যা মোরে অনুকূল,    উচিত করিবে মূল,

বিপদ সমুদ্রে যেন তরি।।

ধূর্ত মুরারি হাতের মুঠির মধ্যে একটি মূল্যবান অঙ্গুরী পাইয়াছে, অতএব তাহার আচরণ এখন বিশেষভাবেই লক্ষ করিবার মত। মুকুন্দরামের বর্ণনায় এখানে মুরারির যেন একটি চলচ্চিত্র ফুটিয়া উঠিয়াছে, সে লোভ ও আনন্দ গোপন করিবার জন্য বাহিরে সংগ্রাম করিতেছে; অঙ্গুরীটির মধ্যে যে কোনও রকম বিশেষত্ব নাই, ইহা যে নিতান্ত একটি সাধারণ জিনিস, তাহার কথা ও আচরণে এই ভাবই প্রকাশ করিতে ব্যগ্র। তারপর অত্যন্ত শান্ত ও সংযত কণ্ঠে মৃদু তিরস্কারের সুরে সে কালকেতুকে বলিল,

সোনা রূপা নহে বাপা এ বেঙ্গা পিতল।

ঘসিয়া মাজিয়া বাপু কর‍্যাছ উজ্জ্বল।।

এই কথা কয়টি যেন ধূর্ত বেণের নিজের কণ্ঠ হইতে শুনিতে পাইলাম। স্থানোপযোগী শব্দের যথার্থ যোজনা দ্বারা যে রসের ব্যঞ্জনা কত উচ্চগ্রামে উঠিতে পারে, ইহা তাহারই প্রমাণ। এখানে যে শব্দ কয়টি প্রয়োগ করা হইয়াছে, তাহা বাদ দিয়া অন্য কোন শব্দ দ্বারা এই ভাবটি এমন সুষ্ঠুভাবে প্রকাশ করা যাইতে পারে বলিয়া বিশ্বাস হয় না। পর পর শব্দগুলির একটিকেও এখান হইতে তুলিয়া লইয়া গিয়া, তাহা অন্য যে কোন প্রতিশব্দ দ্বারা পূরণ করিলেও চিত্রটির অঙ্গহানি হয়। কথাগুলি একটানা সুরের মত পরস্পর এমন ভাবে মিশিয়া আছে যে, একটি হইতে আর একটিকে বিচ্ছিন্ন করিবার উপায় নাই। ইহার নামই রচনা-শৈলী বা স্টাইল—তাহার কথা পরে বলিব। এই কথাগুলির ভিতর দিয়াই ধূর্ত বণিকের গোপন দুরভিসন্ধির ইঙ্গিতটি প্রত্যক্ষ হইয়া উঠিয়াছে। সে এই বিষয়ে যেন সম্পূর্ণ নিঃসন্দেহ—এই ভাব প্রকাশ করিবার জন্যই কালকেতুকে এই বিষয়ে মুহূর্ত মাত্র ভাবিবার অবকাশ না দিয়া ক্ষিপ্রতার সঙ্গে ইহার একটা মূল্য হিসাব করিয়া ফেলিল,—

রতি প্রতি হয় যদি দশ গণ্ডা দর।

দুই ধানের কড়ি তায় পাঁচ গণ্ডা ধর।।

অষ্ট পণ পাঁচ গণ্ডা অঙ্গুরীর কড়ি।

মাংসের পিছিলা ধার ধারি দেড় বুড়ি।।

একুণে হইল অষ্ট পণ আড়াই বুড়ি।
চাল খুদ কিছু লহ কিছু লহ কড়ি।।

কিন্তু কালকেতু জানে যে, ইহা দৈব-প্রদত্ত ধন; অতএব মুরারির কথা সত্য হইতে পারে না। কিংবা এই দৈব ব্যাপার যদি ইহা হইতে সম্পূর্ণ বাদও দেওয়া যায়, তথাপি বুঝিতে পারা যায় যে, হয়ত পরীক্ষা করিয়া দেখিবার জন্যই সে বলিল, 'খুড়া, মূল্য নাহি চাই। যে জন দিয়াছে বস্তু দিব তার ঠাঁই।' এইখানে মুকুন্দরামের রোমান্টিক প্রেরণাও কিছু কার্যকরী হইয়াছে বলিয়া মনে হইতে পারে। মুরারি অঙ্গুরীটি হাতছাড়া হইয়া যায় দেখিয়া আরও 'পঞ্চবট' ইহার মূল্য বাড়াইল। তারপর কালকেতুর পিতার সঙ্গে তাহার কি সৌহার্দ্যপূর্ণ সম্পর্ক ছিল, তাহার উল্লেখ করিয়া কালকেতুর অতিরিক্ত বিষয়বুদ্ধির জন্য মৃদু ভর্ৎসনা করিয়া বলিল—

ধর্মকেতু দাদা সনে কৈলুঁ লেনাদেনা।
তাহা হৈতে ভাইপো হয়্যাছ সিয়ানা।।

কিন্তু পিতা ধর্মকেতুর সঙ্গে যে অন্যান্য বিষয়ে 'লেনাদেনা' হইলেও কোনও দিন কোন মূল্যবান অঙ্গুরী লইয়া কোন 'লেনাদেনা' হইবার কোন কারণ হয় নাই, তাহা কালকেতুও বুঝিল। সে এই কথায় কর্ণপাত মাত্র করিল না, পিতার নামোল্লেখে মুরারির প্রতি তাহার কোন শ্রদ্ধাবোধও জন্মিল না; সে সহজ ভাবেই বলিল, 'অঙ্গুরী লইয়া আমি যাব অন্য পাড়া।' কালকেতুর এই দৃঢ়তায় মুরারি যেন চমকাইয়া উঠিল, অথচ সে প্রকৃত ব্যবসায়ী, অঙ্গুরীটির মূল্যও সে যথার্থ বুঝে— সেইজন্য সে ইহা হাতছাড়াও করিতে চাহে না। সে তখন সমস্ত মুখ ভরিয়া হাসিয়া উঠিয়া বলিল, 'এতক্ষণ পরিহাস কৈলুঁ ভাইপোরে'। যেন ভাইপো তাহার কতই না পরিহাসের পাত্র। মনে হয়, এই ধূর্ত বণিক ও তাহার সহধর্মিণীকে যেন চিনি, তাহারা আমার প্রতিবেশী। মুকুন্দরামের কাব্য পাঠ করিয়া আমার পরিচিত প্রতিবেশীদিগের সঙ্গে নূতন করিয়া পরিচয় হইল।

মঙ্গলকাব্যের ধরা-বাঁধা কাহিনীর মধ্যে কবির ব্যক্তি-প্রতিভা বিকাশের অবকাশ খুব বেশি নাই। তথাপি মুকুন্দরাম তাঁহার প্রবল সৃজনী প্রেরণার বশবর্তী হইয়া তাহার মধ্যেও যে দুই একটি অবকাশ নিজ হইতে সৃষ্টি করিয়া তুলিয়াছেন, তাহার মধ্যেই তাঁহার স্বকীয় কবি-প্রতিভার বিকাশ সম্ভব হইয়াছে। মুরারি শীলের চরিত্রের পরিকল্পনা তাহাদেরই একটি।

এই সম্পর্কে ইহার পরই মুকুন্দরামের ভাঁড়ুদত্তের চরিত্রটি উল্লেখযোগ্য। ইহার পরিকল্পনায় মুকুন্দরাম এমন সূক্ষ্ম মানব-চরিত্র-জ্ঞানের পরিচয় দিয়াছেন, যাহা আধুনিক লেখকগণের মধ্যেও খুব সুলভ নহে। ভাঁড়ুদত্ত নিঃস্ব ও নীচাত্মা, শঠ ও ধূর্ত,—থাকিবার মধ্যে একমাত্র আছে তাহার আত্মাভিমান, তাহার মত লোকের পক্ষে ইহা অত্যন্ত স্বাভাবিক। অতএব সে জাত্যভিমানী। সংসারে অভিমান করিবার মত যাহার কিছুই নাই, সেই নিজের

জাতি লইয়া অভিমান করিয়া থাকে। কালকেতু নীচ জাতি এবং নিতান্ত দীন অবস্থা হইতে সে রাজ্য লাভ করিয়াছে—এই বিষয়ে সে সর্বদা সজাগ। কালকেতু ছোট হইতে বড় হইল আর তাহার নিজের দুরবস্থা কিছুতেই ঘুচিল না,—এইজন্য বাহিরে কালকেতুর সঙ্গে সে যে আচরণই করুক, ভিতরে তাহার প্রচ্ছন্ন ঈর্ষার ভাব কিছুতেই গোপন করিতে পারিল না। প্রতি মুহূর্তেই এই বিষয়টি যেন তাহার মনের মধ্যে খোঁচা দিতেছে। কুলে শীলে সে কত মহৎ, এই কথাই বার বার কালকেতুর কানে তুলিয়া সে তাহার নিকট নিজের মর্যাদা প্রতিষ্ঠিত করিতে চায়। কিন্তু কালকেতু অনার্য ব্যাধ, সে তথাকথিত উচ্চ জাতির মর্যাদা দিতে শিখে নাই; অতএব তাহাকে দিয়া তাহার এই বিষয়ে বিশেষ সুবিধা হইল না। সে কালকেতুর কানের কাছে নিজের বংশমহিমা কীর্তন করিয়া গিয়াছে, কিন্তু কালকেতু তাহাতে স্বভাবতই নির্বিকার রহিয়া গিয়াছে। তারপর প্রজার সঙ্গে কি প্রকার ব্যবহার করিতে হইবে, এই বিষয়েও যখন সে কালকেতুকে গায়ে পড়িয়া পরামর্শ দিতে লাগিল,

যখন পাকিবে খন্দ পাতিবে বিষম দ্বন্দ্ব
দরিদ্রের ধানে দিবে নাগা।

তখনও তাহার পরামর্শে কালকেতু নির্বিকার।

অতএব বুঝা যায়, ভাঁড়ুকে কালকেতু গোড়া হইতেই চিনিয়া লইয়াছিল। ভাঁড়ুদত্তের আচরণসমূহ এত প্রত্যক্ষ যে তাহাকে চিনিয়া লইতে কাহারও বেগ পাইবার কথা নহে। যখন হাটুরিয়াগণের উপর অত্যাচার করিবার জন্য কালকেতু ভাঁড়ুদত্তকে তিরস্কার করিয়া তাড়াইয়া দিল, তখনই ভাঁড়ুর প্রকৃত রূপ প্রকাশ পাইল,—মনের মধ্যে যে ঈর্ষাগ্নি ধিকি ধিকি জ্বলিতেছিল, তাহা অনুকূল অবসর পাইয়া দপ করিয়া এইবার বাহিরে জ্বলিয়া উঠিল। সে কালকেতুর সম্মুখে দাঁড়াইয়া তাহার মনের একান্ত গোপন কথাটি এইবার সুস্পষ্ট অথচ সংযত ভাষায় এইভাবে প্রকাশ করিয়া বলিল,

খুড়া, তিন গোটা শর ছিল একখান বাঁশ।
হাটে হাটে ফুল্লরা পসরা দিত মাস।।
দৈববশে যদি আমি ছিলাম কাঙাল।
দেখিয়াছি, খুড়া হে, তোমার ঠাকুরাল।।

এইখানেই ভাঁড়ুদত্তের জ্বালা। কালকেতুর একখানি ধনু ও তিনখানি মাত্র শর সম্বল ছিল; তাহা লইয়া বনে শিকার করিত, তাহার পত্নী ফুল্লরা হাটে হাটে মাংসের পসরা দিত। কালকেতু ভাঁড়ুর মতই দরিদ্র ছিল, কিন্তু দৈববলে সে বড় হইয়া গেল, আর ভাঁড়ু যেমন ছিল তেমনই পড়িয়া রহিল। শুধু তাহাই নহে, কালকেতু আজ বড় হইয়া উঠিয়া তাহাকেই শাসন করিতেছে, ইহা ভাঁড়ু কি করিয়া সহ্য করিবে? রক্তমাংসের মানুষ হইয়া ইহা কেই বা সহ্য করিতে পারে? ভাঁড়ুদত্তের মনের ভাবটি প্রকাশ করিতে মুকুন্দরাম উদ্ধৃত পদগুলির

ভিতর দিয়া কি অপূর্ব রচনাকৌশল অবলম্বন করিয়াছেন, ভাবিয়া দেখিলে বিস্মিত হইতে হয়। রাজসভার মাঝখানে তিরস্কৃত ও অপমানিত ভাঁড়ু, নিজের অবস্থার প্রতিবিধান করিতে অসমর্থ, সংযত কয়েকটি বাক্য দ্বারা কি তীব্রভাবে এখানে কালকেতুকে আক্রমণ করিল! ভাঁড়ুদত্তের শক্তি রসনায়, তাহা এখানে কি তীব্র হইয়া উঠিয়াছে! 'দেখিয়াছি খুড়া হে তোমার ঠাকুরাল'—ব্যঙ্গমিশ্রিত এই বক্রোক্তি কি জ্বালাময়ী! চিত্রটি একান্ত বাস্তব বলিয়াই এখানে এত শক্তিশালী।

এইবার ভাঁড়ুদত্তের অন্য পরিচয় প্রকাশ পাইল—কালকেতুর প্রতি যে মনোভাব এতদিন সে গোপন করিয়া চলিয়াছিল, আজ তাহা প্রত্যক্ষ হইয়া উঠিল। তাহার সেই জাত্যভিমান ও কালকেতুর প্রতি ঈর্ষা এইবার প্রকাশ্য রূপ লাভ করিল। সে ঘোষণা করিল,

হরিদত্তের বেটা হঙ্ জয় দত্তের নাতি।
হাটে যদি বেচাঙ্ বীরের ঘোড়া হাথি।।
তবে সুশাসিত হবে গুজরাট ধরা।
পুনরপি হাটে মাংস বেচিবে ফুল্লরা।।

একটি অপ্রধান চরিত্রও পূর্বাপর কি অপূর্ব সঙ্গতি রক্ষা করিয়া এখানে পরিকল্পিত হইয়াছে, তাহা ভাবিলে বিস্মিত হইতে হয়। মুকুন্দরাম ভাঁড়ুদত্তকে একটি আদর্শ চরিত্র হিসাবে কল্পনা করেন নাই। যে মুহূর্তে কবির মনে ভাঁড়ুদত্তের চিত্রটি উদিত হইয়াছিল, সেই মুহূর্তেই তিনি তাহাকে একটি স্বকীয় রক্তমাংসের রূপ দিয়া লইয়াছিলেন; সেইজন্যই ইহার সঙ্গে যতই ঘনিষ্ঠ হই, তাহার বিশিষ্ট রূপটির সঙ্গে পরিচয় ততই নিবিড় হইয়া উঠে,—কেবলমাত্র নাম শুনিয়াই তাহাকে সবটুকু চিনিতে পারি না।

তারপর কলিঙ্গরাজ গুজরাট আক্রমণ করিলেন। বিভীষণরূপী ভাঁড়ুদত্তের এখানে আর এক নূতন পরিচয় প্রকাশ পাইল। সে ফুল্লরাকে চিনিত; কেবলমাত্র চিনিতই না, খুব ভাল করিয়াই চিনিত। যখন ফুল্লরা হাটে হাটে মাংসের পসরা দিত, তখন হইতেই সে তাহাকে চিনিত। অতএব এই চেনায় তাহার ভুল হইতে পারে না। নিজের উদ্দেশ্য সিদ্ধির জন্য এইবার সে ফুল্লরার নিকট গিয়া কৌশলে কালকেতুর সন্ধান জানিতে চাহিল। ফুল্লরা বুদ্ধিমতী, কিন্তু নারীবুদ্ধির কতকগুলি নিজস্ব ক্ষেত্র আছে—তাহার বাহিরে নারী শিশুর মত নির্বোধ। ভাঁড়ুদত্তের কৌশলের নিকট ফুল্লরা তেমনই নির্বুদ্ধিতার পরিচয় দিল। অতএব ভাঁড়ুদত্তের কৌশল ব্যর্থ হইল না, কালকেতু বন্দী হইল। তারপর কালকেতু যখন দেবীর বরে মুক্তিলাভ করিয়া পুনরায় সিংহাসনে প্রতিষ্ঠিত হইল, তখন ভাঁড়ুদত্ত নিজের দোষ গোপন করিয়া আসিয়া তাহার নিকট বলিল,—

খুড়া তুমি হৈলে বন্দী অনুক্ষণ আমি কান্দি,
বহু তোমার নাহি খায় ভাত!

মুকুন্দরামের বর্ণনা-গুণে ভাঁড়ুদত্তের এই কুম্ভীরাশ্রু বিসর্জনের চিত্রটি যেন চোখের উপর ভাসিতেছে। চরিত্রসৃষ্টির ইহা অপেক্ষা বড় সার্থকতা আর কি হইতে পারে?

এইবার মুকুন্দরামের ফুল্লরা চরিত্রটির সম্বন্ধে কিছু বলিব। মুকুন্দরামের ফুল্লরা সুন্দরী, কিন্তু এই সৌন্দর্য সংস্কৃত অলঙ্কার-শাস্ত্রানুমোদিত পদ্মিনী নারীর সৌন্দর্য নহে। কৃষ্ণপ্রস্তরে গঠিত নারীমূর্তির যে সৌন্দর্য, ইহা তাহাই। কোন অলঙ্কারশাস্ত্রে ইহার বর্ণনা পাওয়া যাইবে না—তাহার সম্বন্ধে কোন গতানুগতিক বর্ণনারীতি প্রবর্তিত হয় নাই; অতএব এই বিষয়ে বাঁধাধরা পথে চলিবার কবির কোনও উপায় ছিল না। সেইজন্য এইখানেই মুকুন্দরামের মৌলিকতার স্বাধীন বিকাশ দেখিতে পাওয়া যায়। ফুল্লরা বন্যা নারী। সঞ্জীবচন্দ্র বলিয়াছেন, 'বন্যেরা বনে সুন্দর'। মুকুন্দরাম এই বন্য পরিবেশের মধ্যেই ফুল্লরাকে প্রত্যক্ষ করিয়াছেন বলিয়া তাহার যথার্থ সৌন্দর্যের প্রকাশ হইয়াছে। এইখানেই মুকুন্দরামের প্রতিভার সম্যক পরিচয় পাওয়া গিয়াছে। কবি তাঁহার প্রতিবেশী অনার্য জীবনকে গভীর মমতার সহিত প্রত্যক্ষ করিয়াছেন, তাহার সমগ্র রস অক্ষুণ্ণ রাখিয়া এই নারী-চরিত্রটি এখানে চিত্রিত করিয়াছেন। তবে কবির নিজস্ব শুচি দৃষ্টি এই অনার্য নারীকে স্পর্শ করে নাই এমন নহে। ইহার নিজস্ব পরিবেশের মধ্যে ইহাকে তিনি সর্বত্র নিঃসঙ্কোচ ও স্বাধীন গতিবিধির অধিকার দিতে পারেন নাই—এইজন্যই এই চরিত্রটির সকল দিক এত জীবন্ত হইয়া উঠে নাই। ছদ্মবেশিনী চণ্ডীকে নিজের কুটিরের সম্মুখে একাকিনী দেখিয়া যেখানে ফুল্লরা রামায়ণ মহাভারত হইতে পাতিব্রত্যের নজির গাহিতেছে, সেখানে তাহার প্রকৃত পরিচয় কিংবা মুকুন্দরামেরও মৌলিক প্রতিভার কোন নিদর্শন পাওয়া যায় না—অর্থাৎ সেখানে ফুল্লরা ফুল্লরাই নহে, কিংবা সেই ফুল্লরা কবি মুকুন্দরামের সৃষ্টি নহে, সেখানে সমগ্র সমাজনীতি যেন একটি কৃত্রিম যন্ত্রের মুখ দিয়া হিতবাণী প্রচার করিতেছে—এই তথাকথিত ফুল্লরা সমাজের সৃষ্টি, মুকুন্দরামের নহে। মঙ্গলকাব্য রচনা করিতে গিয়া মুকুন্দরামকে কতকগুলি সামাজিক দাবীও মিটাইতে হইয়াছে,—এখানে তাঁহার লেখনী দিয়া ব্যক্ত কতকগুলি সামাজিক দাবীই প্রকাশ পাইয়াছে, কিন্তু তাহারও মধ্যে কবি মুকুন্দরামের সৃষ্ট ব্যাধ-নারী ফুল্লরা মাথা তুলিয়া উঠিতেছে। সতিনীর জ্বালায় চণ্ডী স্বামীর গৃহ ত্যাগ করিয়া আসিয়াছেন শুনিয়া যেখানে ফুল্লরা তাঁহাকে বলিতেছে,

> সতিনী কোন্দল করে দ্বিগুণ বলিবে তারে
> অভিমানে ঘর ছাড় কেনি।
> কোপে করি বিষ পান আপনি ত্যজিবে প্রাণ
> সতিনের কিবা হবে হানি।।

এইখানেই ফুল্লরা ফুল্লরা, উপরে এই ফুল্লরার কথাই বলিতেছিলাম। মুকুন্দরামের রচনার মধ্য হইতে কেবলমাত্র সজাগ রসদৃষ্টি দ্বারা ইহাকে চিনিয়া লইতে হইবে। নতুবা মঙ্গলকাব্যের জনতা-চিত্রের মধ্যে তাহার সন্ধান খুঁজিয়া পাওয়া যাইবে না।

ফুল্লরার বারমাসীটির কথা এখানে উল্লেখ করিব। মঙ্গলকাব্যে বারমাসী দুই প্রকার—সুখের বারমাসী ও দুঃখের বারমাসী। ফুল্লরার বারমাসীটিকে সুস্পষ্টভাবে দুঃখের কিংবা সুখের, কিছুই বলা যায় না। কারণ, সুখেরই হউক, দুঃখেরই হউক, বারমাসী মাত্রেরই ভিতর দিয়া নারী হৃদয়ের অকপট অনুভূতির স্বতঃস্ফূর্ত অভিব্যক্তি হইয়া থাকে। কিন্তু ফুল্লরা যে পারিপার্শ্বিক অবস্থার মাঝখানে দাঁড়াইয়া তাহার এই বার মাসের দুঃখের গান গাহিতেছে, তাহা বিচার করিয়া দেখিলে তাহার মধ্যে কি নিতান্তই অকপটতা ও স্বতঃস্ফূর্তির আশা করা যায়? তাহার এই দুঃখ কি তাহার জীবনে একান্তই সত্য? ফুল্লরার পারিপার্শ্বিক অবস্থা বিবেচনা করিলে তাহা কিছুতেই মনে হইতে পারে না। বিশেষত মুকুন্দরাম নিজেই এখানে বলিয়াছেন, 'হৃদে বিষ মুখে মধু জিজ্ঞাসে ফুল্লরা'; অর্থাৎ এই ক্ষেত্রে ফুল্লরার মনে এক ও মুখে আর। কবি এখানে ফুল্লরার মনে এক অপূর্ব দ্বন্দ্বের সৃষ্টি করিয়াছেন। তাহার সংসার, তাহার স্বামী,—তাহা যেমনই থাকুক, তাহা একান্ত তাহারই। বারমাসী নায়িকার নিজস্ব মনোদর্পণ—তাহার জীবনের সুখদুঃখের অনুভূতির চিত্রগুলি সেখানে একান্তভাবে প্রতিবিম্বিত হইয়া থাকে, ইহা তাহার নিভৃত আত্মবিশ্লেষণ মাত্র। ইহার কোন শ্রোতা থাকে না, থাকিলেও সেই শ্রোতা নায়িকার প্রিয়তম ও একান্ত বিশ্বাসভাজন ব্যতীত আর কেহই হইতে পারে না। ইহার মধ্যে শত দুঃখ থাকিলেও নারী কদাচ ইহা অন্যের কাছে এ'ভাবে প্রকাশ করিয়া বলিতে পারে না। বিশেষত তাহা তাহার প্রণয়-ভাগিনী বলিয়া আশঙ্কিতা তাহারই সমবয়সী ও তাহা হইতে অনেক বেশি সুন্দরী এক যুবতীর নিকট কদাচ খুলিয়া বলিবার নহে। ইহাতে নারীত্বের অপমান আছে। অতএব এখানে সে যাহা বলিতেছে, তাহা তাহার প্রকৃত অবস্থার একটি বিভ্রমোৎপাদনকারী চিত্র ছাড়া আর কিছুই নহে—সেইজন্য ইহা একটানা অতিরঞ্জিত দুঃখের সুরে বাঁধা। এই বর্ণনা দ্বারা সে ছদ্মবেশিনী চণ্ডীকে তাহার পতির প্রতি কোনও আসক্তি পোষণ হইতে নিবৃত্ত করিতে চাহিতেছে। তাহা যদি না হয়, তাহা হইলে ফুল্লরার পতিপ্রেমই বৃথা। একটি বিষয় এখানে এই সম্পর্কে আরও লক্ষ করিয়া দেখিবার মত আছে যে, ফুল্লরা তাহার দুঃখের জন্য ভগবানকে বার বার অভিসম্পাত দিলেও, এমন কি মৃত্যু কামনা করিলেও, সেইজন্য তাহার স্বামীকে এতটুকুও দায়ী করে নাই। স্বামীর ও স্বামীর সংসারের প্রতি যথার্থ প্রেম আছে বলিয়াই তাহা সে কদাচ করিতে পারে না। নারীদিগের পতিনিন্দা যে মঙ্গলকাব্যের অন্যতম লক্ষণ, তাহারই নায়িকা হইয়া ফুল্লরাকে এই বিষয়ে অটুট সংযম রক্ষা করিতে দেখিয়া তাহার এই দুঃখের জীবনের মধ্যেও স্বামিপ্রেম যে কত গভীর ছিল, তাহাই অনুমিত হয়। অতএব স্বামিপ্রেম যেখানে সত্য, সেখানে সাংসারিক দুঃখ এই ব্যাধ-নারীর কাছে কিছুই নহে।

মুকুন্দরাম অতি কৌশলে এখানে ফুল্লরাকে দিয়া এই অপূর্ব অভিনয়টি করাইয়াছেন, কিন্তু সঙ্গে সঙ্গে এ'কথাও স্বীকার করিতেই হইবে যে, এই অভিনয়ের মধ্যে ফুল্লরার অবচেতন মন হইতে যে দুই একটি কথা অলক্ষিতে তাহার মুখ দিয়া বাহির হইয়া গিয়াছে,

কেবলমাত্র তাহাতেই তাহার অন্তরের পরিচয় পরিস্ফুট হইয়া উঠিয়াছে। অতএব ইহা নির্জ্জলা দুঃখেরও বারমাসী নহে, নিরবচ্ছিন্ন সুখেরও বারমাসী নহে—ইহা ফুল্লরার এক সাময়িক অশুভ আশঙ্কাজাত অন্তর্দ্বন্দ্বের বহিরভিব্যক্তি মাত্র। মুকুন্দরাম ইহাতে অপূর্ব কৌশলে ফুল্লরার এই মনোভাবটি ব্যক্ত করিয়াছেন—অতএব ইহাকে গতানুগতিক বারমাসীয় সংজ্ঞায় ফেলিয়া বিচার করা ভুল হইবে, ইহার মধ্যেও মুকুন্দরামের ঔপন্যাসিক চরিত্রসৃষ্টির কৌশলই প্রকাশ পাইয়াছে।

কালকেতুর চরিত্র-পরিকল্পনার ভিতর দিয়াও মুকুন্দরামের অপূর্ব কৃতিত্বের পরিচয় প্রকাশ পাইয়াছে। তাহার জীবনে তাহার সহজাত ব্যাধ-সংস্কারের সঙ্গে উচ্চতর কোনও জীবনাদর্শের দ্বন্দ্ব সৃষ্টি হয় নাই—সেজন্য তাহার চরিত্রটি নিতান্ত সহজ ও সরল। মুকুন্দরাম এক কথায় তাহার পরিচযটি সুন্দর ভাবে প্রকাশ করিয়াছেন,

শয়ন কুৎসিত বীরের ভোজন বিট্‌কাল।
গ্রাসগুলি তুলে যেন তে-আঁটিয়া তাল।।

মানব-জীবনের আদিম সংস্কারসুলভ বৃত্তিগুলির মধ্যেই তাহার জীবন সীমাবদ্ধ. ইহার মধ্যে কোনও কৃত্রিম-সমাজ-সুলভ লৌকিকতা প্রবেশ করিতে পারে নাই। সে অরণ্যচর ব্যাধ, সুতরাং অরণ্য-প্রকৃতির সঙ্গে তাহার একটা সহজ সংযোগ আছে। প্রকৃতির মধ্যে যে শান্তি ও স্বাচ্ছন্দ্যের পরিচয় পাওয়া যায়, তাহার জীবনেও তাহারই বিকাশ দেখিতে পাওয়া যায়। সে বীর, কিন্তু বীরত্ব তাহার কৃত্রিম অনুশীলনের বিষয় ছিল না, ইহা তাহার সহজাত গুণ মাত্র ছিল। সেইজন্য বীরত্ব সম্পর্কিত কোনও সমাজ-নির্দিষ্ট আদর্শকে সে স্বীকার করে নাই, এই বিষয়ে সে তাহার জন্ম-সংস্কারকেই অনুসরণ করিয়াছে। তাহার চরিত্রের এই গূঢ় তাৎপর্যটি বুঝিতে না পারিয়া কেহ কেহ মনে করিয়াছেন যে, কলিঙ্গরাজের সঙ্গে যুদ্ধে পরাজিত হইয়া সে যে পত্নীর পরামর্শে ধান্যগৃহে আত্মগোপন করিয়াছিল, তাহাতে তাহার চরিত্রটি অস্বাভাবিক হইয়াছে। এখানে মনে রাখিতে হইবে যে, আর্য বা ক্ষাত্র বীরত্বের আদর্শ ও অনার্য বীরত্বের আদর্শ এক নহে। ক্ষত্রিয়গণ বীরত্ব সম্পর্কিত যে উচ্চ নৈতিক আদর্শ বিষয়ে শিক্ষা লাভ করিয়া থাকেন, ব্যাধযুবক কালকেতুর পক্ষে তাহা লাভ করা সম্ভব হয় নাই। তাহার বীরত্ব তাহার আত্মরক্ষার ধর্মের অন্তর্নিবিষ্ট একটি গুণ। সে আত্মরক্ষার জন্য পশু বধ করিয়া বীরত্ব প্রকাশ করিয়া থাকে এবং আত্মরক্ষার জন্যই বিজয়ী শত্রুর নিকট হইতে পলাইয়া আসিয়া ধান্যগৃহে আত্মগোপন করে। সে অনার্য, সুতরাং তাহার বীরত্ব কাপুরুষতামিশ্র, আত্মরক্ষার ধর্ম তাহার জীবনধর্ম—সুতরাং ক্ষাত্র বীরত্বের আদর্শ তাহার সম্মুখে স্থাপন করিলেই বরং তাহার চরিত্রটি অস্বাভাবিক হইয়া উঠিত।

চরিত্র-পরিকল্পনায় এই সকল সার্থকতার জন্যই বলা হইয়াছে যে 'মুকুন্দরামের কবিকঙ্কণ-চণ্ডীতে, স্ফুটোজ্জ্বল বাস্তব-চিত্রে. দক্ষ চরিত্রাঙ্কনে, কুশল ঘটনা সন্নিবেশে, ও সর্বোপরি, আখ্যায়িকা ও চরিত্রের মধ্যে একটি সূক্ষ্ম ও জীবন্ত সম্বন্ধ স্থাপনে, আমরা

ভবিষ্যৎ কালের উপন্যাসের বেশ সুস্পষ্ট পূর্বাভাস পাইয়া থাকি। মুকুন্দরাম কেবল সময়ের প্রভাব অতিক্রম করিতে, অতীত প্রথার সহিত আপনাকে সম্পূর্ণ বিচ্ছিন্ন করিতে, অলৌকিকতার হাত হইতে সম্পূর্ণ মুক্তিলাভ করিতে পারেন নাই বলিয়াই একজন খাঁটি ঔপন্যাসিক হইতে পারেন নাই। দক্ষ ঔপন্যাসিকের অধিকাংশ গুণই তাঁহার মধ্যে বর্তমান ছিল। এ যুগে জন্মগ্রহণ করিলে তিনি যে কবি না হইয়া একজন ঔপন্যাসিক হইতেন, তাহাতে সংশয় মাত্র নাই।'[১]

গদ্যই হউক পদ্যই হউক, উচ্চাঙ্গের রচনামাত্রেরই একটি বিশিষ্ট রচনাশৈলী বা স্টাইল আছে। প্রাচীন বাংলা সাহিত্যে ইহা খুব সুলভ নহে, মুকুন্দরামের মধ্যে ইহার সঙ্গে প্রত্যক্ষ পরিচয় হয়। সেইজন্য মুকুন্দরামের রচনা গভীরভাবে যিনি অনুশীলন করিয়াছেন, তিনি অতি সহজেই বুঝিতে পারিবেন, তাঁহার নামে প্রচলিত কাব্যের মধ্যে কোন্ অংশ প্রক্ষিপ্ত এবং কোন্ অংশ কবির নিজস্ব রচনা—মুকুন্দরামের কাব্যের প্রক্ষিপ্ত অংশ প্রমাণ করিবার জন্য অন্য কোনও ঐতিহাসিক প্রমাণের প্রয়োজন করে না। প্রাচীন বাংলা সাহিত্যে তাঁহার পরবর্তী আর মাত্র দুই তিন জন কবি সম্বন্ধে এই কথা বলা যাইতে পারে—তাঁহারা ঘনরাম ও ভারতচন্দ্র। তবে মুকুন্দরামই নিঃসন্দেহে বাংলা সাহিত্যে ইহার আদি স্রষ্টা।

রচনাশৈলী কবির মৌলিক প্রতিভার একটি বিশিষ্ট গুণ। সৃজনী প্রতিভা মৌলিক না হইলে ইহার বিকাশ অসম্ভব। প্রাচীন বাংলা সাহিত্যে অধিকাংশ কবিই পুচ্ছগ্রাহিতার পরিচয় দিয়াছেন বলিয়া তাঁহাদের কাহারও মধ্যে রচনার এই বিশিষ্ট মৌলিক গুণটি প্রকাশ পাইতে পারে নাই। কিন্তু মুকুন্দরামের প্রতিভা অন্য স্তরের। মৌলিক সৃজনী প্রতিভা বিকাশের যেখানে অবকাশ আছে, গতানুগতিকতার মধ্যেও মুকুন্দরাম তাহার যথার্থ সদ্ব্যবহার করিতে সক্ষম হইয়াছেন। কিন্তু স্টাইল বা রচনাশৈলীর প্রয়োগ কেহ যে সজ্ঞানে করিয়া থাকেন, তাহা নহে—তাহা প্রকৃত প্রতিভাবান লেখকের রচনায় অজ্ঞাতেই সৃষ্ট হইয়া থাকে। কয়েকটি দৃষ্টান্ত দিলে বক্তব্য বিষয়টি সুপরিস্ফুট হইবে।

'ভাব ও শব্দার্থের ঐকান্তিক সারূপ্য' যদি রচনাশৈলীর একটি লক্ষণ বলিয়া গ্রহণ করা যায়, তাহা হইলে মুকুন্দরামের এই পদ দুইটি ইহার একটি উল্লেখযোগ্য নিদর্শন বলিয়া স্বীকার করিতে হয়—

সোনা রূপা নহে বাপা এ বেঙ্গা পিতল।
ঘষিয়া মাজিয়া বাপু কর‍্যাছ উজ্জ্বল।।

এই পদ দুইটির মধ্যে বাক্য এবং অর্থের যে অপূর্ব মণিকাঞ্চন যোগ হইয়াছে, তাহা পূর্বে বিশ্লেষণ করিয়া দেখাইয়াছি; কেবলমাত্র বাস্তব দৃষ্টিভঙ্গির জন্য নহে, রচনাগুণেও এই পদ দুইটি মুকুন্দরামের মৌলিক প্রতিভার পরিচায়ক।

১। শ্রী কুমার বন্দ্যোপাধ্যায়, 'বঙ্গ সাহিত্যে উপন্যাসের ধারা' (কলিকাতা বিশ্ববিদ্যালয়-১৯৩৯), ১৫

ভাষার মধ্য দিয়াই রচনাশৈলীর পরিচয় প্রকাশ পাইয়া থাকে—ভাষার সুস্পষ্টতা ও প্রাঞ্জলতা ইহার অন্যতম প্রধান গুণ। মুকুন্দরামের নিম্নোদ্ধৃত রচনার মধ্যে ভাবের সঙ্গে শব্দার্থের সারূপ্যের সঙ্গে সঙ্গে ভাষার সুস্পষ্টতা ও প্রাঞ্জলতা কি রকম রূপ পাইয়াছে দেখুন। পশুগণ কালকেতুর অত্যাচারের বিরুদ্ধে চণ্ডীর নিকট নালিশ করিতেছে। প্রত্যেক চণ্ডীমঙ্গলের কবিই এই প্রসঙ্গ বর্ণনা করিয়াছেন। মুকুন্দরামের রচনায় হস্তী বলিতেছে—

বড় নাম বড় গ্রাম বড় কলেবর।
লুকাইতে নাহি ঠাঁই বীরের গোচর।।
কি করিব কোথা যাব কোথা গেলে তরি।
আপনার দন্ত দুটা আপনার অরি।।
শুণ্ডে ধরি মহাবীর উপাড়ে দশন।
এত অপমান মাতা সহে কোন জন।।

ভালুক বলিতেছে,

উইচারা খাই পশু নামেতে ভালুক।
নেউগী চৌধুরী নহি না করি তালুক।।

'বড় নাম, বড় গ্রাম, বড় কলেবর'—হস্তীর দেহের বিপুলত্ব বুঝাইতে পর পর এই তিনটি 'বড়' শব্দের প্রয়োগ এমন সার্থক হইয়াছে যে, এখানে বিশালবপু হস্তীটি যেন চোখের সম্মুখে জীবন্ত হইয়া উঠিয়াছে। এখানে পর পর তিনটি 'বড়' কথার আদ্য বর্ণে যে ধ্বনি সংযুক্ত হইয়াছে, তাহা যেন এই বিপুলকায় হস্তীটিরই তিনটি পদধ্বনি। কয়েকটি যথাযথ নির্বাচিত সহজ সরল শব্দদ্বারা এখানে একটি অপূর্ব বস্তুরস সৃষ্ট হইয়াছে। অথচ বস্তুটিকে প্রত্যক্ষ ভাবে বর্ণনা করা হয় নাই। দ্বিতীয় উদ্ধৃত পদ দুইটিও তাহাই। ফল-মূলাহারী বনের ভালুক, সে কাহারও কিছুতে নাই—এই ভাবটি প্রকাশ করিতে 'নেউগী চৌধুরী নহি না করি তালুক' কথা কয়েকটির সার্থকতা বিস্ময়কর। প্রত্যক্ষভাবে কথাটি এখানে বলা হয় নাই—বিষয়টি প্রকাশ করিবার এখানে একটি বিশিষ্ট ভঙ্গি বা কৌশল অবলম্বন করা হইয়াছে, ভাবপ্রকাশে এইপ্রকার বিশিষ্ট ভঙ্গির প্রয়োগ মুকুন্দরামের একটি বিশিষ্ট গুণ—এখানেই তাঁহার নিজস্ব রচনাশৈলীর পরিচয় পাওয়া যায়। নিম্নোদ্ধৃত পদ দুইটির সুস্পষ্টতা ও প্রাঞ্জলতা আরও প্রত্যক্ষ,—

শাশুড়ী ননদী নাই নাই তোর সতা।
কার সনে দ্বন্দ্ব করি চক্ষু কইলি রাতা।।

ইহাতে অনেক কথা বলা হইল; এমন কি, বাঙ্গালী বধূ-জীবনের সমস্ত পরিবেশটি চোখের সামনে যেন জ্বল্ জ্বল্ করিয়া উঠিল, কিন্তু সংক্ষেপে, কত সহজে এই কাজটি সম্পন্ন হইল। জীবনের প্রতি দৃষ্টি কত গভীর ও রচনাশৈলী কত উচ্চাঙ্গের হইলে যে ইহা সম্ভব

হইতে পারে, তাহা সহজেই অনুমান করা যায়। এই সব ক্ষেত্রে কবি বিষয়কে প্রত্যক্ষ বর্ণনা দ্বারা না বুঝাইয়া পারিপার্শ্বিক ইঙ্গিত দ্বারা আপনা হইতেই আপনি ফুটিয়া উঠিবার সুযোগ দিয়াছেন। মুকুন্দরামের রচনা হইতে এই প্রকার আরও বহু পদ উদ্ধৃত করিয়া দেখান যাইতে পারে।

পূর্বেই বলিয়াছি, মুকুন্দরামের কাব্য তাঁহার নিজস্ব জীবন-রসে রসায়িত। ইহাতে বুলান মণ্ডলের গুজরাট আগমন উপলক্ষে, লীলাবতীর ঔষধ-করণ সম্পর্কে, লহনা-খুল্লনার সপত্নী-বিবাদ উপলক্ষে নিজের জীবনের অভিজ্ঞতাই যে তিনি বর্ণনা করিয়াছেন, তাহা তাঁহার নিজের স্বীকৃতি হইতেই বুঝিতে পারা যায়। তাহা ছাড়াও ফুল্লরার দুঃখের বারমাসী বর্ণনাতেও হয়ত তাঁহার নিজের অসচ্ছল সাংসারিক জীবনের ছায়াপাত হইয়া থাকিবে। হয়ত 'চালু সেরে বান্ধা দিলুঁ মাটির পাথরা' তাঁহার নিজেরই অভাবগ্রস্ত জীবনের একটি দিনের করুণ অভিজ্ঞতার কথা। তাহা না হইলে, এই কথা কয়টির ভিতর দিয়া এমন এক মর্মান্তিক বেদনার স্পর্শ এত সহজভাবে অনুভূত হইত না। চণ্ডীমঙ্গল কাব্যের কাহিনী-মধ্যে গার্হস্থ্য জীবনের চিত্র রচনার যে বিস্তৃত অবকাশ পাওয়া গিয়াছে, তাহার সবখানি জুড়িয়াই হয়ত কবি তাঁহার নিজস্ব পারিবারিক জীবনের চিত্রটিই অঙ্কিত করিয়া রাখিয়াছেন। প্রথম কাহিনীটির মধ্যে দুঃখিনী ফুল্লরার যে অসচ্ছল সংসারটির চিত্র এত জীবন্ত হইয়া রহিয়াছে, তাহা হয়ত তাঁহার নিজেরই অসচ্ছল জীবনের চিত্র—দ্বিতীয় কাহিনীটিতে লহনা-খুল্লনার সপত্নী-বিবাদের মধ্যে যে নিজেরই দাম্পত্য জীবনের চিত্র প্রতিফলিত হইয়াছে, তাহা তো তিনি নিজেই স্পষ্ট করিয়া বলিয়া দিয়াছেন। বিভিন্নমুখী নারীচরিত্রের তিনি যে এত সুনিপুণ স্রষ্টা, তাহার কারণ হয়ত ইহাই। তাঁহার ব্যক্তিগত জীবনে নারীচরিত্রের সবগুলি দিক হয়ত তিনি সুনিপুণভাবে প্রত্যক্ষ করিবার সুযোগ পাইয়াছিলেন। যে কবি এতখানি জীবন-রসিক, তিনি প্রত্যক্ষ জীবনকে অতিক্রম করিয়া বহুদূর অগ্রসর হইতে পারেন না। সেইজন্য তাঁহার কাব্য লঘুভার কল্পনার পক্ষবিহারী না হইয়া বাস্তব জীবনের গুরুভারে মন্থরগামী হইয়াছে। কাব্যের সঙ্গে জীবনের এমন নিবিড় যোগ ইতিপূর্বে বাংলা সাহিত্যে আর দেখা যায় নাই—এমন কি, সমগ্র মধ্যযুগ ব্যাপিয়া তাঁহার পরবর্তী কালেও আর কোনও কবির রচনায়ও তাহা প্রকাশ পায় নাই। ভারতচন্দ্রের সঙ্গে মুকুন্দরামের এইখানেই স্থূল পার্থক্য।

মুকুন্দরাম দুঃখবর্ণনার কবি, কিন্তু দুঃখবাদী কবি নহেন। তাঁহার 'অভয়া-মঙ্গল' পরম আশাবাদীর জীবন-সঙ্গীত। মনসা-মঙ্গলের মত চণ্ডীমঙ্গল আনুপূর্বিক দুঃখ-ভারাক্রান্ত এবং বিয়োগান্তক কাব্য নহে সত্য, কিন্তু তথাপি জীবনের খণ্ড খণ্ড দুঃখের কাহিনীতে চণ্ডীমঙ্গল কাব্য ভারাক্রান্ত। ইহার প্রধান বৈশিষ্ট্য এই যে, দুঃখের ভিতর দিয়াই ইহার কোনও জীবনেরই সমাপ্তি নির্দেশ করা হয় নাই, ইহাতে দুঃখ উত্তীর্ণ হইয়া গিয়া সুখের আস্বাদন লাভের কথাও আছে। নিজের জীবনের দুঃখ-কাহিনীর বর্ণনা দিয়াই মুকুন্দরাম তাঁহার কাব্য রচনার সূত্রপাত করিয়াছেন। তাঁহার সাতপুরুষের ভিটা ত্যাগ করিয়া যাইবার দুঃখ-কাহিনী

লইয়া এই কাব্যরচনার আরম্ভ। ব্যক্তিজীবনে এই সুকঠিন দুঃখ হইতে উত্তীর্ণ হইয়া গিয়াও তাঁহার অনুভূতিশীল কবিহৃদয় তাঁহার অবশিষ্ট জীবন ব্যাপিয়া সেই দুঃখ-স্মৃতিরই যে রোমন্থন করিয়াছে, তাঁহার সমগ্র কাব্য তাহার প্রমাণ। পশুকুলের দুঃখ নিবেদনের মধ্যে তদানীন্তন সমাজের সঙ্গে তাঁহার নিজের অসহায় অবস্থার কথা বর্ণিত হইয়াছে। ফুল্লরার দুঃখজীবনের মধ্যে তাঁহার নিজের অভাবগ্রস্ত জীবনের ছায়াপাত হইয়াছে; এমন কি, সমৃদ্ধ সদাগরের পরিবারেও খুল্লনার যে দুঃখ আকস্মিক বিপৎপাতের মত একদিন উদয় হইয়া পরিণামে বিলীন হইয়া গিয়াছিল, তাহাও তাঁহার ব্যক্তিগত জীবনের ছায়াপাতে করুণ হইয়া উঠিয়াছে। মুকুন্দরামের রচনায় দুঃখ-বর্ণনা প্রাধান্য লাভ করিয়াছে, কিন্তু তাঁহার কাব্যে দুঃখেই দুঃখের শেষ নহে, দুঃখ উত্তীর্ণ হইবার পরম আশ্বাস বাণীও ধ্বনিত হইয়াছে।

আন্তরিকতাই মুকুন্দরামের কাব্যের প্রাণ। যে কোন একটি চিত্র নিখুঁতভাব চিত্রিত করিতে পারিলেই যে তাহার সার্থকতা, তাহা নহে—তাহার সহিত কবিহৃদয়ের একটু সহানুভূতিও মিশ্রিত হওয়া প্রয়োজন। মুকুন্দরামের হৃদয়ে সহানুভূতির অভাব ছিল না। ফুল্লরার বারমাসের দুঃখ-বর্ণনায় যখন তিনি বলিয়াছেন,—

বৈশাখে অনল সম বসন্তের খরা।
তরুতল নাহি মোর করিতে পসরা।।
পায় পোড়ে খরতর রবির কিরণ।
শিরে দিতে নাহি আঁটে খুঞার বসন।।
নিযুক্ত করিল বিধি সভার কাপড়।
অভাগী ফুল্লরা পরে হরিণের ছড়।।

তখন ব্যাধ-জীবনের মূলে তাঁহার যে শুধু নিবিড় অভিজ্ঞতার পরিচয়ই প্রকাশ পায়, তাহা নহে, তাহার ভিতরে একটি দুঃখ-কাতর কবিমন প্রত্যক্ষ হইয়া উঠে। এই নিপুণ সামাজিক অভিজ্ঞতা ও আন্তরিকতা লইয়াই মুকুন্দরামের কবিত্ব।

বিচ্ছিন্ন চরিত্র-সৃষ্টিতে মুকুন্দরাম যেমন কালকেতুর কাহিনীতে কৃতিত্ব প্রকাশ করিয়াছেন, তেমনই সামগ্রিক ভাবে কাহিনীর বিন্যাসে ধনপতি সদাগরের কাহিনীতেও তিনি কৃতিত্ব প্রকাশ করিয়াছেন। ইহার একটি প্রধান কারণ এই যে, ধনপতি সদাগরের কাহিনীটি মধ্যবিত্ত বাঙ্গালীর গৃহস্থ জীবনের ভিত্তির উপর রচিত হইয়াছে, ইহার চিত্র এবং চরিত্রগুলিকে মুকুন্দরামের যেমন প্রত্যক্ষ করিবার সুযোগ হইয়াছিল, কালকেতুর ব্যাধজীবনকে ততখানি নিকট হইতে তিনি প্রত্যক্ষ করিবার সুযোগ লাভ করিতে পারেন নাই। বিশেষত হিন্দুসমাজের সংস্কার লইয়া তিনি কালকেতুর ব্যাধজীবনকে রূপায়িত করিতে গিয়া অনেক ক্ষেত্রেই ইহার বাস্তব ধর্ম ক্ষুণ্ণ করিয়াছেন, সম্পূর্ণ আত্মনির্লিপ্ত হইয়া তিনি ব্যাধ-জীবনকে লক্ষ করিতে পারেন নাই। সেইজন্য তিনি কালকেতুর হিন্দু সমাজোচিত নামকরণ এবং কর্ণবেধ, তাহার বিবাহ প্রথায় উচ্চতর হিন্দু-সমাজের বিবাহ প্রথা, বার্ধক্যে ধর্মকেতুর

বারাণসী বাস, কালকেতু ও ফুল্লরার মুখে রামায়ণ মহাভারতের নীতিকথা ইত্যাদি উল্লেখ করিয়াছেন। ইহাদের মধ্য দিয়া যে 'ব্যাধ গোহিংসক রাঢ়'-এর জীবন মূর্ত হইয়া উঠিবার পরিবর্তে উচ্চতর হিন্দুসমাজ-প্রভাবিত একটি জীবন রূপায়িত হইয়াছে, তাহাই অনুভূত হয়। ফুল্লরার দারিদ্র্যের মধ্যেও অনার্য ব্যাধ-নারীর দারিদ্র্যের পরিচয় প্রকাশ পায় নাই—নিম্ন মধ্যবিত্ত শ্রেণীর দারিদ্র্যের রূপই তাহার মধ্য দিয়া প্রকাশ পাইয়াছে। হরগৌরীর গৃহস্থালীর বর্ণনার মধ্য দিয়াও অনুরূপ দারিদ্র্যের বর্ণনাই প্রায় সকল মঙ্গলকাব্যেই শুনিতে পাওয়া যায়। কিন্তু ধনপতি সদাগরের কাহিনীর মধ্যে এই রূপটি দেখিতে পাওয়া যায় না। ইহার জীবন বাংলার সাধারণ সামাজিক জীবন, ইহার সঙ্গে মুকুন্দরামের প্রত্যক্ষ পরিচয়ের কোনদিক হইতেই বাধা ছিল না বলিয়া ইহার বস্তুধর্মিতা কোনদিক হইতে ক্ষুণ্ণ হইতে পারে নাই।

চণ্ডীমঙ্গলের মধ্যে যে দুইটি কাহিনী আছে, তাহাদের মধ্যে ধনপতি সদাগরের কাহিনীটিই প্রাচীনতর বলিয়া মনে হয়। কারণ, মেয়েলী বারমেসে মঙ্গলচণ্ডীর ব্রতকথায় এই কাহিনীটিই বর্ণনা করা হইয়া থাকে, কালকেতুর কাহিনী তাহাতে বর্ণিত হয় না। চণ্ডীমঙ্গলের একটি ষোল পালার রূপ দিবার উদ্দেশ্যে এই কাহিনীটি স্বতন্ত্র একটি ঐতিহ্য হইতে আসিয়া পরবর্তী কালে ধনপতির কাহিনীর সঙ্গে সংযুক্ত হইয়াছে। ধনপতির কাহিনীর মধ্যে মঙ্গলকাব্যের সকল বৈশিষ্ট্যেরই সন্ধান পাওয়া যায়, কালকেতুর কাহিনীতে সকল বৈশিষ্ট্যের সন্ধান পাওয়া যায় না। ধনপতির কাহিনীটি দীর্ঘতর কাল ধরিয়া প্রচলিত থাকিবার জন্যই হোক, কিংবা ব্যাপকতর ক্ষেত্রে বিভিন্ন ভাবে প্রচলিত থাকিবার জন্যই হোক, ইহার একটি রূপ নির্দিষ্ট (standardised) হইয়া গিয়াছিল, সুতরাং মঙ্গলকাব্যের গুণও ইহার মধ্যে অধিক প্রকাশ পাইয়াছে। কালকেতুর কাহিনীতে বিভিন্ন কবি যেমন ছোটখাট বিভিন্ন চরিত্র সৃষ্টি করিবার সুযোগ গ্রহণ করিয়াছেন, ধনপতি সদাগরের কাহিনীতে তাহা পাওয়া যায় নাই। ষোড়শ শতাব্দীতে বাঙ্গালীর ধ্যান-ধারণার ক্ষেত্রে বৈষ্ণব ভাবাদর্শের যে প্রভাব বিস্তার লাভ করিয়াছিল, কালকেতুর কাহিনী অপেক্ষা ধনপতির কাহিনীতে মুকুন্দরাম তাহার বিস্তৃততর পরিচয় দিবার অবকাশ পাইয়াছেন। বাংলার বৃহত্তর সমসাময়িক সমাজ-জীবনের সামগ্রিক রূপ ইহার মত আর কোথাও এত স্পষ্ট হইয়া প্রকাশ পায় নাই। কালকেতুর কাহিনীতে যাহা প্রকাশ পাইয়াছে, তাহা খণ্ডিত মাত্র।

কালকেতুর কাহিনীতে দেবতার একটি প্রত্যক্ষ অংশ আছে, তাহার ফলে কাহিনী হইতে অলৌকিকতার ভাব অনেক ক্ষেত্রেই দূর হইতে পারে নাই। এমন কি, ইহার নায়কের ভাগ্য পরিবর্তনের মূলেই রহিয়াছে দেবতার অহৈতুকী করুণা। কিন্তু ধনপতি সদাগরের কাহিনীর মধ্যে দেবতা থাকিলেও তাহা কাহিনীর ধারা এমন ভাবে নিয়ন্ত্রিত করিতে পারে নাই। ইহাতে নর-নারীর স্বাভাবিক জীবন-ধারার মধ্যে কোনও অলৌকিক শক্তি আসিয়া অন্যায় ভাবে তাহা নিয়ন্ত্রিত করে নাই; ইহার শেষাংশের যুদ্ধ-বৃত্তান্ত কাহিনীর মূল অংশ নহে, ইহা কেবল মাত্র দেবীমাহাত্ম্য কীর্তনের জন্যই আসিয়াছে, কাহিনীর অনিবার্য ধারায় আসে নাই। ইহা সম্পূর্ণ পরিত্যাগ করিয়াও কাহিনীর একটি মানবিক ব্যাখ্যার সন্ধান পাওয়া যাইতে পারে;

কিন্তু কালকেতুর আকস্মিক ভাগ্য পরিবর্তনের মূলে কোন লৌকিক ব্যাখ্যা খুঁজিয়া পাওয়া কঠিন। সেই জনাই ধনপতি কাহিনীর কাব্যগুণ অধিক এবং মুকুন্দরামও তাহার সম্পূর্ণ সদ্ব্যবহার করিয়াছেন। ইহার কাহিনী এবং চরিত্রগুলি একটু বিশ্লেষণ করিয়া দেখিলেই তাহা বুঝিতে পারা যাইবে।

ধনপতি সদাগরের কাহিনীর মধ্যে যে বিষয়টি আছে, তাহা দেশদেশান্তরেরই লোক-সাহিত্যের একটি নির্দিষ্ট বিষয় (motif)—তাহা নিরুদ্দিষ্ট পিতার সন্ধানে পুত্রের অভিযান। এই সকল ক্ষেত্রে দেখা যায় যে, পুত্র মাতৃগর্ভে থাকিতেই পিতা নিরুদ্দিষ্ট হইয়া যায়, পরিণত বয়সে পুত্রের মনে নিরুদ্দিষ্ট পিতার প্রতি এক দুর্বার আকর্ষণ অনুভূত হয়; এই আকর্ষণের কারণ মনস্তাত্ত্বিক, সুতরাং নিতান্ত সঙ্গত এবং স্বাভাবিক। এই সূত্রেই ইহার মধ্যে একটি জীবন-সত্য বিধৃত হইয়া থাকে, তাহা কেন্দ্র করিয়াই কাহিনীটি আবর্তিত হয়। প্রাচীন গ্রীক কবি হোমারের 'ওডিসি' কাব্য, পারস্য ভাষায় সোরাব-রোস্তমের কাহিনীমূলক কাব্য প্রায় অনুরূপ বিষয়-বস্তুই বিস্তৃততর ভাবে বর্ণনা করিয়াছে। লোকসাহিত্যের মৌখিক ব্যবহারের ক্ষেত্র হইতেই ক্রমে বিষয়টি উচ্চতর বা লিখিত সাহিত্যের মধ্যেও গৃহীত হইয়াছে, বাংলাদেশেও ব্রতকথা হইতে তাহা গিয়া মঙ্গলকাব্যের অভিজাত সাহিত্যের ক্ষেত্রে প্রবেশ লাভ করিয়াছে। সুতরাং ধনপতি সদাগরের কাহিনী এবং ইহার বিষয়-বস্তুর গুণ সাহিত্যের মধ্য দিয়া নানা ভাবেই পরীক্ষিত হইয়া আসিয়াছে। ধনপতি সদাগরের কাহিনীর মূল বিষয়ও পুত্র কর্তৃক নিরুদ্দিষ্ট পিতার সন্ধান এবং নিরুদ্দিষ্ট পিতাকে ফিরিয়া পাইবার ভিতর দিয়া জীবনে পুত্রের প্রতিষ্ঠা। ঐতিহ্যের ধারা অনুসরণ করিয়াই মুকুন্দরাম কাহিনীটি রচনা করিলেও ইহার মধ্যে তিনি চরিত্র সৃষ্টিতে যে কৃতিত্ব দেখাইয়াছেন, তাহাতেই তাঁহার মৌলিক প্রতিভার পরিচয় প্রকাশ পাইয়াছে। সেই চরিত্রগুলিই এখন বিচার করিয়া দেখা আবশ্যক।

চণ্ডীমঙ্গল কাব্যের দ্বিতীয় কাহিনীর নায়ক ধনপতি সদাগর। মনসা-মঙ্গলে সদাগর চরিত্রের এক রূপের আমরা পরিচয় পাইয়াছি, তাহার দৃপ্ত পৌরুষ এবং বলিষ্ঠ ব্যক্তিত্ব সেখানে আকাশস্পর্শী হইয়া উঠিয়াছে; কিন্তু ধনপতি সদাগরের চরিত্র সেই উপাদানে গঠিত নহে। সে ধনশালী, কিন্তু বিলাসী প্রকৃতির লোক। লঘু কৌতুক ক্রীড়ায় তাহার উল্লাস, সে পরিজন সঙ্গী লইয়া পারাবত ক্রীড়ায় কালহরণ করিয়া থাকে।

> সখা সঙ্গে ধনপতি আনন্দে পূর্ণিত মতি
> পায়রা উড়ায় সদাগরে।
> ছাড়িয়া পাটের দোলা একে একে করে খেলা
> পায়রী রাখিয়া বাম করে।।

এক হাতে পায়রা এবং আর এক হাতে পায়রী লইয়া তাহার কৌতুক ক্রীড়া। এই লঘুচিত্ত ব্যক্তি পায়রা লইয়া ক্রীড়াচ্ছলে খুল্লনাকে দেখিতে পাইল, দেখিয়া তাহার রূপ-যৌবনে আকৃষ্ট হইল, গৃহে তাহার পত্নী আছে তাহার কথা বিস্মৃত হইয়া তাহাকে বিবাহ করিবার অভিলাষ জ্ঞাপন করিল। বহুবিবাহ সে যুগের ধনশালী ব্যক্তির বিলাস ছিল, বিবাহে তাহার কিছুমাত্র বাধা হইল না। কিন্তু ধনপতি দৃঢ়ভাবে কোন বস্তুতে আকৃষ্ট হইয়া থাকিবার ব্যক্তি নহে, সে ভোগী, লঘুপদে সে জীবনের পথে বিচরণ করে; প্রেমেও তাহার নিষ্ঠা নাই, খুল্লনার প্রতি আসক্ত হইবার পূর্বেই তাহার দীর্ঘদিন গৃহ হইতে অনুপস্থিত থাকিবার প্রয়োজন হইল এবং প্রবাসে গিয়া সে নূতন করিয়া বিলাস-জীবন রচনা করিল, গৃহের কথা ভুলিয়া গেল। তাহার মত চরিত্রের ব্যক্তির পক্ষে তাহা নিতান্ত স্বাভাবিক। তারপর দীর্ঘদিন পর প্রবাস হইতে আবার যখন গৃহে ফিরিয়া আসিল, তখনও নবোদ্ভিন্নযৌবনা খুল্লনার রূপের দিকেই সতৃষ্ণ দৃষ্টিপাত করিল, বলিল—

বয়ান বিমল কনক-কমল
গজমতি-হার সাজে।
পাটের সাড়ী করাছে পরিধান
চলিতে নূপুর বাজে।।
কামের ধনুক কামের শর
ছাড়াছে সাধুর ঘরে।
শ্রীকবিকঙ্কণ করিল রচন
দেবী অভয়ার বরে।।

সুতরাং এই চরিত্রের মধ্যে চাঁদ সদাগরের মত উচ্চ আদর্শ কিংবা বলিষ্ঠ ব্যক্তিত্বসম্পন্ন কোন আচরণ প্রত্যাশা করা যায় না। ধনপতির আর এক দুর্ভাগ্য যে গৃহসুখ তাহার ভাগ্যে ছিল না, সেইজন্যও সে রূপমোহ অতিক্রম করিয়া জীবনে স্থায়ী কল্যাণের মধ্যে প্রতিষ্ঠা লাভ করিতে পারে নাই। পুনরায় তাহার বিদেশ যাত্রার ডাক পড়িল এবং এই বারই সে নিরুদ্দিষ্ট হইল। সুতরাং যদিও ধনপতির কাহিনী বাঙ্গালীর গার্হস্থ্য জীবনাশ্রিত রচনা, তথাপি ইহার মধ্যে সুনিবিড় দাম্পত্য জীবনের কোন পরিচয় প্রকাশ পাইতে পারে নাই; বরং সে পরিচয় কালকেতু-ফুল্লরার জীবনে প্রকাশ পাইয়াছে।

খুল্লনাকে ধনপতি-কাহিনীর নায়িকা বলিয়া উল্লেখ করিতে হয়। খুল্লনার একটি প্রধান বিশেষত্ব এই যে, সমগ্র মঙ্গলকাব্যের নায়িকা-চরিত্রের মধ্যে সেই একমাত্র জননী। ফুল্লরা কিংবা বেহুলার মধ্যে আমরা এই পরিচয়টি লাভ করিতে পারি নাই। মেনকা কিংবা সনকার

মধ্যে জননীরূপের পরিচয় থাকিলেও তাঁহারা কোনও মঙ্গলকাব্যের নায়িকা নহেন। বিশেষত কুমারী জীবন হইতে আরম্ভ করিয়া নারীচরিত্রে মাতৃত্বের বিকাশ পর্যন্ত খুল্লনার মধ্য দিয়া যে ভাবে প্রকাশ পাইয়াছে, মধ্যযুগের আর কোন স্ত্রীচরিত্রের মধ্য দিয়া তাহা সে ভাবে প্রকাশ পায় নাই। বিশেষত মাতৃত্বেই নারীচরিত্রের পরিপূর্ণতা প্রকাশ পায়। সুতরাং খুল্লনাই মধ্যযুগের মঙ্গলকাব্যে একমাত্র পূর্ণাঙ্গ নারীচরিত্র; কন্যা, জায়া এবং জননী নারীর এই তিনটি রূপই তাহার মধ্য দিয়া প্রকাশ পাইয়া তাহার চরিত্রের একটি পূর্ণাঙ্গ পরিচয় প্রকাশ করিয়াছে। সেইজন্য অন্য কোন মঙ্গলকাব্যের স্ত্রী চরিত্রের সঙ্গেই তাহার তুলনা হইতে পারে না। মুকুন্দরাম এই পরিচয় কতদূর সার্থক ভাবে প্রকাশ করিয়াছেন, তাহাই এখন বিচার করিয়া দেখা আবশ্যক।

খুল্লনা ধনী পিতার কন্যা। একদিন 'সাত পাঁচ সখি মেলি, খুল্লনা খেলেন ধূলি, পারাবত পড়িল অঞ্চলে।' একদিন সখীদিগের সঙ্গে ধূলি-খেলা করিতে করিতে শ্যেন-তাড়িত ধনপতির পাবাবত আসিয়া তাহার বস্ত্রাঞ্চলে লুকাইল। খুল্লনা ধূলি-খেলা করিলেও বালিকা নহে; ধনপতি যখন পারাবত ফিরিয়া চাহিল, তখন তাহাকে তাহার জ্যেঠতুত ভগিনীর স্বামী বলিয়া চিনিতে পারিয়া কহিল—

প্রাণভয়ে পারাবত লইল শরণ।
প্রাণ দিয়া রক্ষা করি অনুগত জন।।

দৈবে দিল পারাবত নাহি করি চুরি।

মিছা কাজে কয় সাধু কপট চাতুরী।।

তুমি যে রাজার সাধু কে তোমাকে টুটা।

যদি লবে পারাবত দাঁতে কর কুটা।।

পারাবত খুঁজিতে আসিয়া সাধু খুল্লনার নিকট নিজেকে হারাইয়া ফেলিল। তারপর বিবাহ হইয়া গেল। বিবাহের পর খুল্লনার নূতন জীবনের বিচিত্র অভিজ্ঞতার সূচনা দেখা গেল। সপত্নী লহনার নিকট হইতে প্রথমে সে স্নেহ পাইল; দুর্বলা দাসীর ষড়যন্ত্রে সেই স্নেহ যখন গরলে পরিণত হইল, তখন তাহাকে এক মর্মান্তিক অবস্থার সম্মুখীন হইতে হইল। সপত্নীর চক্রান্ত বুঝিতে পারিয়াও কেবলমাত্র দৈহিক বলের নিকট সে পরাজয় স্বীকার করিতে বাধ্য হইল। তাহাকে জীবনে দুঃসহ কষ্টের সম্মুখীন হইতে হইল। কিন্তু দুঃখের মধ্যেও স্বামীর প্রতি তাহার বিশ্বাস অটল এবং অবিচল রহিল। পরিপূর্ণ স্বামিপ্রেম লইয়া সে

বিশ্বাস করিল, স্বামী কখনও তাহাকে নিষ্ঠুর আদেশ দিতে পারেন না; এই বিশ্বাসের শক্তিতেই সে দুঃখ-তপস্যার তিমির রাত্রি উত্তীর্ণ হইয়া গেল। সে যে নিতান্ত বুদ্ধিহীনা বালিকা নহে, লহনার সঙ্গে ব্যবহারের মধ্য দিয়া তাহা এখানে প্রকাশ পাইয়াছে—লহনার কথার সে প্রতিবাদ করিয়াছে, তাহার সঙ্গে কলহ করিয়াছে, অবশেষে লহনার সঙ্গে মল্লযুদ্ধ করিতেও পশ্চাৎপদ হয় নাই। কিন্তু দৈহিক বলে সে লহনা অপেক্ষা দুর্বল; লহনা তাহার এই দুর্বলতার সুযোগ লইয়া তাহাকে দুঃখের মধ্যে নিক্ষেপ করিল,—'খুল্লনার বিধি বাম, দু'জনার সংগ্রাম, লহনার হইল জয়।' খুল্লনার দুঃখভোগ খুল্লনার তপস্যা। কন্যার বৈধব্য দোষ ছিল বলিয়া পিতা ধনপতি দোজবরে তাহাকে বিবাহ দিয়াছিলেন, এই দুঃখ এবং বিচ্ছেদের ভিতর দিয়া খুল্লনা তাহার দুরদৃষ্টের জন্য প্রায়শ্চিত্ত করিয়াছে। ইহার বর্ণনা যেমন বাস্তব, তেমনই করুণ।

তারপর বণিক সভায় পরীক্ষাদানের মধ্য দিয়া খুল্লনা চরিত্রের আর একটি দিকের পরিচয় প্রকাশ পাইয়াছে। তাহার আত্মপ্রত্যয়ের শক্তি যে কত প্রবল ছিল, ইহার মধ্য দিয়া তাহারই পরিচয় পাই। বেহুলা-চরিত্রের আত্মপ্রত্যয়ের যে দিক তাহার চরিত্রকে একটি বিশেষত্ব দান করিয়াছিল, খুল্লনার চরিত্রও সেই আত্মপ্রত্যয়ের শক্তিতে শক্তিশালী ছিল। ধনপতি যখন অর্থ দ্বারা বণিক-সভার মুখ বন্ধ করিতে চাহিয়াছিল, তখন খুল্লনা তাহাকে বলিয়াছিল,

> অবোধ পরাণ-নাথ বলিয়ে তোমারে।
> আজি ধন দিলে দিবে বৎসরে বৎসরে।।
> নিজ ধন দিতে দিতে তুমি হবে রঙ্ক।
> ভুবন ভরিয়া মোর রহিবে কলঙ্ক।।

নিজের চরিত্রের উপর সুদৃঢ় বিশ্বাস লইয়াই খুল্লনা কঠিন পরীক্ষার সম্মুখীন হইল এবং সেই বিশ্বাসের শক্তিতেই পরীক্ষায় উত্তীর্ণ হইয়া গেল। তারপর খুল্লনার আর এক রূপ দেখিতে পাওয়া যায়। তখন সে জননী, স্বামী দীর্ঘকাল যাবৎ বাণিজ্যের জন্য নিরুদ্দিষ্ট। একদিকে প্রবাসী স্বামীর, অপর দিকে শিশু সন্তানের কল্যাণ কামনা, উভয়ের মধ্য দিয়া তাহার চরিত্র এক অভাবনীয় রূপ লাভ করিল। বাণিজ্য যাত্রার সময় স্বামী দেবতাকে অবহেলা করিয়া গিয়াছে, সেইজন্য তাহার জন্য আশঙ্কা, আর একদিকে আত্মমর্যাদা রক্ষা করিয়া নিরুদ্দিষ্ট পিতার সন্তানের পরিচর্যা, এই দুই কাজই সে করিয়া যাইতে লাগিল। কিন্তু এমন সময় তাহার উপর আবার আঘাত আসিয়া পড়িল। অপমানিত পুত্র পিতৃসন্ধানে বাহির

হইতে চায়। খুল্লনা তাহাকে বাধা দিবে কি করিয়া? ইহার সঙ্গে নিজের সম্ভ্রম এবং সন্তানের আত্মসম্মান জড়িত হইয়া আছে। কিন্তু একমাত্র সন্তানকে দীর্ঘকাল নিরুদ্দিষ্ট পিতার সন্ধান করিবার জন্য অনির্দিষ্ট কালের জন্য প্রবাসে পাঠাইতে তাহার অন্তর একেবারে ছিঁড়িয়া যাইতে লাগিল। তাহা সত্ত্বেও

খুল্লনা সুধীরমতি,         বুঝিয়া কার্যের গতি
আজ্ঞা দিল সিংহল গমনে।

খুল্লনা অন্ধ মাতৃস্নেহ দ্বারা সন্তানের আত্মপ্রতিষ্ঠার পথ রোধ করিয়া দাঁড়াইল না। এখানে কর্তব্য-পরায়ণা জননীর মতই সে আচরণ করিল। স্বামী-বিচ্ছেদের দুঃসহ দুঃখ এবং অপমানের মধ্যে আসিয়া একমাত্র পুত্র-বিচ্ছেদের আঘাত কঠিনতর বেদনার সঞ্চার করিল। বিচ্ছেদের দুঃখ-জীবনে অভ্যস্ত খুল্লনা এই আঘাতও মাথা পাতিয়া সহ্য করিল। দুঃখ-বর্ণনার কবি মুকুন্দরামের রচনায় খুল্লনার দুঃখ-বেদনার কথাই তাহার ক্ষণিক সুখভোগের অস্পষ্ট চিত্রগুলিকে সম্পূর্ণ মলিন করিয়া দিয়াছে।

দুর্বলা এই কাহিনীর খল (villain) চরিত্র। বহুপত্নীক পরিবারের মধ্যে এই শ্রেণীর চরিত্র ক্ষুদ্র ব্যক্তিস্বার্থ পূর্ণ করিবার জন্য যে কি ভাবে অন্যের সুমহান দুঃখের কারণ হয়, সে তাহার একটি জীবন্ত প্রমাণ। কালকেতুর কাহিনীর মুরারি শীল কিংবা ভাঁড়ুদত্ত কাহিনীর অনিবার্য ধারার সঙ্গে সম্পর্কযুক্ত নহে, কিন্তু ধনপতির কাহিনীর মধ্যে দুর্বলা দাসীর একটি সক্রিয় অংশ আছে, তাহার আচার আচরণ কাহিনীর ধারা নিয়ন্ত্রিত করিয়াছে। সুতরাং যথার্থ অর্থে সেই এই কাব্যের খল বা villain চরিত্র। সরলমতি লহনার মনের মধ্যে সে বিষ ঢালিতে লাগিল—

নানা উপহার দিয়া পোষহ সতিনী।
আপনার কর্মনাশ করিলে আপনি।।
সাপিনী বাঘিনী সতা পোষ নাহি মানে।
অবশেষে ওই তোরে বধিবে পরাণে।।

যে সরল বিশ্বাসে লহনা খুল্লনাকে সপত্নী করিয়া ঘরে আনিয়াছিল, সেই সরল বিশ্বাসেই দুর্বলার কথায় সে প্ররোচিত হইল। দুর্বলা অতি কৌশলে এই কার্যটি সাধন করিল। কারণ, দুর্বলা জানে—

যেই ঘরে দু সতীনে না হয় কন্দলী।
সেই ঘরে দাসী বৈসে বড়ই পাগলী।।

বাংলার পারিবারিক জীবন সম্পর্কে মুকুন্দরামের এই বাস্তব জ্ঞান, তাঁহার এই

কাহিনীতে নিয়োজিত হইবার ফলেই ধনপতির কাহিনী নানা দিক দিয়া বিশেষত্ব পূর্ণ হইয়াছে।

লহনার চরিত্রটিও মুকুন্দরামের কল্পনায় জীবন্ত হইয়া উঠিয়াছে। তাহার প্রকৃতি সরল, জীবন সম্পর্কে গভীর ভাবে ভাবিয়া দেখিবার শক্তি তাহার নাই। যখন শুনিতে পাইল, স্বামী তাহার সপত্নী আনিবার ইচ্ছা প্রকাশ করিয়াছেন, তখন সে পা ছড়াইয়া বসিয়া নিতান্ত বালিকার মত কাঁদিতে লাগিল। আবার পর মুহূর্তেই চুড়ি গড়াইবার জন্য স্বামীর নিকট হইতে পাঁচ পল সোনা এবং পরিধানের জন্য একখানি পাটশাড়ি পাইয়াই আশ্বস্ত হইল। অলঙ্কার ও শাড়ি সম্পর্কিত নারীর চিরন্তন দুর্বলতার সুযোগ লইয়া স্বামী তাহার দাম্পত্য জীবনের স্বার্থের পথে যে কন্টক স্থাপন করিতেছেন, তাহা সে অনুমানও করিতে পারিল না।

রত্ন পাইয়া যত্নে লইল লহনা যুবতী।
বিবাহের তরে তবে দিল অনুমতি।।

এই বালিকা-সুলভ সরল প্রকৃতির জন্যই সপত্নী খুল্লনাকে সে সরল ভাবে নিজের গৃহে বরণ করিয়া লইল। কিন্তু যাহার নিজের বুদ্ধির অভাব, সে অতি সহজেই পরের বুদ্ধি দ্বারা পরিচালিত হয়; লহনারও তাহাই হইল। দুর্বলা দাসীর প্ররোচনায় সহজেই সে খুল্লনার বিরুদ্ধে বিদ্বেষপরায়ণ হইয়া উঠিল এবং যে সরল বিশ্বাসে তাহাকে নিজের কনিষ্ঠা ভগ্নীর মত গ্রহণ করিয়াছিল, সেই সরল বিশ্বাসেই দাসীর প্রতিটি কথায় বিশ্বাস স্থাপন করিল। তারপর খুল্লনার কোনও সর্বনাশ করিতেই তাহার আর বাকি রহিল না—সে জাল পত্র রচনা করিল, তাহার সপত্নী-বিদ্বেষের জীবন্ত রূপ নানা ভাবে প্রকাশ পাইতে লাগিল। এখানে একটি কথা স্মরণ রাখিতে হইবে যে, লহনা নিঃসন্তানা—সন্তানের অভাবে তাহার নারীত্ব অপূর্ণ রহিয়াছে; সেইজন্য যে কোনও প্রকৃতির ক্রূর এবং নিষ্ঠুর আচরণই তাহা দ্বারা সম্ভব হইতে পারিতেছে। অতিক্রান্তযৌবনা নিঃসন্তানা নারীর অতৃপ্ত মাতৃত্ব অসহায় সপত্নীর বিরুদ্ধে এক আদিম হিংস্র রূপ লইয়া আত্মপ্রকাশ করিল। মুকুন্দরামের রচনায় ইহা যেমন বাস্তব, তেমনই জীবন্ত হইয়া উঠিয়াছে। মুকুন্দরামের লহনা-খুল্লনার সপত্নী বিবাদ বিষয়ক দুইটি পদ হইতে অনুমান করিতে পারা যায় যে, তাঁহার সংসারেও দুই সপত্নী ছিল; তিনি লিখিয়াছেন,—

একজন সহিলে কোন্দল হয় দূর।
বিশেষিয়া জানেন চক্রবর্তী ঠাকুর।।

সুতরাং লহনা এবং খুল্লনার সম্পর্কের প্রত্যক্ষ পরিচয় তিনি তাঁহার নিজের পারিবারিক

জীবন হইতেই লাভ করিয়াছিলেন। সেইজন্যই ইহাদের সপত্নী বিবাদের চিত্র এমন জীবন্ত করিয়া তিনি আঁকিতে পারিয়াছেন।

কিন্তু তাহা সত্ত্বেও কবি লহনাকে দানবী করিয়া চিত্রিত করেন নাই, যে শিশুসুলভ সরলতার সঙ্গে তাহার চরিত্রে প্রথম হইতেই আমরা পরিচিত হইয়াছি, তাহা সকল পারিপার্শ্বিক প্রবোচনা সত্ত্বেও মধ্যে মধ্যে মাথা তুলিয়া দাঁড়াইয়া তাহার মানবিক সত্তা অক্ষুণ্ণ রাখিয়াছে। খুল্লনাকে ছাগল চরাইতে পাঠাইয়া তাহার ফিরিতে বিলম্ব হইলেও সে ভাবিতে বসে,—

পরের বচনে তারে দূর কৈলুঁ দয়া।
অন্ন কষ্ট দিয়াছি আপন মাথা খায়্যা।।

এখানে তাহার স্বাভাবিক নারী-প্রকৃতি আবার সে ফিরিয়া পাইল। অনুতপ্ত হৃদয়ে খুল্লনাকে পুনরায় স্নেহ ও ভালবাসা দিয়া গ্রহণ করিবার জন্য সে অগ্রসর হইয়া গেল। এইবার দুর্বলা দাসীর ভ্রূকুটিকেও সে আর লক্ষ্য করে না—'দুর্বলা দাসীকে হইল যেন পুত্র শোক।' দোষেগুণে লহনা বাংলার একটি সার্থক বাস্তবধর্মী নারীচরিত্র।

শ্রীমন্ত এই কাব্যে মুখ্যত অপরিণতবয়স্ক কিশোর চরিত্র—শৈশব হইতে কৈশোর পর্যন্তই সে এই কাহিনীতে স্থান লাভ করিয়াছে, কিন্তু অভিজাত বংশের সন্তান বলিয়া তাহার মধ্যে আত্মমর্যাদাবোধ প্রবল। প্রকৃত 'ভালো' ছেলে বলিতে আমরা যাহা বুঝি, সে তাহা নহে, অল্প বয়সেই তাহার মধ্যে আত্মপ্রত্যয় জন্মিয়াছে, তাহা লইয়াই সে গুরুর অর্থহীন ব্যাখ্যার বিরুদ্ধে প্রতিবাদ জানাইবার দুঃসাহস করিয়াছিল। গুরু যখন তাহার প্রশ্নের উত্তর দিতে গিয়া কেবল মাত্র বলিলেন, 'কৃষ্ণ ইচ্ছা ব্যতিরেকে নাহি সমাধান,' তখন বালক হইলেও সে গুরুকে বলিল,—

গুরু টীকার বিচার কর না বল উচিত।
কেন বা প্রভুর ইচ্ছা হবে অনুচিত।।

ইহা শুনিয়াই গুরু ক্রোধে ধৈর্যহারা হইয়া গেলেন। পাঠশালার গুরুর চিরন্তন বৃত্তি তাঁহার মধ্যে জাগ্রত হইয়া উঠিল। শ্রীমন্তকে তিনি ঢেমন, বেদুয়া ইত্যাদি বলিয়া গালাগালি দিতে লাগিলেন। পূর্বেই বলিয়াছি, প্রকৃত ভালো ছেলে বা গোপাল বলিতে যাহা বুঝায়, শ্রীমন্ত তাহা নহে, সে প্রতিবাদ করিতে জানে, গুরুর অন্যায় বাক্য সে সহ্য করিল না; বরং তাঁহার মুখে মুখে প্রতিবাদ জানাইল—

পঞ্চাশ কাহন কড়ি লও মাসে মাস।
আমি যদি ঢেমন তোমার জাতি নাশ।।
বুঝিয়া না কহ কথা হইয়া পণ্ডিত।
কোপেতে উন্মত্ত হয়ে বল অনুচিত।।

তারপর গুরু যখন তাহাকে জারজ বলিয়া গালাগালি দিলেন, তখন তাহার মৌখিক প্রতিবাদ সে করিতে পারিল না, কারণ, পিতাকে সে কখনও দেখে নাই। সে তখন পিতৃ-সন্ধানে বাহির হইয়া, হয় পিতাকে ফিরাইয়া আনিব, নতুবা প্রাণ-বিসর্জন দিব এই সঙ্কল্প করিল—সেই সঙ্কল্প হইতে কেহ তাহাকে বিচ্যুত করিতে পারিল না। অভিমান-রুদ্ধ কণ্ঠে জননীর নিকট গিয়া সে বলিল,—

যদি পিতাপুত্রে মোর হয় দরশন।
পুন আসি করিব তোমার চরণ বন্দন।।
যদি বা পিতার সনে নহে দরশন।
কামনা করিয়ো মোর সাগরে মরণ।।

পিতার সন্ধান না পাইলে তাহার জীবনের যে কি মূল্য, বালক হইলেও সে তাহা বুঝিতে পারিল। এই সুদৃঢ় তেজস্বিতা এবং নির্ভীক সত্যবাদিতা তাহার চরিত্রের বিশিষ্ট গুণ।

যাঁহারা মুকুন্দরাম বৈষ্ণব ধর্মাবলম্বী ছিলেন বলিয়া মনে করেন, ধনপতি সদাগরের কাহিনীই তাঁহাদের প্রধান অবলম্বন। ধনপতি সদাগরের কাহিনীর বণিক সম্প্রদায় বৈষ্ণব সম্প্রদায়ভুক্ত ছিল, তাহাদের আচার আচরণ বর্ণনা করিতে গিয়া স্বভাবতই মুকুন্দরামকে এখানে বৈষ্ণব ধর্ম এবং সমাজের কথা উল্লেখ করিতে হইয়াছে। মনসা-মঙ্গলের বণিক চাঁদ সদাগর শৈব ছিলেন; মনসা-মঙ্গলের কাহিনীর যখন উদ্ভব হয়, তখনও চৈতন্য ধর্ম এদেশে প্রবর্তিত হয় নাই, বরং অধঃপতিত বৌদ্ধধর্মের উপর তখন সবেমাত্র হিন্দুধর্ম প্রতিষ্ঠা লাভ করিতে আরম্ভ করিয়াছিল। সেই সময় শৈবধর্মই সর্বপ্রথম আত্মপ্রতিষ্ঠার প্রয়াস পাইয়াছিল; চাঁদসদাগর তাহারই প্রতিনিধি সেইজন্য মনসা-মঙ্গলে বৈষ্ণব প্রভাব অত্যন্ত গৌণ। কিন্তু মুকুন্দরাম যখন ষোড়শ শতাব্দীর শেষার্ধে তাঁহার চণ্ডীমঙ্গল রচনা করিয়াছিলেন, তাহার মাত্র কিছুকাল পূর্বে সপ্তগ্রামের যে বণিক সম্প্রদায় বল্লাল সেনের সময় হইতে হিন্দুসমাজে পতিত হইয়াছিল, তাহা নিত্যানন্দের বৈষ্ণব ধর্ম প্রচারের ফলে বৈষ্ণব ধর্মে দীক্ষালাভ করে। মুকুন্দরাম বাংলার সমাজ-জীবনের সমসাময়িক রূপটিকেই তাঁহার কাব্যে ফুটাইয়া তুলিয়াছেন, সেই সূত্রেই নূতন বৈষ্ণব ধর্মে দীক্ষিত বণিক সম্প্রদায়ের কথাই তাঁহার কাব্যে প্রকাশ করিয়াছেন। সুতরাং পারাবত ক্রীড়ায় ধনপতির সহচরদিগের সকলেরই বৈষ্ণব নাম শুনিতে পাওয়া যায়,—

মুকুন্দ মাধব বনমালী নারায়ণ।
রামকৃষ্ণ জগন্নাথ ভরত লক্ষ্মণ।।
কংসারি গোপাল হরি শ্রীধর অজিত।
হরিহর জনার্দন কুলপুরোহিত।।—ইত্যাদি

বণিক-সভায় 'হরিবংশ কথা' পাঠ হয়, 'রামায়ণ-কথা'র বর্ণনা হয়, স্বামী শীঘ্র গৃহে ফিরুন এই কামনা করিয়া খুল্লনা প্রতিদিন ভাগবত শুনেন। শিশু শ্রীমন্ত এই জন্যই কৃষ্ণলীলার অনুরূপ লীলা প্রকাশ করিয়া থাকে,—

> নগরিয়া শিশু লয়ে নিত্য করে লীলা।
> কৃষ্ণলীলা অনুরূপ শিশু করে খেলা।।
> অনুরূপে রহে কেহ চরণ নিকটে।
> বৃক্ষের আবেশে ছিরা ভাঙ্গিল শকটে।।—ইত্যাদি

শ্রীমন্তের শৈশব লীলা শ্রীমদ্‌ভাগবতের শ্রীকৃষ্ণের বাল্যলীলা এবং 'শ্রীশ্রীচৈতন্যভাগবত-এর চৈতন্যদেবের বাল্যলীলার অনুযায়ী করিয়া রচিত হইয়াছে। বৈষ্ণব প্রভাববশত শ্রীমন্ত চরিত্রের এই অংশ রচনায় মুকুন্দরাম মৌলিকতা বিসর্জন দিয়া সম্পূর্ণ ভাবে ভাগবতকেই অনুসরণ করিয়াছেন। তারপর গয়া হইতে প্রত্যাগত চৈতন্যদেব যেমন নিজস্ব টোলে ব্যাকরণ পড়াইতে গিয়া সর্ব সূত্রেই কৃষ্ণব্যাখ্যা করিতে লাগিলেন, শ্রীমন্তের প্রশ্নের উত্তরেও তাঁহার পাঠশালার গুরু এই বলিয়া তাহার প্রশ্নের ব্যাখ্যা করিতে চাহিলেন, 'কৃষ্ণ-ইচ্ছা ব্যতিরেকে নাহি সমাধান।' শ্রীমন্তের সিংহল যাত্রা উপলক্ষে ভগীরথের গঙ্গা আনয়নে যাত্রা', 'জহ্নুমুনি হইতে গঙ্গার উদ্ধার', 'সগর বংশ উদ্ধার', 'শ্রীমন্তের জগন্নাথ দর্শন', 'গজেন্দ্র মোক্ষণ', 'অজামিলের মুক্তি', 'হরিনামের মাহাত্ম্য' প্রভৃতি প্রসঙ্গ বিস্তৃত ভাবে বর্ণিত হইয়াছে, তাহাও মুকুন্দরামের উপর বৈষ্ণব প্রভাবেরই ফল বলিতে হইবে; কারণ, ইহাদের মধ্যে চণ্ডীর মাহাত্ম্যের কথা কিছুমাত্র নাই। ধনপতির কাহিনীর শেষাংশে হনুমান কর্তৃক ঔষধ আনিয়া মৃত সৈন্যদিগের পুনর্জীবনদান বৃত্তান্তের মধ্যে কৃত্তিবাসী রামায়ণের প্রভাব অনুভব করা যায়। কিন্তু এখানে আরও একটি বিষয় স্মরণ রাখিতে হইবে—কালকেতুর কাহিনীতে যেমন হিন্দুসমাজের পটভূমিকাতেই ব্যাধজীবন রচিত হইয়াছে, তেমনই ধনপতি সদাগরের কাহিনীর বৈষ্ণব সমাজও হিন্দু সমাজের পটভূমিকাতেই সৃষ্ট হইয়াছে।

মুকুন্দরাম সমসাময়িক সমাজ-জীবনের একজন সুনিপুণ দ্রষ্টা ছিলেন। মঙ্গলকাব্যের অধিকাংশ কবিই কেবল মাত্র তাঁহাদের পূর্ববর্তী কবিকে অনুসরণ করিয়াই কাব্য রচনা করিবার ফলে সমাজ ও জীবন সম্পর্কে তাঁহাদের মধ্যে গতানুগতিকার বৈচিত্র্যহীন যে লক্ষণ প্রকাশ পাইয়াছে, মুকুন্দরামের কাব্যে তাহা পায় নাই। তিনি তাঁহার 'গ্রন্থোৎপত্তির কারণে' যে আত্মজীবন-বৃত্তান্ত বর্ণনা করিয়াছেন, তাহা হইতে আরম্ভ করিয়া তাঁহার কাব্যকাহিনীর সর্বশেষ বৃত্তান্তটিও তাঁহার সমসাময়িক সমাজ-জীবনটিকে প্রত্যক্ষ রাখিয়া তাহার উপর ভিত্তি করিয়াই রচনা করিয়াছেন। সেইজন্য ষোড়শ শতাব্দীর বাংলার সমাজ-জীবনের নিখুঁত একটি আলেখ্য তিনি আমাদিগকে উপহার দিয়াছেন। কালকেতুর কাহিনীর

মধ্যে মুরারি শীল চরিত্রের মত চরিত্র পূর্বে কেহ পরিকল্পনা করেন নাই, কিন্তু পারিপার্শ্বিক সমাজ-জীবনের রূপটি স্বীকার করিতে গিয়াই তিনি তাঁহার কাব্যে ইহার এত খুঁটিনাটি বর্ণনা দিয়াছেন। ভাঁড়ুদত্ত সেই যুগেরই একজন প্রতিনিধি বলিয়া তাহার চরিত্রটিও জীবন্ত হইয়া উঠিয়াছে। হর-পার্বতী দারিদ্র্য এবং তজ্জাত দাম্পত্যজীবনের অসন্তোষ, খুল্লনার দারিদ্র্য, খুল্লনার দুঃখ-ভোগ—ইহাদের মধ্য দিয়া সে-যুগের দারিদ্র্য-লাঞ্ছিত সমাজটিরই কথা তিনি বলিয়াছেন, প্রত্যক্ষ সমাজ-জীবনেব এই দুঃখ-দুর্দশার চিত্রটিই তাঁহার অন্তর অধিকার করিয়াছিল বলিয়া দুঃখের কথাতেই তিনি বড় হইয়াছেন। সে-যুগ বাংলার হিন্দু সমাজের গৌরবময় যুগ ছিল না, উহার অগৌরবের কথায়ই তাঁহার কাব্য ভারাক্রান্ত হইয়াছে।

মধ্যযুগের কবিদিগের মধ্যে মুকুন্দরামের সম্বন্ধেই ইদানীং কিছু আলোচনাও হইয়াছে, সেইজন্য তাঁহার সম্বন্ধে অধিক মন্তব্য প্রকাশ নিষ্প্রয়োজন বলিয়া মনে করি; কেবল একজন সমালোচকের মত উদ্ধৃত করিয়া এই অংশের উপসংহার করিব।

এই কাব্য সম্বন্ধে স্বর্গত রমেশচন্দ্র দত্ত মহাশয় লিখিয়াছেন, 'Its most remarkable feature is its intense reality. Many of the incidents are superhuman and miraculous, but the thoughts and feelings and sayings of his men and women are perfectly natural, recorded with a fidelity which has no parallel in the whole range of Bengali Literature.'[১]

চণ্ডীমঙ্গল কাব্যের উপকরণ অত্যন্ত নগণ্য ছিল। ঘটনাগুলির কেন্দ্রীয় ঐক্য ও চরিত্রগুলির কার্যাবলীর পূর্বাপর সামঞ্জস্যের অভাবে সমগ্রভাবে মুকুন্দরামের কাব্যের মধ্যে কোনও সংহত সৌন্দর্য ফুটিয়া উঠিতে পারে নাই। কিন্তু এই ত্রুটি মুকুন্দরামের নহে। কাহিনীগত গতানুগতিকতা যথেচ্ছ লঙ্ঘন করিয়া, নিজের রসরুচি ও উচ্চতর কাব্যাদর্শের প্রেরণায় নূতন করিয়া কাহিনী পরিকল্পনায় মুকুন্দরামের কোনই ক্ষমতা ছিল না। কারণ, ইতিপূর্বেই ইহার এই বিশিষ্ট কাহিনী একপ্রকার বিধিবদ্ধ হইয়া গিয়াছিল। আট দিনের ষোলটি পালায় এই দুইটি কাহিনী সংবদ্ধ করিতে হইত—তাহার ফলে বিষয়বস্তুর বর্ণনায় কোনও সংযম অবলম্বন করিবারও তাঁহার অধিকার ছিল না। নির্দিষ্ট পালার মধ্যে নির্দিষ্ট কাহিনীভাগ বা বিষয়টিকে শেষ করিতে হইত,—অতএব কোন বিশেষ পরিবেশ বা চিত্রের প্রতি কবির নিজস্ব সহানুভূতি থাকিলেও তাহা নানা দিক হইতে সংযত করিয়া চলিতে হইত। কিন্তু মুকুন্দরামের অপূর্ব ক্ষমতাগুণে কাহিনীর এই অসংলগ্ন চিত্রগুলিও স্বতন্ত্রভাবে

১। R. C. Dutt, *Literature of Bengal* (Calcutta, 1895), 116

হইলেও নিজস্ব বৈশিষ্ট্য লইয়া ফুটিয়া উঠিয়াছে। কবিকঙ্কণ-চণ্ডীকে সমগ্রভাবে বিচার না করিয়া ইহার চিত্র ও চরিত্রগুলিকে বিচ্ছিন্ন ভাবে বিচার করিলেই কবির উপর মর্যাদা দান করা হইবে।

রাঢ়ভূমিতে মুকুন্দরামের কাব্যের প্রভাব এতদূর বিস্তৃত হইয়াছিল যে, পরবর্তী সমস্ত মঙ্গলকাব্যের কবিরই নিকট এই মুকুন্দরামই একপ্রকার আদর্শ হইয়া উঠিয়াছিলেন। বিষয়-বর্ণনা ও ভাব-কল্পনায় মুকুন্দরামের পরবর্তী রাঢ়ভূমির মঙ্গলকাব্যগুলি এক বিশিষ্ট রীতির সন্ধান পাইয়াছিল। এই প্রভাবের ফলেই অষ্টাদশ শতাব্দীর শ্রেষ্ঠ কবি ভারতচন্দ্র পর্যন্ত এই বাঁধি-নিয়মের বৈচিত্র্যহীন গণ্ডীর মধ্যে তাঁহার অন্নদা-মঙ্গলের কাহিনীকে আনিয়া স্থাপন করিয়াছিলেন।

মুকুন্দরামের কাব্যের প্রকৃত নাম 'অভয়া-মঙ্গল' বলিয়াই মনে হয়। কোনও কোনও স্থানে ইহাকে তিনি 'অম্বিকা-মঙ্গল' নামেও অভিহিত করিয়াছেন। এতদ্ব্যতীত, দুই এক জায়গায় 'গৌরী-মঙ্গল' ও 'চণ্ডিকা-মঙ্গল' নামও পাওয়া যায়, তবে 'অভয়া-মঙ্গল' নামই তিনি অধিক ব্যবহার করিয়াছেন।

## দ্বিজ রামদেব

চণ্ডীমঙ্গল রচনায় চট্টগ্রাম অঞ্চলে প্রচলিত ঐতিহ্য অবলম্বন করিয়া যে সকল কাব্য রচিত হয়, তাহাদের মধ্যে দ্বিজ রামদেবের 'অভয়া-মঙ্গল' কাব্যখানি অন্যতম। বাংলা সাহিত্যের ইতিহাসে এই কবির পরিচয় এ যাবৎ অজ্ঞাত ছিল, মাত্র কিছুদিন পূর্বে তাঁহার দুইখানি পুঁথি ত্রিপুরা অঞ্চল হইতে আবিষ্কৃত হইয়াছে। সম্প্রতি কাব্যখানি মুদ্রিত হইয়া প্রকাশিত হইয়াছে।[১] গ্রন্থমধ্যে কবি মধ্যযুগের মঙ্গলকাব্য রচনার সাধারণ প্রথা অনুসরণ করিয়া কোনও আত্মবিবরণী দিয়া যান নাই; কিংবা তিনি স্বপ্নাদেশের কথাও কিছু উল্লেখ করেন নাই। ভণিতায় তিনি কেবলমাত্র নিজের পিতার নামটি এইভাবে উল্লেখ করিয়াছেন,

দেবীপদ দ্বন্দ্ব নিন্দিয়া অরবিন্দ
আনন্দ কন্দ মনোহর।
কবিবিধুসুত ভাবিয়া অবিরত
রোপিত মনোসরোবর।।

প্রায় সর্বত্রই ভণিতায় তিনি নিজেকে 'কবিবিধুসুত' বলিয়া পরিচয় দিয়াছেন। ইহাতে

১। আশুতোষ দাস সম্পাদিত (কলিকাতা বিশ্ববিদ্যালয়, ১৯৫৭)

তাঁহার পিতার নাম কবিচন্দ্র ছিল, এমন মনে হওয়া স্বাভাবিক। তাঁহার কাব্যের উপসংহারে তিনি একটি পদে কাব্যরচনার কাল নির্দেশ করিয়াছেন,—

ইন্দু বাণ ঋষি বেদ মণজিত (?)।
রচিলেক রামদেবে সারদা-চরিত।।

এখানে প্রথম পদটির কোনও সুস্পষ্ট অর্থ খুঁজিয়া পাওয়া যায় না। পরবর্তী আলোচনা হইতে দেখা যাইবে, দ্বিজ রামদেব পদে পদে দ্বিজ মাধবের অনুকরণ করিয়াছেন। অতএব দ্বিজ মাধবের কাব্য-রচনার কাল-নির্দেশক পদের অনুকরণে তিনিও তাঁহার কাব্য রচনার কাল নির্দেশ করিয়াছিলেন। দ্বিজ মাধব নিজের কাব্য রচনার কাল সম্পর্কে লিখিয়াছেন,

ইন্দু বিন্দু বাণ ধাতা শক নিয়োজিত।
দ্বিজ মাধবে গায় সারদা-চরিত।।

দ্বিজ রামদেবও তাঁহাকে অনুসরণ করিয়া লিখিয়াছেন,—

ইন্দু বাণ ঋষি বাণ শক নিয়োজিত।
রচিলেক রামদেব সারদা-চরিত।।

'শক নিয়োজিত' পাঠটিই লিপিকর-প্রমাদে 'বেদ মণজিত' হইয়াছে। তাহা হইলেও আরও একটি বিষয়ের মীমাংসার প্রয়োজন আছে। মঙ্গলকাব্যের রচনাকাল-নির্দেশক পদ হইতে যে সংখ্যাগুলি পাওয়া যায়, তাহাদিগকে ডান হইতে বামদিকে পড়িতে হয়। ইহাকেই 'অঙ্কস্য বামা গতিঃ' বলে। দ্বিজ মাধব এই নিয়ম রক্ষা করিয়াই তাঁহার কাব্য-রচনার কাল-নির্দেশক পদটি রচনা করিয়াছেন, কিন্তু দ্বিজ রামদেবের উক্ত পদটির রচনায় এই নিয়ম রক্ষা পায় নাই—তাঁহার রচিত পদটি হইতে যে সংখ্যাগুলি পাওয়া যায়, তাহাদিগকে ডান হইতে বামদিকে লিখিয়া গণনা করিলে ইহার কোন সঙ্গত অর্থ হয় না। তবে এই রীতির ব্যতিক্রম করিয়া যদি বামদিক হইতে ডানদিকে সংখ্যাগুলি পড়া যায়, তবে ইহাতে ১৫৭৫ শকাব্দ অর্থাৎ ১৬৫৩ খ্রীষ্টাব্দ পাওয়া যায়। শেষ যুগের মঙ্গলকাব্যগুলির মধ্যে যখন ইহাদের রচনাগত আদর্শের মধ্যে নানাপ্রকার শৈথিল্য দেখা দিয়াছিল, তখন ইহাদের কাল-নির্দেশক পদ-রচনায় সর্বদাই যে 'অঙ্কস্য বামা গতিঃ' রীতিটি রক্ষা পাইত, তাহা নহে—দ্বিজ রামদেবের কাব্যেও মঙ্গলকাব্য রচনার আদর্শ নিতান্ত শিথিল ভাবে অনুসরণ করা হইয়াছে বলিয়া অনুভূত হইবে; তবে তাঁহার 'অভয়া-মঙ্গল' ১৬৫৩ খ্রীষ্টাব্দে রচিত—এই সিদ্ধান্ত গ্রহণ করিতে কোনও আপত্তির কারণ থাকিতে পারে না।

গ্রন্থমধ্যে কালকেতুর নগর-পত্তন উপলক্ষে মগ-ফিরিঙ্গিদের আগমনের কথাও উল্লিখিত হইয়াছে; দ্বিজ মাধব ইহাদের উল্লেখ করেন নাই,—

ফেরাঙ্গি বান্ধিল টঙ্গি গোলন্দাজ তার সঙ্গী
মগ তেলঙ্গ ত্রিপুরার ঠাট।
দ্বিজ রামদেবে ভণে সারদা ভাবিয়া মনে
নগর পত্তন গুজরাট।।

পূর্ববর্তী অধ্যায়ে দ্বিজ বংশীদাসের কাল নিরূপণ সম্পর্কে আলোচনা করিতে গিয়া মগ-ফিরিঙ্গিদিগের বাংলাদেশে বসতিস্থাপনের সময় সম্পর্কে আলোচনা করিয়াছি। তাহাতে দেখা গিয়াছে যে, খ্রীষ্টীয় সপ্তদশ শতাব্দীতেই তাহা সম্ভব হইয়াছিল। কিন্তু তাহার পূর্ববর্তী কালে তাহা সম্ভব হয় নাই। একমাত্র এই তথ্যটি ব্যতীত গ্রন্থের কাল নিরূপণের আর কোনও আভ্যন্তরিক প্রমাণ নাই। তবে দ্বিজ রামদেব খ্রীষ্টীয় সপ্তদশ শতাব্দীর মধ্যভাগেই তাঁহার 'অভয়া-মঙ্গল' কাব্য রচনা করিয়াছিলেন, এ কথা স্বীকার করিয়া লওয়া যাইতে পারে।

কিন্তু একটি বিষয় লক্ষ করিয়া বিস্মিত হইতে হয় যে, রামদেব সকল বিষয়েই যে ভাবে দ্বিজ মাধবকে পদে পদে অনুসরণ করিয়াছেন, মধ্যযুগের বাংলা সাহিত্যে এমন ভাবে পূর্ববর্তী কবিকে অনুসরণ করিবার রীতি সুলভ নহে। রামদেব তাঁহার কাব্যমধ্যে নিজের কোনও পরিচয় দিয়া যান নাই; তবে তিনি চট্টগ্রাম অঞ্চলে প্রচলিত চণ্ডীমঙ্গল রচনার ঐতিহ্য অনুসরণ করিয়াছেন এবং সর্ববিষয়ে দ্বিজ মাধবকেই আদর্শরূপে গ্রহণ করিয়াছিলেন বলিয়া তিনি চট্টগ্রাম অঞ্চলেরই লোক ছিলেন, তাহা অনুমান করা অসঙ্গত হইবে না। অবশ্য পুঁথিতে চট্টগ্রাম অঞ্চলে প্রচলিত কিছু কিছু শব্দ ব্যবহৃত হইয়াছে দেখিয়াই তাঁহাকে চট্টগ্রাম অঞ্চলের অধিবাসী বলিয়া স্থির করা সমীচীন হয় না; তাঁহার একখানি পুঁথি ত্রিপুরার বিলোনিয়া হইতে সংগৃহীত হইয়াছে, তবে মনে হয়. নোয়াখালি কিংবা চট্টগ্রাম হইতে কোনও উদ্বাস্তু বিভাগোত্তর কালে পুঁথিখানি ত্রিপুরার বিলোনিয়াতে লইয়া আসিয়া থাকিবে। তাঁহার যে দুই তিনখানি মাত্র পুঁথির সন্ধান পাওয়া গিয়াছে, তাহাদের একখানিও কবিকর্তৃক স্বহস্তলিখিত বলিয়া প্রমাণিত হয় নাই; অতএব চট্টগ্রাম অঞ্চলে প্রচলিত কয়েকটি প্রাদেশিক শব্দ স্থানীয় লিপিকর কর্তৃকও প্রক্ষিপ্ত হইতে পারে।

এখন দ্বিজ মাধবের রচনার সঙ্গে দ্বিজ রামদেবের রচনার ঐক্যের বিষয় আলোচনা করিয়া ইহার প্রকৃত তাৎপর্য কি, তাহা বিচার করিতে হয়। পূর্বেই উল্লেখ করিয়াছি যে, দ্বিজ মাধব তাঁহার কাব্যকে 'সারদা-চরিত' বলিয়া উল্লেখ করিয়াছেন, দ্বিজ রামদেব কোনও কোনও স্থলে তাঁহার কাব্যের নাম 'সারদা-চরিত' বলিয়া উল্লেখ করিয়াছেন। ভণিতা রচনা করিবার দ্বিজ মাধবের বিশিষ্ট একটি রীতি ছিল—পয়ারে সর্বদাই তিনি প্রায় এই প্রকার ভণিতা ব্যবহার করিয়াছেন,

সারদার চরণ-সরোজ মধু লোভে।
দ্বিজ মাধব তথি অলি হইয়া শোভে।।

তাঁহাকে অনুকরণ করিয়া দ্বিজ রামদেবও পয়ারে প্রায় সর্বত্র এক প্রকার ভণিতা ব্যবহার করিয়াছেন—

দেবীপদ সরোজ সৌরভ অতিশয়।
দ্বিজ রামদেব তথি অলি হইয়া রয়।।

মধ্যযুগের বাংলা সাহিত্যে অনেক কবিই যে ভণিতা ব্যবহার করিবার বিশিষ্ট একটি ভঙ্গি গ্রহণ করিতেন, নারায়ণ দেবের আলোচনা সম্পর্কেও তাহা উল্লেখ করিয়াছি। এই প্রকার নারায়ণ দেব, ষষ্ঠীবর, বৃন্দাবন দাস, কৃত্তিবাস, কাশীরাম দাস প্রভৃতি কবির ভণিতা ব্যবহার করিবার বিশিষ্ট এক একটি নিজস্ব ভঙ্গি ছিল—তাহাদের সঙ্গে প্রাচীন সাহিত্যের পাঠক মাত্রই পরিচিত আছেন। দ্বিজ রামদেব দ্বিজ মাধবের এই বিষয়ক নিজস্ব রীতিটি অনুকরণ করিয়াছেন, নিজে কোনও রীতি গড়িয়া তুলিতে পারেন নাই।

পূর্বেই উল্লেখ করিয়াছি, দ্বিজ মাধবের অধিকাংশ পুঁথি সূর্যবন্দনা দিয়া আরম্ভ হইয়াছে। দ্বিজ রামদেবের পুঁথিও সূর্যবন্দনা দিয়া আরম্ভ হইয়াছে। গণেশ-বন্দনার পরিবর্তে সূর্যবন্দনা দিয়া পুঁথি আরম্ভ হইবার জন্য দ্বিজ মাধবকে কেহ কেহ আচার্য ব্রাহ্মণ বলিয়া অনুমান করিয়াছিলেন। সেই অনুসারে দ্বিজ রামদেবও আচার্য ব্রাহ্মণ বলিয়া অনুমিত হইতে পারেন।

দ্বিজ মাধবের পুঁথিতে দুইটি গণেশ-বন্দনা আছে, ইহা মঙ্গলকাব্যের রীতি-বিরুদ্ধ। একই আখ্যায়িকা-কাব্যের মধ্যে একই দেবতার পর পর দুইটি বন্দনা থাকিবার কোনও সার্থকতা দেখিতে পাওয়া যায় না, কোনও মঙ্গলকাব্যেই এই রীতি প্রচলিত নাই। যে কোনও কারণেই হউক, দ্বিজ মাধবের পুঁথিতে এই বিষয়ক একটি ভ্রান্তি ঘটিয়াছে। দ্বিজ রামদেবের পুঁথিতেও দ্বিজ মাধবের এই ভ্রান্তি অনুসরণ করিয়া কাহিনীর সূত্রপাতেই দুইটি গণেশ-বন্দনার স্থান দেওয়া হইয়াছে। যেখানে পূর্ববর্তী কবির রচিত পুঁথির ভুলগুলিও পরবর্তী কোনও কবির রচনায় অনুসরণ করিতে দেখা যায়, সেখানে পরবর্তী কবির কৃতিত্ব সম্পর্কে উচ্চ ধারণা পোষণ করা অত্যন্ত কঠিন হইয়া পড়ে। দ্বিজ মাধবের পুঁথির দুইটি গণেশ-বন্দনার ভ্রান্তিটিই যে দ্বিজ রামদেব অনুকরণ করিয়াছেন, তাহাই নহে—তিনি এই বিষয়ে দ্বিজ মাধবের ভাষা এবং রচনার আঙ্গিকটি পর্যন্ত অনুসরণ করিয়াছেন। প্রথম গণেশ বন্দনায় দ্বিজ মাধব লিখিয়াছেন,—

প্রণমোহ গণপতি গৌরীর নন্দন।
ভকত-বৎসল দেব বিঘ্ন-বিনাশন।।

দ্বিজ রামদেব লিখিয়াছেন,—

প্রণমহ গণাধীপ গৌরীর নন্দন।
স্মরণে আপদ খণ্ডে বিঘ্ন-বিনাশন।।

দ্বিতীয় গণেশ-বন্দনায় দ্বিজ মাধব যেখানে লিখিয়াছেন,—

হেরম্ব মহাশয় হইয়া সদয়
ঘটেতে কর অধিষ্ঠান।
বিঘ্ন করয়ে নাশ রক্ষয়ে নিজ দাস
সুচারু হউক মোর গান।।

দ্বিজ রামদেব লিখিয়াছেন,—

বন্দহু লম্বোদর সিন্দুরে সুন্দর
ঘটেতে কর অধিষ্ঠান।
সৃজিয়া মধু বৃষ্টি নায়কেরে কর দৃষ্টি
গায়েনেরে কর অবধান।।

বিভিন্ন ঘটনার বর্ণনায় দ্বিজ রামদেব যে কেবল দ্বিজ মাধবের এই প্রকার ছন্দেরই অনুকরণ করিয়াছেন, তাহাই নহে—তিনি অনেক ক্ষেত্রেই দ্বিজ মাধবের ভাষা পর্যন্ত অনুকরণ করিয়াছেন। সর্বাপেক্ষা আশ্চর্যের বিষয় এই যে, কাহিনীকে বিভিন্ন পালায় ভাগ করিতে গিয়া দ্বিজ মাধব কাহিনীর যেখানে আসিয়া এক এক দিনের দিবা কিংবা রাত্রি পালা সমাপ্ত হইয়াছে বলিয়া নির্দেশ করিয়াছেন, দ্বিজ রামদেবও সেখানেই আসিয়া তাঁহারও এক এক দিনের দিবা কিংবা রাত্রি পালা সমাপ্ত হইয়াছে বলিয়া নির্দেশ করিয়াছেন। দ্বিজ মাধব যে ভাবে তাঁহার কাহিনী শেষ করিয়াছেন, দ্বিজ রামদেবও সম্পূর্ণ সেই ভাবেই তাঁহারও কাব্যের সমাপ্তি নির্দেশ করিয়াছেন। মঙ্গলকাব্য রচনায় পুচ্ছগ্রাহিতা কিংবা পরানুকরণের যে নিদর্শনই পাওয়া যা'ক না কেন, এই প্রকার অনুকরণের দৃষ্টান্ত আর কোথাও দেখিতে পাওয়া যায় না। অথচ এই দুইজন কবির সময় সম্পর্কে পূর্বালোচিত সিদ্ধান্তই যদি গ্রহণ করিতে হয়, তবে দেখিতে পাওয়া যায় যে, উভয়ের গ্রন্থ-রচনার কালের মধ্যে প্রায় পঁচাত্তর বৎসরের ব্যবধান। অতএব দেখা যাইতেছে যে, দ্বিজ মাধবের প্রতিষ্ঠা সমাজের মধ্যে স্থাপিত হইবার পর, তাঁহারই রচনার ভাব এবং অঙ্গগত আদর্শ অনুকরণ করিয়া দ্বিজ রামদেব তাঁহার কাব্য রচনায় প্রবৃত্ত হ'ন—কোনও মৌলিক প্রেরণার বশবর্তী হইয়া তিনি তাঁহার কাব্য রচনা করেন নাই। সেইজন্যই দেখিতে পাওয়া যায় যে, প্রধানত চট্টগ্রাম এবং পূর্ববঙ্গের অন্যান্য অঞ্চলেও দ্বিজ মাধবের কাব্য প্রচার লাভ করিলেও, দ্বিজ রামদেবের পুঁথি চট্টগ্রামে বিস্তৃত প্রচার লাভ করিতে পারে নাই; অথচ চট্টগ্রামের ঐতিহ্য অবলম্বন করিয়াই এই পুঁথি রচিত হইয়াছিল। যে অঞ্চলে চণ্ডীমঙ্গল রচনার বিশিষ্ট কোনও ঐতিহ্য গড়িয়া উঠিতে পারে নাই, সেই অঞ্চল হইতেই নিতান্ত সাম্প্রতিক কালে তাঁহার মাত্র দুই তিনখানি পুঁথি আবিষ্কৃত হইয়াছে। পূর্ব পশ্চিম এবং উত্তর বঙ্গ হইতে বাংলা প্রাচীন পুঁথির এ যাবৎ যে বিস্তৃত সংগ্রহ হইয়াছে, তাহার মধ্যে দ্বিজ রামদেবের কোনও পুঁথির সন্ধান, কিংবা তাঁহার নামেরও উল্লেখ পাওয়া যায় নাই। দ্বিজ মাধবের তুলনায় দ্বিজ রামদেবের কাব্য যে একেবারেই প্রচার লাভ করিতে পারে নাই, ইহার কারণ, অধিকতর কাব্যগুণসমৃদ্ধ

দ্বিজ মাধবের পুঁথি তাঁহার আবির্ভাবের পূর্ব হইতেই সমাজে প্রচলিত হইয়াছিল। কবিকঙ্কণ মুকুন্দরাম যেমন তাঁহার রচনা-গুণে তাঁহার পূর্ববর্তী চণ্ডীমঙ্গলের কবিদিগের যশ লুপ্ত করিয়া দিয়াছিলেন, দ্বিজ রামদেবের সেই প্রতিভা ছিল না বলিয়া তিনি তাঁহার পূর্ববর্তী কবি দ্বিজ মাধবের যশ লুপ্ত করিয়া দিতে পারেন নাই, বরং তাঁহার নিজেরই পরিচয় লুপ্ত হইয়া গিয়াছিল। যে চট্টগ্রাম অঞ্চলের ঐতিহ্য অবলম্বন করিয়া তিনি তাঁহার কাব্য রচনা করিয়াছিলেন, সেই চট্টগ্রাম অঞ্চলে পূর্ব হইতেই দ্বিজ মাধবের প্রতিষ্ঠার ফলে তিনি নিজে কোনও প্রতিষ্ঠা লাভ করিতে পারেন নাই—তাঁহার একখানি পুঁথিরও সেই অঞ্চলে সন্ধান পাওয়া যায় নাই। তাঁহার রচনার মৌলিক কাব্যগুণ থাকিলে দ্বিজ মাধবের পার্শ্বে তাঁহার পরিচয়ও রক্ষা পাইত।

মুকুন্দরামের পরবর্তী কালে আবির্ভূত হওয়া সত্ত্বেও দ্বিজ রামদেব যে মুকুন্দরামের চণ্ডীমঙ্গল কাব্যের সঙ্গে পরিচিত ছিলেন, এমন বোধ হয় না। কারণ, মুকুন্দরামের কোনও প্রভাব তাঁহার রচনায় অনুভব করা যায় না। কিন্তু দ্বিজ রামদেবের বণিক চরিত্রটি এখানে এই সম্পর্কে লক্ষ করা যাইতে পারে। দ্বিজ রামদেব যদিও সর্বত্র দ্বিজ মাধবকেই পদে পদে অনুসরণ করিয়াছেন, তথাপি কালকেতু কাহিনীর বণিক চরিত্রটি সম্পর্কে তিনি একটু ব্যতিক্রম সৃষ্টি করিয়াছেন। দ্বিজ মাধবে বণিকের নাম পাওয়া যায় সোম দত্ত, মুকুন্দরামে মুরারি শীল। দ্বিজ রামদেব ইহাদের একটি নামও গ্রহণ না করিয়া বণিকের নাম দিয়াছেন সুশীল। তবে তিনি দ্বিজ মাধবের অনুকরণে অঙ্গুরীর মূল্য 'ছয় অযুত ধন' বলিয়াই নির্ধারণ করিয়াছেন। বণিক মুরারি শীলের চরিত্র সম্পর্কে স্বভাবতই মুকুন্দরাম উল্লেখ করিয়াছিলেন, 'বেণে বড় দুঃশীল', এবং তাহার দুঃশীলতার একটি বাস্তব চিত্র কাব্যের মধ্য দিয়া পরিবেশন করিয়াছেন। মুকুন্দরামের এই 'দুঃশীল' কথাটি কি কোনও দিক দিয়া দ্বিজ রামদেবের বণিক চরিত্রের সুশীল নামকরণের কারণ বলিয়া গৃহীত হইতে পারে? কারণ, রামদেব হয়ত মনে করিয়া থাকিবেন, দেবী-প্রদত্ত অঙ্গুরী লইয়া মানুষ এইরূপ প্রতারণা করিতে পারে না, সেইজন্য মুকুন্দরামের ত্রুটি সংশোধন করিতে গিয়া তাঁহার 'দুঃশীল' বণিককে তিনি 'সুশীল' রূপে চিত্রিত করিয়াছেন। মুকুন্দরামের তুলনায় দ্বিজ রামদেবের বাস্তব জীবন-বোধের যে কত অভাব ছিল, ইহা হইতেই তাহা বুঝিতে পারা যাইবে।

দ্বিজ মাধবের অনুকরণে দ্বিজ রামদেবও তাঁহার কাব্যে বিষ্ণুপদ ব্যবহার করিয়াছেন। দ্বিজ মাধবের বিষ্ণুপদগুলির মধ্যে যেমন কিছু কিছু পদ তাঁহার স্বরচিত এবং কিছু কিছু অন্যের রচনা হইতে গৃহীত, তেমনই দ্বিজ রামদেবের কাব্যেও কয়েকটি বিষ্ণুপদ তিনি নিজে রচনা করিয়া যোজনা করিয়াছেন। কিন্তু তাঁহার রচিত বিষ্ণুপদগুলির মধ্যে খ্রীষ্টীয় সপ্তদশ শতাব্দীর বৈষ্ণব-পদাবলী-সুলভ গীতি-মাধুর্যের প্রকাশ যে খুব সার্থক হইয়াছে, তাহা বলিতে পারা যায় না। নিম্নের কয়েকটি দৃষ্টান্ত তাহার প্রমাণ। নিম্নোদ্ধৃত বিষ্ণুপদটি পাঠ করিলেই বুঝিতে পারা যাইবে যে, ইহা বর্ণনা-ধর্মী, গীতধর্মী নহে—

ভাই রে মধুবনে আর ভয় নাই।
আনন্দে বিহরে তথা রাম কানাই।।
আজ আপনি মাঠেতে আইলে নন্দের দুলাল।
না ধাইঅ না থাইঅ বোলে রঙ্গিয়া রাখোয়াল।।
দেখনা কদম্বতলে ও দীন দয়াল।
আনন্দে বিহরে রঙ্গে নন্দের দুলাল।।
রামদেব বোলো আজু ধন্য হইল ক্ষিতি।
গোধন রাখিতে আইল গোকুলের পতি।।

নিম্নোদ্ধৃত বিষ্ণুপদটির মধ্যে বৈষ্ণব-পদাবলীর সামান্য একটু ক্ষীণ সুর শুনিতে পাওয়া যাইবে মাত্র,—

কালিন্দীকূলে কি লাগি আইলুম।
সজল জলদ শ্যাম বারেক না দেখিলুম।।
দেখিব দেখিব কালা মনে ছিল আশা।
কালিন্দীর কূলে আসি হইলুম নিরাশা।।
রামদেব বলে আশা মনে মাত্র সার।
আশারে ভরসা করে সকলি সংসার।।

বিষ্ণুপদ-রচনায় দ্বিজ রামদেব দ্বিজ মাধবকে কোন দিক দিয়া অতিক্রম করিয়া যাইতে পারেন নাই। খ্রীষ্টীয় সপ্তদশ শতাব্দীতে বাংলা কাব্য রচনার ক্ষেত্রে সংস্কৃত অলঙ্কার শাস্ত্রের যে প্রভাব আসিয়াছিল, দ্বিজ রামদেবের রচনা তাহা হইতে সম্পূর্ণ মুক্ত ছিল না। সেইজন্যই ব্যাধ কালকেতুর মুখে ছদ্মবেশিনী চণ্ডীর এই রূপ বর্ণনা শুনিতে পাওয়া যায়,—

মাতা তোমারে জিজ্ঞাসম বারে বারে।
স্বরূপে পরিচয় দেয় আহ্মারে।।
তোহ্মারে কে বিধি করিছে এত রূপে।
হেরিতে হরের মন ভোলে।।
তোহ্মার মুখের নিছনি হেমকর।
নয়ান নিন্দিছে ইন্দিবর।।
এ রূপ মজ্জিত (?) বারে বারে।
কমল অস্থির হইছে ভালে।।
সর্বথাএ মানুষ তুহ্মি নহয়।
কোন পাপে ব্যাধের আলয়।।
বীর জিজ্ঞাসিয়া না পায় উত্তরে।
ক্রোধে বীর জোরে গণ্ডিশ্বর।।
দ্বিজ রামদেব এই গায়।
সেবক সম্বোধে সারদায়।।

কালকেতুর কাহিনী রচনায় দ্বিজ রামদেব যেমন কোনও মৌলিকতার পরিচয় দিতে পারেন নাই, ধনপতির কাহিনী রচনাতেও তাঁহার মৌলিকতার পরিচয় পাওয়া যায় না; সেখানেও তিনি মুকুন্দরাম কিংবা দ্বিজ মাধব কাহাকেও অতিক্রম করিয়া যাইতে পারেন নাই। ধনপতির খুল্লনাকে বিবাহ করিবার প্রস্তাবটি উভয় কবি প্রায় অভিন্ন ভাষায় লহনার নিকট উপস্থিত করিয়াছেন। যেমন, দ্বিজ মাধব লিখিয়াছেন,—

ধনপতি বোলে প্রিয়া শুন মোর বাণী।
তোহ্মার আজ্ঞা পাইলে বিহা করিব খুলনী।।
যেন মাত্র কৈল সাধু বচন প্রকাশ।
লহনার মুণ্ডে যেন পড়িল আকাশ।।

দ্বিজ রামদেব সেখানে লিখিয়াছেন,—

ধনপতি বোলে প্রিয়া শুনছি কাহিনী।
বিবাহ করিমু তোমার খুলনা ভগিনী।।
এই মাত্র শুনে বামা সাধুর বচন।
লহনার মুণ্ডে যেন ঠেকিল গগন।।

অনুকরণ-জাত রচনায় যে স্বাভাবিক ত্রুটি ও দৌর্বল্য দেখা যায়, এখানেও তাহার পরিচয় আছে। দ্বিজ রামদেব খুল্লনার বাৎসল্যরসের চিত্রগুলি দ্বিজ মাধব অপেক্ষা বিস্তৃততর করিয়া লইয়াছেন। গুরুর গঞ্জনায় বালক শ্রীমন্ত আত্মগোপন করিয়া থাকিলে তাহার অনুসন্ধানরত খুল্লনার বাৎসল্য রসের অভিব্যক্তির বর্ণনায় যেখানে দ্বিজ মাধব এইটুকু মাত্র বলিয়া ক্ষান্ত হইয়াছেন,—

খুলনায়ে বোলে দিদি করোঁ নিবেদন।
কথায়ে দেখিলা তুহ্মি ঐ চান্দ-বদন।।
গঞ্জনা ছাড়িয়া দিদি লক্ষ লাথি মার।
দাসী করি রাখ ঘরে দিয়াত কুমার।।

দ্বিজ মাধবের খুল্লনার এই সংক্ষিপ্ত উক্তির মধ্য দিয়া তাঁহার সন্তানস্নেহের গভীরতার কোনও অভাব বোধ না হইলেও, দ্বিজ রামদেব খুল্লনার এই উক্তিটিকে সামান্য একটু বিস্তৃততর করিয়া লইয়া বিষয়টি স্পষ্টতর করিয়া লইয়াছেন—দ্বিজ রামদেব এই অংশে লিখিয়াছেন,—

খুলনাএ বোলে দিদি করম জোড় হাত।
গঞ্জনা ছাড়িয়া মোরে কর পদাঘাত।।
না দেখি ছিরার মুখ খাইছি আপনা।
কুলশীল লাজ মোর কি আর বাসনা।।
জনম অবধি দুঃখ যতেক পাইলুম।
দেখিয়া ছিরার মুখ সব পাসরিলুম।।

কাল ছিরা হৈল মোর পরাণের বৈরী।
তিলেক বিচ্ছেদে প্রাণ ধরাইতে নারি।।

কিন্তু এ'ক্ষেত্রেও দ্বিজ মাধবই যে তাঁহার ভিত্তি, তাহা অস্বীকার করিবার উপায় নাই। এই ভাবেই দ্বিজ রামদেব দ্বিজ মাধবকে অনুসরণ করিয়া তাঁহার রচনার শেষ পর্যন্ত অগ্রসর হইয়া গিয়াছেন, তাঁহার রচনায় বিশেষ কোনও মৌলিকতা প্রকাশ পায় নাই।

## রামানন্দ যতি

মুকুন্দরামের একান্ত গ্রাম্যতা এবং ভারতচন্দ্রের স্থূল নাগরিকতা হইতে চণ্ডীমঙ্গল কাব্যকে উদ্ধার করিবার সাধু সঙ্কল্প লইয়া অষ্টাদশ শতাব্দীর শেষার্ধে রামানন্দ যতি নামক একজন রামায়েৎ বৈষ্ণব সম্প্রদায়ভুক্ত সন্ন্যাসী একখানি চণ্ডীমঙ্গল কাব্য রচনা করেন।[১] ইহার দুইখানি মাত্র পুঁথি পাওয়া গিয়াছে—একখানি মূল পুঁথি, লেখক কর্তৃক স্বহস্তে পরবর্তী কালে সংশোধিত এবং আর একখানি তাঁহার ভক্তশিষ্য কর্তৃক নিজস্ব রচনার সংযোজন সহ পুনর্লিখিত। রামানন্দের গ্রন্থ-রচনার সমাপ্তি কাল সম্পর্কে কবি নিজেই উল্লেখ করিয়াছেন,–

গজ বসু ঋতু চন্দ্র শাকে গ্রন্থ হয়।
চণ্ডীর আদেশ পায়্যা রামানন্দ কয়।।

ইহা হইতে ১৬৮৮ শকাব্দ অর্থাৎ ১৭৬৬ খ্রীষ্টাব্দ পাওয়া যাইতেছে। সুতরাং দেখা যায়, ভারতচন্দ্রের অন্নদা-মঙ্গল রচনার (১৭৫২) চৌদ্দ বৎসর পর রামানন্দ যতি তাঁহার চণ্ডীমঙ্গল কাব্য রচনা করেন।

রামানন্দ মুকুন্দরামের চণ্ডীমঙ্গল কাব্যের তীব্র সমালোচনা করিয়া ইহাকে গ্রাম্যতা এবং অশ্লীলতা দোষ দুষ্ট বলিয়া উল্লেখ করিয়াছেন। মুকুন্দরামের দোষ-ক্রটির বিস্তৃত তালিকা দিয়া শেষ পর্যন্ত বলিয়াছেন- –

বুঝ্যা দেখ মুকুন্দের মতে দোষ যত।
প্রত্যেকে লিখিয়া আমি বুঝাইব কত।।
যে যে ঠায় লিখিলাম তার বিপরীত।
যদি বলে বিবেচনা করিবা পণ্ডিত।।

ভারতচন্দ্রের কাব্যও তিনি পাঠ করিয়া নিজের কাব্য মধ্যে তাহার উল্লেখ করিয়াছেন। যেমন সতীর পিতৃগৃহ যাত্রা উপলক্ষে ইহাতে বলিয়াছেন—

বৃহদ্ধর্ম মতে ইতে বহু বিবরণ।
ভাষাতে ভারতচন্দ্র কর্য়াচে রচন।।

১। রামানন্দ যতি-বিরচিত চণ্ডীমঙ্গল, অনিলবরণ গঙ্গোপাধ্যায় সম্পাদিত (কলিকাতা বিশ্ববিদ্যালয় প্রকাশিত, ১৯৬৯)

কিংবা একান্ন পীঠের বর্ণনায় মুখ্যাত ভারতচন্দ্রের নাম উল্লেখ না করিয়া তাঁহার পৃষ্ঠপোষক ও মহারাজ কৃষ্ণচন্দ্রের নাম এই ভাবে উল্লেখ করিয়াছেন—

মতভেদে পীঠের বর্ণনা নানারূপ।
বর্ণহিয়াছেন শ্রীকৃষ্ণচন্দ্র ভূপ।।

রামানন্দ মুকুন্দরামের রচনার কোনও কোনও অংশ সংক্ষিপ্ত করিয়া কিংবা কোনও কোনও অংশ আত্মসাৎ করিয়া লইয়া নিজের রচনা প্রকাশ করিয়াছেন। কোনও কোনও ক্ষেত্রে এই ভাবে মুকুন্দরামের নিকট ঋণও স্বীকার করিয়াছেন—

মুকুন্দের বিরচন 	ইন্দ্রপুরে কাণ্টাবন
ইন্দ্রসুত তাহে তোলে ফুল।
সর্পভূষা শোভে যাঁকে 	পুষ্পের কণ্টকে তাঁকে
দংশিয়া করিল বেয়াকুল।।

অনেক ক্ষেত্রেই কোনও ঋণ স্বীকার না করিয়া মুকুন্দ-রচিত উত্তম পদগুলি রামানন্দ এইভাবে আত্মসাৎ করিয়াছেন; যেমন, মুকুন্দরাম দক্ষের শিবনিন্দায় যেখানে লিখিয়াছেন—

নাহি জানি আদিমূল 	কিবা জাতি কিবা কুল
নাহি জানি কেবা মাতাপিতা।
অঙ্গরাগ চিতা ধূলি 	কান্ধেতে ভাঙ্গের ঝুলি
হেনজন আমার জামাতা।।

সেখানে রামানন্দ যতি লিখিয়াছেন—

নাহি জানি আদমূল 	কোন জাতি কোন কুল
নাহি জানি কেবা পিতামাতা।
অঙ্গরাগ চিতাধূলি 	কক্ষেতে ভাঙ্গের ঝুলি
শ্মশানেতে থাকেন জামাতা।।

এই প্রকার বহু পদ উদ্ধৃত করা যায়। অথচ পূর্বেই উল্লেখ করিয়াছি, রামানন্দ মুকুন্দরামের উপর এমন নিন্দার ভাষা নাই, যাহা প্রয়োগ করেন নাই এবং শেষপর্যন্ত এই কথাও বলিয়াছেন যে, মুকুন্দরামের রচনার ত্রুটি মুক্ত করিবার জন্যই তিনি নিজে চণ্ডীমঙ্গল রচনায় আত্মনিয়োগ করিয়াছিলেন।

মঙ্গলকাব্য সে যুগে আদিরসে ভারাক্রান্ত হইয়া উঠিয়াছে দেখিয়া তিনি সকল রসের শ্রেষ্ঠ রস 'ভক্তি জ্ঞান করুণা' রস অবলম্বন করিয়া তাঁহার কাব্য রচনা করিয়াছেন বলিয়া উল্লেখ করিয়াছেন এবং আদিরসকে এই ভাবে নিন্দা করিয়াছেন—

আদিরস প্রকাশে মূঢ়ের মন মজে।
তেঁঞি কবি সকলেই সেই রসে ভজে।।
শিহ্লন কহেন তাহে জগত মোহিত।
কুকাব্যেতে মত্ত কর‍্যা দেয় আবোচিত।।

কিন্তু তাঁহার মতে 'ভক্তি জ্ঞান করুণা সকল রসের শ্রেষ্ঠ।' তিনি তাঁহার কাব্যে সেই রসই পরিবেষণ করিয়াছেন বলিয়া আত্মপ্রসাদ লাভ করিয়াছেন।

এখানে একটি বিষয় লক্ষ করিতে পারা যায় যে, কবি যদিও মুকুন্দরামকে আদিরসাত্মক কাব্য রচনা করিবার জন্য নিন্দা করিয়াছেন, তথাপি মঙ্গলকাব্যের আদিরসের যিনি চূড়ান্ত নিদর্শন রাখিয়া গিয়াছেন, সেই ভারতচন্দ্রের কথা অন্য প্রসঙ্গে উল্লেখ করা সত্ত্বেও তাঁহার আদিরস-প্রবণতা বিষয়ে কোনও উল্লেখ মাত্র করেন নাই।

কেহ অনুমান করিয়াছেন, রামানন্দ যদি হয়ত কৃষ্ণচন্দ্রের রাজত্বে বাস করিতেন, সেইজন্য তাঁহার সভাকবি ভারতচন্দ্রকে নিন্দা করিতে সাহস পান নাই। কিন্তু রামানন্দ যে কৃষ্ণচন্দ্রের জমিদারীতে বাস করিতেন তাহা তিনি কোথাও উল্লেখ করেন নাই; বিশেষত তিনি সন্ন্যাসী, সর্বতীর্থ ভ্রমণ করিয়া বেড়াইতেন; সেইজন্য কৃষ্ণচন্দ্রের বিরাগভাজন হইতে তাঁহার কোনও ভয়ের কারণ ছিল না।

কেহ বলিয়াছেন, ভারতচন্দ্র-রচিত বিদ্যাসুন্দর কাব্য তিনি পাঠ করেন নাই, সেইজন্য তিনি ভারতচন্দ্রের নিন্দা করেন নাই। কিন্তু তিনি যে অন্নদা-মঙ্গল কাব্য পাঠ করিয়াছিলেন তাঁহার কাব্যে তাহা উল্লেখ করিয়াছেন, অথচ তাহারই অন্তর্ভুক্ত বিদ্যাসুন্দর অংশ বাদ দিয়া পড়িয়াছিলেন, এই কথা বিশ্বাসযোগ্য নহে। বিশেষত মঙ্গলকাব্যের আদিরসাত্মক রচনার বিরুদ্ধে তাঁহার যে ক্রোধ প্রকাশ পাইয়াছিল তাহা অন্নদা-মঙ্গল কাব্যের বিদ্যাসুন্দর অংশ পাঠ না করিলে এমন তীব্র হইয়া উঠিতে পারিত না।

সুতরাং মনে হয়, ভারতচন্দ্রের তিনি গুণমুগ্ধ ছিলেন, তাঁহার নাগরিক শিল্পকৌশল তাঁহাকে আকর্ষণ করিয়াছিল; কারণ, তিনি তাঁহার প্রায় সমসাময়িক ছিলেন। কিন্তু দুই শতাব্দীর পূর্ববর্তী কবি মুকুন্দরামের স্থূল গ্রাম্যতা তাঁহাকে আকর্ষণ করিতে পারে নাই। রচনার গুণে ভারতচন্দ্র সে যুগে সকল প্রকার নিন্দার মুখ বন্ধ করিয়া দিয়াছিলেন।

রামানন্দের রচনা একান্ত কবিত্ববর্জিত; কেবলমাত্র কাহিনীটি তিনি সংক্ষিপ্ত আকারে বর্ণনা করিয়া গিয়াছেন, রসের অংশ সর্বত্রই পরিত্যাগ করিয়া নৈতিক আদর্শের পথ ধরিয়া চলিয়াছেন। তাহার ফলে তাঁহার রচনায় পার্থিব জীবনরসের স্পর্শ অনুভব করা যায় না। রচনার মধ্যেও তাঁহার মৌলিকতা নাই; তিনি সুযোগ পাইলেই মুকুন্দরামের পদগুলির মধ্যেও নিজের কিছু কিছু শব্দ অনুপ্রবিষ্ট করিয়া দিয়াছেন, তাহাদের পদের গঠন পর্যন্ত অপরিবর্তিত রাখিয়াছেন। ভারতচন্দ্রের আবির্ভাব-কালকে অতিক্রম করিয়াও যে মুকুন্দরামের চণ্ডীমঙ্গলের প্রভাব বাংলা সাহিত্যে সেদিন সক্রিয় ছিল, রামানন্দ তাহার প্রমাণ। কিন্তু রামানন্দ মুকুন্দরামের কবিত্ব যথার্থ উপলব্ধি করিতে পারেন নাই, তাহা উপলব্ধি কিংবা কোনও প্রকার কবিত্ব উপলব্ধি করিবার মত প্রতিভা রামানন্দের ছিল না।

মুকুন্দরামের চণ্ডীমঙ্গল মধ্যযুগের একটি সমাজ-দর্পণ; সেদিনকার বাঙ্গালীর সামগ্রিক জীবনটি যেন তাহার নানা চরিত্র ও চিত্রের মাধ্যমে কথা কহিয়া উঠিয়াছে। কিন্তু রামানন্দের কাব্য তাঁহার নিজের যুগেরও কোনও চরিত্র কিংবা চিত্র অস্পষ্ট করিয়াও আঁকিতে পারে

নাই। এমন কি, এই সমাজের এই চিত্র কিভাবে জীবন্ত করিয়া তোলা যায় সেই দৃষ্টিও রামানন্দের ছিল না। মুকুন্দরাম যেখানে অত্যাচারিত পশুকুলের বেদনা ব্যক্ত করিতে গিয়া সেদিনকার সমাজে দুর্বলের উপর সবলের পীড়নের চিত্রটি গভীর সহানুভূতির সঙ্গে প্রকাশ করিয়াছেন, তাহার সম্পর্কে রামানন্দ বলিয়াছেন, 'কুরসে কঙ্কণ কবি ভাল।' মুকুন্দরামের এই বর্ণনার মধ্যে 'কুরস' বলিয়া যে কিছু নাই, তাহা যে কোনও পাঠক স্বীকার করিবেন। অথচ কোনও সমালোচক রামানন্দকে সমর্থন করিতে গিয়া মুকুন্দরামের পশুদিগের দেবীর নিকট অভিযোগ বিষয়ক বর্ণনাটিকে 'বিরক্তিকর বাড়াবাড়ি' বলিয়া উল্লেখ করিয়াছেন। অথচ একথা সকলেই স্বীকার করিবেন, মুকুন্দরামের রচনায় ইহা অন্যতম শ্রেষ্ঠ অংশ।

সংক্ষিপ্ততা মঙ্গলকাব্যের যেমন কোনও গুণ নহে, তেমনই নীতিকথাও ইহার কোনও ধর্ম নহে। বিষয়ের বিস্তারের মধ্য দিয়াই মঙ্গলকাব্যের বস্তুরস আকর্ষণীয় হইয়াছে। মঙ্গলকাব্যের বিষয় লইয়া যাঁহারা সংক্ষিপ্ত রচনা প্রকাশ করিয়াছেন, তাঁহাদের রচনা মঙ্গলগান নহে, বরং পাঁচালী বা পঞ্চালিকা। অষ্টাদশ শতাব্দীতে নানা ব্যবহারিক কারণে মঙ্গলকাব্যকে সংক্ষিপ্ত রূপ দান করিবারও প্রবণতা দেখা দিয়াছিল; ভবানীশঙ্কর দাসের 'মঙ্গলচণ্ডীর পঞ্চালিকা' তাহার একটি নিদর্শন। রামানন্দ যতির চণ্ডীমঙ্গল আটদিনে প্রতিদিন দুই পালা করিয়া আসরে গান হইবার উপায় ছিল না; পালাগুলি সেই প্রয়োজনে অত্যন্ত সংক্ষিপ্ত, কারণ, নির্দিষ্ট সময় ব্যাপিয়া এক একটি পালা গান করিতে হইত। মুকুন্দরাম যেভাবে কাহিনীর বিস্তার করিয়া এক একটি পালা বাঁধিয়াছিলেন, তাহাই পালার আদর্শ বিস্তার। সুতরাং কাহিনীর বিস্তার গানের প্রয়োজনেই আবশ্যক, আর এই সকল রচনা গানের উদ্দেশ্যেই রচিত। সুতরাং রামানন্দ যে ভাবে কাহিনী সংক্ষিপ্ত করিয়া লইয়াছিলেন, তাহাতে মঙ্গলগানের এক একটি পালার দাবী পূরণ হইতে পারে নাই। তাহা না হইলে রচনা মঙ্গলগান না হইয়া পাঁচালী বা পঞ্চালিকা হইয়া থাকে। রামানন্দের রচনায় যদিও পালার নির্দেশ আছে, তথাপি পালার সুনির্দিষ্ট বিস্তার তাহাতে রক্ষা পায় নাই। সেই জন্য বলিয়াছি, সংক্ষিপ্ততা মঙ্গলকাব্যের গুণ নহে, সুতরাং চণ্ডীমঙ্গল কাহিনীকে সংক্ষিপ্ত করিবার ফলে রামানন্দ তাঁহার রচনাকে মঙ্গলগানের পর্যায়ে তুলিতে পারেন নাই। আকারের দিক দিয়া রামানন্দ যতির চণ্ডীমঙ্গল মুকুন্দরামের চণ্ডীমঙ্গলের অর্ধেকেরও অনেক কম। সুতরাং মুকুন্দরামের কাব্য যদি আটদিনে ষোল পালায় গাহিবার উপযোগী হইয়া থাকে তবে তাঁহার অর্ধেকেরও কম যাহার আয়তন তাহা দ্বারা পুরাপুরি অষ্টাহ সঙ্গীতের প্রয়োজন সাধিত হইতে পারে না। অথচ মঙ্গলগানের এই আচারগত মূল্যটুকু রক্ষা না পাইলে তাহা আর যাহাই হউক, অন্তত মঙ্গলগান নহে; কারণ, তাহা দ্বারা মঙ্গলগানের উদ্দেশ্য সিদ্ধ হইতে পারে না। সেইজন্যই রামানন্দ যতির রচনাকে মঙ্গলগান বলা সমীচীন হইবে না, কারণ, তিনি 'সংক্ষেপে করিল বিরচন।'

একই কারণে রামানন্দ যতির চণ্ডীমঙ্গল কোনও প্রচার লাভ করিতে পারে নাই। কারণ, মঙ্গলগান হিসাবে ব্যবহার করিবার যোগ্যতা ইহা কোনও দিক দিয়াই লাভ করিতে পারে

নাই।

রামানন্দ নিজেই তাঁহার কাব্যের কোনও আগ্রহী পাঠক না থাকিবারও আশঙ্কা প্রকাশ করিয়াছেন। তাঁহার বিশ্বাস তিনি পণ্ডিতের ভাষায় পণ্ডিতদের জন্য তাঁহার কাব্য রচনা করিয়াছেন 'মূর্খে'র জন্য রচনা করেন নাই—

(১) যতি কহে পরিহার ছন্দজ্ঞান থাকে যার
থাকে মিত্র অক্ষরের জ্ঞান।
সেই করো্যা বিবেচনা লইয়া পণ্ডিত জনা
মূর্খ হৈতে হৈয় সাবধান।।

(২) পণ্ডিতের ভাষা কর্য়া না করিও দ্বেষ।

(৩) যতি বলে মা তোমাকে এই ভিক্ষা চাই।
ভাল মন্দ বুঝে হেন লোক যেন পাই।।

(৪) রামানন্দের বড় দুঃখ—
রামানন্দ করে খেদ কি কব শাস্ত্রের ভেদ
আট দিবসের সবে গান।
তাহে আর পাই শোক নাহি দেখি বিজ্ঞ লোক
মূর্খের হাতেতে যাবে প্রাণ।

কিন্তু দেবী কবির অভিলাষ পূর্ণ করিয়াছিলেন এমন মনে হয় না। কারণ, কোনও ভাল-মন্দ জ্ঞানসম্পন্ন কিংবা পণ্ডিত ব্যক্তি তাঁহার কাব্যের পাঠক হইয়াছিলেন, এমন কোনও প্রমাণ পাওয়া যায় না। তবে কবির একটি মাত্র শিষ্য তাঁহার পাঠক ছিলেন।

রামানন্দ লোকহিতের জন্য তাঁহার কাব্য রচনা করিয়াছেন বলিয়া উল্লেখ করিয়াছেন—

রামানন্দ যতি জগতে বিদিত।
লোকহিত হেতু করে ভাষা গীত।।

সুতরাং সমাজ-সেবার সাধু উদ্দেশ্য লইয়া রামানন্দ যদি তাঁহার চণ্ডীমঙ্গল রচনা করিয়াছিলেন, কিন্তু তাহা সত্ত্বেও সমাজ যে তাঁহার রচনা গ্রহণ করে নাই তাহাও সুস্পষ্ট। সুতরাং তাঁহার এই উদ্দেশ্যও সিদ্ধ হয় নাই।

চণ্ডীমঙ্গল গার্হস্থ্য জীবনের কাব্য, মঙ্গলচণ্ডী 'যোষিতাম্ ইষ্টদেবতা', অর্থাৎ স্ত্রীজাতি কর্তৃক আরাধ্যা দেবী। কিন্তু রামানন্দ যতি সন্ন্যাসী, গার্হস্থ্য জীবনের রস তিনি নিজের জীবনে যেমন উপলব্ধি করিতে পারেন নাই, তেমনি 'যোষিতাম্' অর্থাৎ স্ত্রী-চরিত্রেরও যে আশা-আকাঙ্ক্ষা কি, তাহাও বুঝিতে পারেন নাই। সুতরাং তাঁহার কাব্য কোনও আবেদন সৃষ্টি করিতে পারে নাই। জীবন-রস অভিব্যক্তির মধ্য দিয়া জীবনের যে নীতি প্রকাশ পায়, তাহাই মঙ্গলকাব্যের নীতি। জীবনেব মধ্য দিয়া সেই নীতিবোধের বিকাশ; যেখানে

জীবনবোধের সার্থক অভিব্যক্তি নাই, সেখানে কেবল শুষ্ক নীতিকথায় মঙ্গলগানের আসরে শ্রোতা আকর্ষণ করিবার উপায় নাই। রামানন্দ যতি এই কথা বুঝিতে পারেন নাই।

সন্ন্যাসীর রচনায় মঙ্গলকাব্য সার্থকতা লাভ করিতে পারে না। কারণ, সন্ন্যাসীর দৃষ্টিভঙ্গির সহিত মঙ্গলকাব্যের দৃষ্টিভঙ্গির মৌলিক পার্থক্য আছে। ভারতচন্দ্র সন্ন্যাস ধর্ম পরিত্যাগ করিয়া গার্হস্থ্যাশ্রমে প্রতিষ্ঠা লাভ করিবার পর 'অন্নদা-মঙ্গল' রচনা করিয়াছিলেন, রামানন্দ যতি সন্ন্যাস জীবনেই তাঁহার 'কাব্য' রচনা করিয়াছেন। সুতরাং রামানন্দের নিকট বেশি কিছু আশা করা যায় না।

ভারতচন্দ্রের সমসাময়িক কাল পর্যন্তও মঙ্গলকাব্য রচনার যে একটি বহির্মুখী আদর্শ প্রচলিত ছিল, রামানন্দ তাহা অনুসরণ করিয়া তাঁহার চণ্ডীমঙ্গল রচনা করেন নাই। যেমন, তাঁহার কাব্যে স্বপ্নাদেশে কাব্যরচনার কথা নাই, কোনও রাজাদেশের কথারও উল্লেখ নাই। গ্রন্থোৎপত্তির কোনও বিবরণ নাই, কবির আত্মবিবরণীও নাই।

সন্ন্যাসাশ্রমে প্রতিষ্ঠিত ছিলেন বলিয়া তিনি পূর্বাশ্রমের কোন পরিচয় দেন নাই, এ'কথা সত্য। তবে তিনি সর্বতীর্থ ভ্রমণ শেষ করিয়া গৌড়দেশে ফিরিয়া আসিয়া যখন দেখিলেন 'কুরসে' বাংলার কাব্য ভরিয়া উঠিয়াছে, তখন তিনি জীবের কল্যাণের জন্য এই ভক্তিরসের কাব্য রচনা করিলেন। কিন্তু তাঁহার রচনার ত্রুটির জন্য ভক্তিরসও নিবিড়তা লাভ করিতে পারে নাই।

রামানন্দের একজন শিষ্যের নাম দ্বিজ কৃষ্ণকান্ত। তিনি গুরুর ভাবোন্মেষের (কবিত্ব উন্মেষের নহে) একটি বিবরণ দিয়াছেন। দ্বিতীয় পুঁথিখানিতে তাহা পাওয়া যায়—

যখন বয়স হৈল [illegible]ম বৎসর।
বসিয়াছিলেন আম্র বনের ভিতব।।
প্রচণ্ড বৈশাখ মাস রবি খরতর।
আকাশের শব্দ শুন্যা উদাস অন্তর।।
ভাবিলেন কে আমি ছিলাম বা কোথায়।
মর‍্যা বা সকল লোক কোথা চল্যা যায়।।
কতকাল আমি বা থাকিব এই ঠাঞি।
পূর্বে আছিলাম কোথা তাহা মনে নাই।।
এই রূপ ভাবিতে ভাবিতে সন্ধ্যা হয়।
বন্ধুগণে তখন আসিয়া ধর‍্যা লয়।।

তারপর তাঁহার উপনয়নের দিন কোথা হইতে দুই সন্ন্যাসী আসিয়া তাঁহার গৃহে উপস্থিত হন, তাঁহারা তাঁহাকে দীক্ষা দিয়া চলিয়া গেলেন। তারপর দ্বাদশ বৎসর বয়সে তাঁহার আগম

তখন অন্ন ত্যাগ করিয়া তিনি ফলমূল আহার করিতে লাগিলেন। সর্বশেষে বেদান্ত পাঠ করিবার পর সন্ন্যাস ধর্ম গ্রহণ করিলেন। তখন তিনি ভারতের নানা তীর্থ ভ্রমণ করিলেন। তারপর,

গৌড়দেশে আগমন জ্ঞানদান দিতে।

সেই সূত্রেই তিনি তাঁহার চণ্ডীমঙ্গল কাব্য রচনা করেন। রামানন্দ সংস্কৃত ভাষায় মোট পঞ্চাশটি গ্রন্থ রচনা করিয়াছিলেন বলিয়া নিজেই প্রকাশ করিয়াছেন,—

সংস্কৃতে পঞ্চাশ পুস্তক করি আর।

বলা বাহুল্য, 'পঞ্চাশ পুস্তক'-এর মধ্যে একখানিরও নাম জানিতে পারা যায় না।

রামানন্দ তাঁহার বাংলা পদ্য রচনার মধ্যে মধ্যে স্বরচিত সংস্কৃত শ্লোক সন্নিবিষ্ট করিয়াছেন, তাহাতে তাঁহার পাণ্ডিত্যের পরিচয় সুস্পষ্ট হইয়াছে।

আগেই বলিয়াছি, তিনি মুকুন্দরামের তীব্র সমালোচক ছিলেন। বোধ হয় মধ্যযুগের বাংলা সাহিত্যে একই বিষয়ের একজন কবি তাঁহার পূর্ববর্তী একজন কবিকে এমন তীব্র ভাষায় ইতিপূর্বে আর সমালোচনা করিতে দেখা যায় নাই। ইহার ক্ষুদ্র একটি ব্যতিক্রম মনসা-মঙ্গলের কবি বিজয় গুপ্ত, তিনি তাঁহার পূর্ববর্তী কবি কানা হরিদত্তকে সংক্ষেপে সমালোচনা করিয়াছেন।

এখানে মুকুন্দরামের মত একজন গৃহস্থ কবিকে দুই শত বৎসর পরে একজন সন্ন্যাসী কবির নিকট কি প্রকারের সমালোচনার সম্মুখীন হইতে হইয়াছিল, তাহার এটুকু নিদর্শন দেওয়া যাইতে পারে। ইহা মধ্যযুগের বাংলা সমালোচনা সাহিত্যের একটি নিদর্শন বলিয়াও গ্রহণ করা যায়---

মুকুন্দের বিরচন ইন্দ্রপুরে কাণ্টাবন
ইন্দ্রসুত তাহে তুলে ফুল।
সর্পভূষা শোভে আঁকে পুষ্পের কণ্টকে তাকে
দংশিয়া করিল বেয়াকুল।।[১]

১। স্বর্গের পুষ্পবনে কাঁটা থাকিতে পারে না, ইহাই রামানন্দের বক্তব্য। কিন্তু মুকুন্দরামের স্বর্গ যে রবীন্দ্রনাথের মত 'বাঙ্গালীর আম-বাগান' ছাড়াইয়া যাইতে পারে নাই, রামানন্দ তাহা উপলব্ধি করিতে পারেন নাই।

আরো শুন অদ্‌ভুত জন্মিবে ব্যাধের সুত
সেখানে গেলেন ভগবতী।
কলিতে কলিঙ্গবনে কালকেতু সিংহাসনে
মল্লযুদ্ধ করিলেক কতি।।
কলিঙ্গেতে গুজরাট তাহে বাঙ্গালীর হাট
বসিল ছাপান্ন গাঞি রাটী।[১]
না জানে কলিঙ্গরায় বন কাটাইয়া তায়
কালকেতু করিলেক বাড়ী।।
ঘরখানা সয়াকোষ ইথে অনুভব দোষ
কালী গেলা বন্দ্যানের ঘরে।
কোটালের সনে রণ করেন অনেকক্ষণ
এইরূপে অপমান করে।।
অপমান করে আর কত।
দেবীর বক্ষের পরে জীবগণ চিত্র করে
কাঞ্চলীতে পশুপক্ষী যত।।
নিমাই চরণ রায় প্রতিপদে দোষ গায়
পুস্তকের নাম দোষো নাশ।
অষ্টাহের গান হয় এতো দোষ ধর‍্যা কয়
তাহে পাবে দোষের প্রকাশ।।
ডিঙ্গা ডুবিলেক জলে চণ্ডী হাসে খলখলে
ইন্দ্রকে বা সাধিলেন কত।
কালী যান কালীদয় পাথর উঠান কয়
ফিরিছেন কালী অবিরত।
পার্বতী যে পঞ্চশর পূরেন প্রভুর পর
সেই শর শিশুর উপর।
কালীদহে পুরে কালী মাকে দেয় এত গালি
হিন্দু নহে মুকুন্দ-গাবর।।[২]
মশানেতে হল বুড়ী ফির‍্যাসেন গুড়ি গুড়ি
ঠোঁটে কর‍্যা দেন ন্যা টোপর।
নিমেষে করেন সৃষ্টি দেবে যার নাই দৃষ্টি
তার এত লিখিল পামর।।[৩]

১। রামানন্দ নিজস্ব তীর্থভ্রমণের অভিজ্ঞতা দিয়া জানিতে পারিয়াছিলেন, কলিঙ্গে গুজরাট হইতে পারে না, তাহাতে বাঙ্গালী থাকিবার কথা নহে; সুতরাং মুকুন্দরামের এই উক্তি ভুল।

২। মুকুন্দরামকে এখানে অহিন্দু এবং 'গাবর' বলিয়া গালি দেওয়া হইতেছে।

৩। এখানে মুকুন্দকে পামর বা পাপিষ্ঠ বলিয়া গালি দেওয়া হইতেছে।

শাস্ত্রের কথন হয় তবে পণ্ডিতেরা লয়
মিথ্যা বর্ণনাতে এত দোষ।
কিছু বোধ নাই যার[১] দোষ গুণ কিবা তার
দোষ শুন্যা করে আরো রোষ।।
চণ্ডী যদি দেন দেখা তবে কি তা যায় লেখা
পাঁচালীর অমনি রচন।
বুদ্ধি নাই যার ঘটে তারা বলে সত্য বটে
পথে চণ্ডী দিলা দরশন।।[২]
এত দোষ উদ্ধারিতে লোকের চৈতন্য দিতে
চণ্ডী রচে রামানন্দ যতি।
অনেকের অনুরোধ কেহ না করিও ক্রোধ
অনেক শিষ্টের অনুমতি।।[৩]

দেখা যাইতেছে, মুকুন্দরামের চণ্ডীমঙ্গল কাব্যের লৌকিক অংশের রচনা রামানন্দ যতিকে আঘাত করিয়াছিল এবং তাহারই দোষ-ত্রুটি তাঁহার নিজের দিক হইতে (মঙ্গলকাব্যেব দিক হইতে নহে) সংশোধন করিয়া তিনি তাঁহার চণ্ডীমঙ্গল কাব্য রচনার প্রেরণা লাভ করিয়াছিলেন। সুতরাং রামানন্দের কাব্য মুখ্যত মুকুন্দরামের প্রতিবাদ।

রামানন্দ মুকুন্দরামের রচনাকে সাধন ভজনের দৃষ্টিভঙ্গি দিয়া বিচার করিতে গিয়া ভুল করিয়াছেন, কাব্যের দিক দিয়া বিচার করিলে এই ভুল করিতেন না।

দেখা যাইতেছে চণ্ডীমঙ্গলের নূতন কোন কবির পুঁথির সন্ধান পাইলেই সেই পুঁথির সম্পাদনা করিতে গিয়া তাহার সম্পাদক সেই পুঁথির রচয়িতাকে মুকুন্দরাম হইতেও শ্রেষ্ঠতর কবি বলিয়া প্রতিষ্ঠা করিতে চাহেন এবং নিজের 'আবিষ্কৃত' গ্রন্থের মূল্য বাড়াইতে চাহেন। রামানন্দ যদি সম্পর্কে এমন-কথা কোনও কোনও স্থানে বলা হইয়াছে যে, তিনি অনেক বিষয়েই মুকুন্দরাম অপেক্ষাও শ্রেষ্ঠ কবি। কিন্তু নূতন পুঁথি আবিষ্কারের গুরুত্ব যত গভীরই হোক না কেন, তাহা দ্বারা যদি বিচারবুদ্ধি আচ্ছন্ন হইয়া যায়, তবে তাহা নিতান্ত দুঃখের বিষয় হয়। মঙ্গলকাব্যের একদিকে মুকুন্দরাম ও আরেক দিকে ভারতচন্দ্র অপেক্ষা শ্রেষ্ঠ কবির সন্ধান আজও বাংলা সাহিত্যে পাওয়া যায় নাই। একথা স্মরণ রাখিতে হইবে প্রতিভা কখনও আত্মগোপন করিয়া থাকিতে পারে না। নিজ গুণেই তাহা প্রকাশ পায়। রামানন্দ যতির নাম আজও অজ্ঞাত থাকিলেও বাংলা সাহিত্যের কোনও ক্ষতি হইত না।

১। মুকুন্দকে এখানে নির্বোধ বলা হইতেছে।

২। মুকুন্দরামের আত্ম বিবরণীর এই উক্তি সত্য হইতে পারে না, রামানন্দের এই অভিমত।

৩। অর্থাৎ অনেক শিষ্ট ব্যক্তির এই প্রতিবাদে সম্মতি আছে।

# কৃষ্ণরাম দাস

মধ্যযুগের বাংলা সাহিত্যে কবি কৃষ্ণরাম দাস একাধিক বিষয়ক মঙ্গলকাব্য রচনার খ্যাতি লাভ করিয়াছেন। তাঁহার রচিত 'কালিকা-মঙ্গল', 'ষষ্ঠীমঙ্গল', 'রায়-মঙ্গল', 'শীতলা-মঙ্গল', ও 'কমলা-মঙ্গল' পুঁথির সন্ধান এ' যাবৎ পাওয়া গিয়াছিল।[১] সম্প্রতি তাঁহার রচিত চণ্ডী-মঙ্গলে'র একটি খণ্ডিত পুঁথিও পাওয়া গিয়াছে।[২] পুঁথিতে কেবল মাত্র 'কমলে কামিনী'র বৃত্তান্তটি আছে। ইহাতে অষ্ট মঙ্গলারও একটি খণ্ডিত অংশ পাওয়া গিয়াছে। ইহা হইতেই মনে হয়, তিনি সমগ্র চণ্ডীমঙ্গল কাব্য রচনা করিয়াছিলেন, কিন্তু অবশিষ্ট অংশের সন্ধান এখনও পর্যন্ত কোথা হইতেও পাওয়া যায় নাই।

তাঁহার রচিত অন্যান্য মঙ্গলকাব্যে কৃষ্ণরাম যেভাবে ভণিতার ব্যবহার করিয়াছেন, সেই ভাবে তিনি চণ্ডীমঙ্গলেও ভণিতার ব্যবহার করিয়াছেন—

নাম ভগবতী দাস নিমিতা গ্রামেতে বাস
কায়েস্ত কুলেত উৎপত্তি।
হইয়া ত একচিত রচিলা চণ্ডীর গীত
কৃষ্ণরাম তাহার সন্ততি॥

তিনি তাঁহার অন্যান্য মঙ্গলকাব্য অপেক্ষা চণ্ডীমঙ্গল অধিক যত্ন করিয়া লিখিয়াছেন, তাহাও তাঁহার কাব্যে তিনি উল্লেখ করিয়াছেন.—

কালীর পাঁচালী আদি রচিনু সকল।
অধিক যতনে এই চণ্ডীর মঙ্গল॥

সেইজন্য তিনি গায়েনদের 'গুরুর দোহাই' দিয়া অনুরোধ করিয়াছেন, যেন তাঁহারা গীত গাহিবার সময় ইহার কোনও অংশ পরিত্যাগ না করেন। কারণ, চণ্ডীর আদেশে তাঁহার এই কাব্য রচিত হইয়াছে—

শুনবে গায়ন সব এক বোল আগে।
যে যাও এড়িয়া গীত মোর দিব্য লাগে॥
চণ্ডীর আদেশে ইহা রচিত যতেক।
নিশ্চয় এড়িয়া গেলে অধর্ম অনেক॥

১। 'কবি কৃষ্ণরামদাসের গ্রন্থাবলী', সত্যনারায়ণ ভট্টাচার্য সম্পাদিত, কলিকাতা বিশ্ববিদ্যালয় প্রকাশিত (১৯৫৮)

২। অক্ষয়কুমার কয়াল, 'একটি অপ্রকাশিত চণ্ডীমঙ্গল', সমকালীন, ১৩৭৮, ৯ম সংখ্যা, পৃ. ৪৩৩-৪৩৭

কৃষ্ণরামের ভাষায় বৈষ্ণব পদাবলীর ভাষার প্রভাব মধ্যে মধ্যে লক্ষ করা যায়। কমলে কামিনী দেখাইতে না পারিয়া কারারুদ্ধ হইবার জন্য শ্রীমন্ত এই বলিয়া আক্ষেপ করিয়াছে—

সুবর্ণের হার পায়্যা গলায় দিলাম লয়্যা
সর্প হয়্যা দংশিলেক সে।
চন্দন শীতল জানি সুখেরে পরিনু আমি
অনল হইয়া পোড়ে দে॥

শুধু বাংলায় নহে, বৈষ্ণব পদাবলী অনুসরণ করিয়া তিনি কয়েকটি ব্রজবুলি পদও রচনা করিয়াছেন—

ত্রিভুবন জননী লীলা কর অপঘন
হর নাহি বুঝত মায়া।
মাগত লছমিনাথ কমলাসন
যসু পদপঙ্কজ ছায়া॥
লোচন সারস তহিঁ মধুলালস
ভ্রমরপতি ভুরু জোর।
মালতিমালা কবরি ভেল বেড়ল
তড়িত জড়িত ঘনঘোর॥

কোটাল চরিত্রটিকে কৃষ্ণরাম অবাঙ্গালী বলিয়া পরিকল্পনা করিয়া তাহার মুখে হিন্দী ভাষারও ব্যবহার করিয়াছেন—

কোন হ্যায় সিতাব হুজুর আও মেরি।
কাহেকু নাগারা কিয়া দিল্ লাগা তেরি॥

কতকগুলি প্রচলিত প্রবাদ বাক্যকে কৃষ্ণরাম তাঁহার কবিতার ছন্দে গাঁথিয়া দিয়াছেন—

(১) না থাকিলে নয়ন মুকুরে করে কি।
(২) গায়নের গুণ কি বুঝিতে পারে কালা?
(৩) খোজার না হয় সুখ সুরত প্রসঙ্গে।
(৪) শিশুর কিসের ভয় ভুজঙ্গ ধরিতে।
(৫) তাবৎ জননী প্রতি পুত্রের মমতা অতি যাবৎ যুবতী নাহি পাশে।
(৬) সুজনের দড় বাক, যেন পাষাণের আঁক
প্রেম কভু তিলেক না টুটে।
কাপুরুষে কত কয় কিছু তার সত্য নয়
পয়োমুখ বিষকুম্ভ বটে॥

১৬৬৪ খ্রীষ্টাব্দে কৃষ্ণরামের 'কালিকা-মঙ্গল' রচিত হয়, চণ্ডীমঙ্গল যে তাহার পরবর্তী রচনা তাহা তাঁহার পূর্বোদ্ধৃত একটি পদ হইতে জানিতে পারা গিয়াছে।

## মুক্তারাম সেন

চণ্ডীমঙ্গলের অন্যতম প্রধান কবির নাম মুক্তারাম সেন।[১] তাঁহার কাব্যের প্রকৃত নাম সারদা-মঙ্গল। এই সম্বন্ধে কাব্যমধ্যে তাঁহার এই প্রকার উল্লেখ দেখিতে পাওয়া যায়,—

শুন শুন সর্বলোক সারদা-মঙ্গল।
একচিত্ত হইয়া শুন না হইয়া চঞ্চল।।

ইহা 'অষ্টমঙ্গলার চতুষ্প্রহরী পাঞ্চালী' নামেও পরিচিত।

চট্টগ্রাম জেলার অন্তর্গত দেবগ্রাম (বর্তমানে আনোয়ারা) নামক গ্রামে কবি মুক্তারাম জন্মগ্রহণ করেন। তাঁহার জ্ঞাতিবংশীয়েরা অদ্যাপি সেই গ্রামে বসবাস করিতেছেন। কবির বংশ চট্টগ্রামের মধ্যে বিশিষ্ট কুলীন বলিয়া সম্মানিত। কবি তাঁহার কাব্যে এই প্রকার আত্ম-পরিচয় দিয়াছেন,—

চাটেশ্বরী রাজ্যে বন্দোম্ পাশ্চমে সাগর।
বাড়ব আনল পূর্বে তীর্থ মনোহর।।
তাহার উত্তরে স্বয়ম্ভু লিঙ্গ হর।
চন্দ্রশেখর যাতে বসতি শঙ্কর।।
মহাসিংহ নামে ক্ষেত্রে দেশ অধিকারী।
সিংহ সম রণে দ্বিজগণ প্রতিকারী।।
ধার্মিক শরীর দানে অকাতর নাম।
তেন মত প্রতি সৈন্য লাল নন্দারাম।।
চাটীগ্রামে রাজ্যেতে বন্দোম নিজ গ্রাম।
বন্দহুঁ জনম ভূমি দেবগ্রাম নাম।।
আদ্যগোত্র আদ্য সেন ভেষজে বিশ্রাম।
বসতি জাহ্নবী কুলে নাঢ়া হেন নাম।।
স্বদেশেতে বংশাবলী ছিল পূর্বাপর।
বেদের উদ্ভব বৈদ্য পঞ্চম প্রবর।
আদ্য অত্রি অর্জুন গার্গব বার্হস্পত্য।
স্বকীয় বিদ্যাতে পর উপকারী চিত্ত।।
তথা হৈতে আইলা কেহ রাজসঙ্গী হইয়া।
বাড়ব্যাখ্যা চাটেশ্বরী রাজ্য উদ্দেশিয়া।।

১। মুক্তারাম সেন, সারদা-মঙ্গল, আবদুল্ল্ করিম সম্পাদিত (সাহিত্য পরিষৎ, ১৩২৪)।

সে বংশে প্রপিতামহ রাঢ় জয়দেব।
তান পুত্র নিধিরাম স্যাগত পারগ।।
পিতা মোর মধুরাম তাহান সন্ততি।
তিন পুত্র লৈয়া কৈল দেয়াঙ্গ বসতি।।
সেন গোবিন্দ ব্রজলাল মুক্তারাম।
সদাএ ভবানী পদে মানস বিশ্রাম।।

কবির জ্ঞাতিবংশীয়দের নিকট যে বংশ-পত্রিকা রক্ষিত আছে, তাহাতে একটি সংস্কৃত শ্লোক লিপিবদ্ধ দেখিতে পাওয়া যায়, তাহাতেও কবির সংক্ষিপ্ত বংশ-পরিচয় পাওয়া যায়,—

শাকে চৈব বিয়দ্বেদবাণ চন্দ্রামীতে পুরা।
আদ্য গোত্রোদ্ভবো পঞ্চ প্রবরো বৈদ্যসত্তমঃ।।
শ্রীযুক্ত যাদবরায়ঃ শম্ভুদর্শনকামায়া।
সার্ধং শ্রীমন্ত ভৃত্যেন চট্টলে চন্দ্রশেখরে।।
যশোহরাৎ সমায়াতঃ কালিয়া গ্রামতঃ খলু।
তদ্‌ভ্রাতা মাধবরায়স্তথৈবাত্মপুরোহিতৈঃ।।
নাম্না শ্রীলক্ষ্মীকান্তোহসৌ ন্যায়ালঙ্কারসংজ্ঞকঃ।
যাদবেন সহায়াতৌ তীর্থদর্শনমানসৌ।।[১]

ইহা হইতে কবির পূর্বপুরুষ যাদব রায় সম্বন্ধে জানিতে পারা যায় যে ১৫৪০ শকাব্দ (১৬১৮ খ্রীঃ) ফাল্গুন মাসে (সম্ভবত শিবচতুর্দশী উপলক্ষে) তিনি সহোদর মাধব রায়, নিজের কুল-পুরোহিত লক্ষ্মীকান্ত ন্যায়ালঙ্কার ও শ্রীমন্ত নামক ভৃত্যকে সঙ্গে লইয়া তাঁহার পূর্ব বাসস্থান যশোহর জেলার অন্তর্গত কালিয়া গ্রাম পরিত্যাগ করিয়া তীর্থভ্রমণ ব্যপদেশে চট্টগ্রামের সীতাকুণ্ড ও চন্দ্রশেখরাধিষ্ঠিত স্বয়ম্ভূশিব দর্শনের জন্য আগমন করেন।

সম্ভবত চন্দ্রশেখর দর্শনের পর তাঁহারা আর স্বগৃহে প্রত্যাবর্তন করেন নাই, চট্টগ্রামেই বসতি-স্থাপন করেন। স্বগৃহে প্রত্যাবর্তন না করিবার আরও নানা রাজনৈতিক এবং সামাজিক কারণ থাকিতে পারে। এইভাবে সেকালে বহু সম্ভ্রান্ত ব্রাহ্মণ, কায়স্থ, বৈদ্য বংশ আসিয়া চট্টগ্রাম এবং পূর্ব বাংলার নানা স্থানে গিয়া বসতি স্থাপন করিয়াছিলেন।

মুক্তারামের পূর্বপুরুষ যাদব রায়ের চট্টগ্রামে বসতি-স্থাপন সম্বন্ধে এই কাহিনী প্রচলিত আছে,—যাদব রায় ও মাধব রায় যখন চন্দ্রনাথ দর্শনে আসিয়াছিলেন, তখন চট্টগ্রামের অন্তর্গত দেবগ্রাম নিবাসী তৎকালীন সুপ্রসিদ্ধ ভূম্যধিকারী মবণচাঁদ চৌধুরী সপরিবারে চন্দ্রনাথ আসিয়াছিলেন, যাদব রায় ও মাধব রায়ের সহিত তাঁহার আলাপ পরিচয় হয় এবং যাদব রায়ের বিদ্যা ও ব্যবহারে মুগ্ধ হইয়া তাঁহার হস্তে নিজের কন্যা সম্প্রদান করেন এবং

১। মুক্তারাম সেন, ভূমিকা। ৯০

ঘরজামাই করিয়া দেবগ্রামে তাঁহাদের বাসস্থান নির্দেশ করিয়া দেন। অতঃপর মাধব রায় জানিতে পারেন, মরণচাঁদ চৌধুরী বৈদ্যবংশ-সম্ভূত নহেন, আইচ দাস উপাধিকারী কায়স্থ বংশীয়। মাধব রায় ইহাতে অত্যন্ত ক্ষুব্ধ হইয়া অবশেষে ভ্রাতৃবধূকে বিষ-প্রয়োগে হত্যা করিয়া গোপনে পলায়ন করেন। মরণচাঁদ কন্যার স্মৃতিরক্ষার্থে এক বিরাট দীঘি খনন করাইয়া দেন, ইহা এখনও 'আইচের ঝির পুনী' নামে খ্যাত।

অতঃপর যাদব রায় পুনরায় দার-পরিগ্রহ করেন, এবং দ্বিতীয় পত্নী হইতেই মুক্তারামের পিতামহ নিধিরামের জন্ম হয়। নিধিরামের পুত্র মধুরাম হইতেই গোবিন্দরাম, ব্রজলাল ও কবি মুক্তারামের জন্ম হয়। মুক্তারাম চিরকুমার ছিলেন: তাঁহার জ্যেষ্ঠ ভ্রাতা গোবিন্দরামের বংশ অদ্যাপি বর্তমান আছে। অবশ্য উল্লিখিত কাহিনীর মূলে কোন ঐতিহাসিক সত্য আছে কিনা তাহা জানা যায় না।

কবি মুক্তারাম সাধক পুরুষ ছিলেন। তিনি বিষয়-নিঃস্পৃহ হইয়া তীর্থ পর্যটন ও সাধুসঙ্গ দ্বারাই জীবন অতিবাহিত করিতেন। সারদা-মঙ্গলই তাঁহার একমাত্র কাব্যগ্রন্থ।

পূর্বেই উল্লেখ করিয়াছি, কবির প্রপিতামহ যাদব রায় ১৫৪০ শকাব্দ বা ১৬১৮ খ্রীষ্টাব্দে চট্টগ্রামে আগমন করেন। অতএব কবিকে ইহার অনুমানিক একশত বৎসর পরবর্তী বা ১৭১৮ কিংবা তন্নিকটবর্তী কোন সময়ের লোক বলিয়া ধরিতে পারা যায়।

কবির আত্মবিবরণীর মধ্যে 'দেশ অধিকারী' বলিয়া মহাসিংহের নামোল্লেখ রহিয়াছে। ইতিহাসে তিনি দেওয়ান মহাসিংহ নামে পরিচিত। তিনি চট্টগ্রামে মোগল সাম্রাজ্যের অধীনে দেওয়ান ছিলেন, পরে তিনি নায়েবের পদেও অধিষ্ঠিত হন। মহাসিংহের সময় সম্ভবত খ্রীষ্টীয় ১৭৪১ অব্দ হইতে ১৭৫৯ অব্দ। অতএব, কবি মুক্তারাম এই সময়ের মধ্যে বর্তমান ছিলেন বলা যাইতে পারে।

মুক্তারামের কাব্যমধ্যে দুই স্থলে গ্রন্থ-রচনার সময় নির্দেশক দুইটি পদ দেখিতে পাওয়া যায় —

> গ্রহ ঋতু কাল শশী শক শুভ জানি।
> মুক্তারাম শেনে ভণে ভাবিয়া ভবানী॥

'কাল' শব্দে তিন ধরিলে ইহার অর্থ ১৩৬৯ শকাব্দ বা ১৪৪৭ খ্রীষ্টাব্দ হয়।[১] কিন্তু এই সময়ের সঙ্গে গ্রন্থোক্ত অন্যান্য ঐতিহাসিক তথ্যের সামঞ্জস্য স্থাপন করা যায় না। অতএব, এই কাল শব্দটিকে কেহ 'কায়' ধরিয়া ইহার অর্থ ছয় করিতে চাহন; এই ধারণাই যুক্তিযুক্ত বলিয়া মনে হয়, সম্ভবত লিপিকর প্রমাদে 'কায়' 'কাল' হইয়া থাকিবে।[২] অতএব কবির নিজের উক্তি অনুসারেও দেখা যাইতেছে যে, ১৬৬৯ শকাব্দ বা ১৭৪৭ খ্রীষ্টাব্দে তিনি

১। দীনেশচন্দ্র সেন মহাশয় এইভাবে হিসাব করিয়া কবির কাল নির্ণয় করিয়াছেন। ব-সা-প ১, ৩০২

২। সা-প-প, ৪০-১৬৬

তাঁহার গ্রন্থ-রচনা সম্পন্ন করেন।

পূর্বেই উল্লেখ করিয়াছি, চট্টগ্রাম অঞ্চলে দ্বিজ মাধবের চণ্ডী বহুল প্রচার লাভ করিয়াছিল। দ্বিজ মাধবের কাব্যকে আদর্শ করিয়া মুক্তারামের কাব্য রচিত হওয়া খুবই স্বাভাবিক ছিল। কিন্তু আশ্চর্যের বিষয়, তাঁহার কাব্যে দ্বিজ মাধবের প্রভাবের কোনই প্রমাণ পাওয়া যায় না। মুক্তারামের রচনা অনেকটা প্রাচীন পাঁচালীরই উন্নত এবং আধুনিক সংস্করণ বলিয়া মনে হইতে পারে।

মুক্তারামের কাব্যেরও দুইটি ভাগ,—প্রথম ভাগে কালকেতুর কাহিনী, দ্বিতীয় ভাগে ধনপতি সদাগরের কাহিনী। উভয় কাহিনীই সংক্ষিপ্তভাবে রচিত। চণ্ডীর নিকট পশুদিগের কালকেতুর বিরুদ্ধে অভিযোগের বৃত্তান্তটি এই প্রকার সংক্ষেপে বর্ণনা করা হইয়াছে,—

এই মত কথ কাল যদি নির্বাহিল।
পশুগণে দুর্গাস্থানে কান্দিয়া কাহিল॥
তিষ্ঠিতে না পারি বনে কালকেতুর শরে।
পুত্র দারা এক্ষ স্থানে রহিতে নারি ঘরে॥
বোলে তাহে মহামাএ না কর ক্রন্দন।
তোর হেতু কালকেতু লভিবেক ধন॥
সুখমনে পশুগণে যাও নিজালয়ে।
তার ঠাঁই আমি যাই না করিয় ভয়ে॥
তদন্তরে নারায়ণী গোধিকা হইলা।
অরণ্যের পন্থ মুখে আগুছি রহিলা॥

## হরিরাম

মুকুন্দরাম চক্রবর্তীর কাব্যের প্রত্যক্ষপ্রভাব-প্রণোদিত যে কয়খানি চণ্ডীমঙ্গল কাব্য রচিত হয়, তাহাদের মধ্যে দ্বিজ হরিরামের কাব্যখানি উল্লেখযোগ্য।[১] সপ্তদশ শতাব্দীর শেষ ভাগে হরিরামের চণ্ডীমঙ্গল কাব্য রচিত হয়। হরিরাম তাঁহার কাব্যমধ্যে শোভাসিংহ নামক এক ব্যক্তির নামে চণ্ডিকার প্রসাদ ভিক্ষা করিয়াছেন। শোভাসিংহ মেদিনীপুর জেলায় ঘাটালের অন্তর্গত চিতুয়া ও বরদাবাটী পরগণার অধীশ্বর ও কবির আশ্রয়দাতা বলিয়া অনুমিত হইয়াছেন। শোভাসিংহের মৃত্যুর কাল জানিতে পারা যায়, তিনি ১৬৯৬ খ্রীষ্টাব্দে পরলোক গমন করেন বলিয়া বিশ্বাস। অতএব মনে হয়, কবি সপ্তদশ শতাব্দীর শেষ ভাগে শোভাসিংহের আশ্রয়ে বাসকালীন এই কাব্য রচনা করেন। দ্বিজ হরিরামের কাব্যের যে পুঁথিখানা পাওয়া গিয়াছে তাহা সুপ্রাচীন, ইহা ১৬৮০ সালে অনুলিখিত। অতএব পুঁথিখানিকে কবির প্রায় সমসাময়িক বলা যাইতে পারে।

১। ব-সা-প ১, ৩১০-২০

হরিরামের কাব্যে চণ্ডীমঙ্গলের দুইটি কাহিনী অর্থাৎ কালকেতু-ফুল্লরার কাহিনী ও ধনপতি-খুল্লনার কাহিনী ইহাদের উভয়েরই সাক্ষাৎকার লাভ করা যায়। হরিরামের রচনায় কবিত্বের পরিচয় পাওয়া না গেলেও তাহাতে ভাষার পারিপাট্য লক্ষ করিবার বিষয়; গতানুগতিক উপায়ে সহজ বর্ণনায় লেখক সরলভাবে কাহিনীটি বর্ণনা করিয়া গিয়াছেন, রচনায় কিংবা চরিত্র-পরিকল্পনায় কোথাও আন্তরিকতার স্পর্শ লাভ করা যায় না; অধিকাংশ ক্ষেত্রেই চিত্র ও ভাষায় মুকুন্দরামের প্রভাব অত্যন্ত স্পষ্ট। তবে সর্বত্রই তাঁহার ভাষা গ্রাম্যতামুক্ত হইয়া আসিয়া যুগোচিত পরিমার্জনা লাভ করিয়াছে। কাব্যখানি বিশেষ প্রচলিত ছিল না বলিয়া ইহার ভাষা পরিবর্তিত হইতে পারে নাই। সুতরাং ইহার ভাষার অকৃত্রিমতা সম্পর্কে নিঃসন্দিগ্ধ হইয়া ইহা যে মুকুন্দরামের পরবর্তী রচনা তাহা বুঝিতে বেগ পাইতে হয় না।

## জয়নারায়ণ সেন

মুকুন্দরামের পরবর্তী আর একজন চণ্ডীমঙ্গলের কবির নাম বিশেষভাবেই উল্লেখযোগ্য। তাঁহার নাম লালা জয়নারায়ণ সেন।[১] তিনি বিক্রমপুর পরগণার অন্তর্গত জপসা গ্রামে বৈদ্যবংশে জন্মগ্রহণ করেন। চণ্ডীমঙ্গল কাব্যের মধ্যে জয়নারায়ণের কোন পরিচয় পাওয়া যায় না; তবে তিনি 'হরিলীলা' নামক সত্যপীরের কাহিনী অবলম্বন করিয়া আর একখানি পাঁচালী কাব্য রচনা করিয়াছিলেন[২]। তাহা হইতে জানিতে পারা যায় যে, হরিলীলা কাব্য ১৬৯৪ শকাব্দ বা ১৭৭২ খ্রীষ্টাব্দে রচিত হয়। চণ্ডীমঙ্গল কাব্য ইহার পূর্বে রচিত বলিয়া অনুমিত হয়।

আধ্যাত্মিক সাধনা, পাণ্ডিত্য ও কবিত্বের খ্যাতিতে জয়নারায়ণের বংশ বিশেষ খ্যাতি লাভ করিয়াছিল। এই বংশের পূর্বপুরুষ বেদগর্ভ সেন যশোহর জেলার ইত্না গ্রাম হইতে বিক্রমপুরে আসিয়া বসবাস করিতে থাকেন। অতঃপর কয়েকখানি গ্রাম ভূসম্পত্তিরূপে অর্জন করিয়া বিলদায়িনীয়াতে নিবাস স্থাপন করেন। রাজা রাজবল্লভ বেদগর্ভ সেনেরই অধস্তন ষষ্ঠ পুরুষ।[৩] এই বংশেরই এক শাখায় দেওয়ান কৃষ্ণরাম জন্মগ্রহণ করেন। ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর আমলে দেওয়ান কৃষ্ণরাম বিক্রমপুরের অন্তর্গত চাঁদপ্রতাপ প্রভৃতি পরগণার রাজস্ব আদায় করিতেন। দেওয়ান কৃষ্ণরামের দ্বিতীয় পুত্রের নাম রামপ্রসাদ। তাঁহার স্ত্রীর নাম সুমতি দেবী। ইঁহাদের পাঁচ পুত্র জন্মগ্রহণ করে—রামগতি, জয়নারায়ণ, কীর্তিনারায়ণ, রাজনারায়ণ ও নরনারায়ণ। প্রথম পুত্র রামগতি পরম সাধক ও পণ্ডিত ব্যক্তি ছিলেন। তিনি বাংলায় 'মায়াতিমির-চন্দ্রিকা' ও সংস্কৃতে 'যোগকল্পলতিকা' গ্রন্থ রচনা

১। জয়নারায়ণ সেন, ব-সা-পা, ১, ৩৭৭-৭৮, সা-প-প ৭, ১-২৪; ঐ ১৫২ ৬২; গ-স ৪২৪৮
২। দীনেশচন্দ্র সেন ও বসন্তরঞ্জন রায় সম্পাদিত (কলিকাতা বিশ্ববিদ্যালয়, ১৮২৮); গ-স ৪৩৪৯
৩। দীনেশচন্দ্র সেন, ৫০৭।

করেন। এতদ্ব্যতীত 'ভবকলহ-ভঞ্জিকা' নামে আরও একখানি কাব্য তিনি রচনা করিয়াছিলেন বলিয়া অনুমিত হয়। গ্রন্থে আত্মপরিচয়-প্রসঙ্গে তিনি উল্লেখ করিয়াছেন—

ব্রহ্মপুত্র মহাতীর্থ পূর্বেতে প্রচার।
পশ্চিমেতে পদ্মাবতী বিদিত সংসার।।
মধ্যেতে বিক্রমপুর রাজ্য মনোহর।
ব্রাহ্মণ পণ্ডিত তাহে সদ্‌জ্ঞানী বিস্তার।।
বিশিষ্ট অম্বষ্ঠ শ্রেণীর বসতির স্থান।
জপসা নামেতে গ্রাম তথায় প্রধান।।
শ্রীরামপ্রসাদ রায় বিখ্যাত তাহাতে।
বৈদ্যশ্রেষ্ঠ লালা খ্যাতি যাঁর নিজামতে।।
জপসা উত্তম গ্রাম বসতি আলয়।
রামগতি নামে তাঁর প্রধান তনয়।।

রামগতি শেষ জীবনে প্রথমত কালীঘাট ও অতঃপর কাশীধামে গিয়া ধর্মজীবন যাপন করেন; ৯০ বৎসর বয়ঃক্রমকালে কাশীতেই দেহরক্ষা করেন।

রামপ্রসাদের দ্বিতীয় পুত্র জয়নারায়ণ, তিনিই 'চণ্ডীমঙ্গল কাব্য' ও 'হরিলীলা'র প্রণেতা। চতুর্থ পুত্র রাজনারায়ণ 'পার্বতী-পরিণয়' নামক একখানি সংস্কৃত কাব্য প্রণয়ন করিয়াছিলেন বলিয়া জানিতে পারা যায়। জয়নারায়ণ তাঁহার চণ্ডীমঙ্গল কাব্যের একস্থলে উল্লেখ করিয়াছেন,—

অনুজ তাহার দিব্য সুকাব্য রচিছে।
পার্বতীর পরিণয় নাম রাখিয়াছে।।

জয়নারায়ণ রায়ের ভ্রাতুষ্পুত্রী ও রামগতি রায়ের কন্যা আনন্দময়ীও কবিত্বের খ্যাতি অর্জন করিয়াছিলেন। তিনি 'হরিলীলা' কাব্য-রচনায় পিতৃব্যকে প্রচুর সাহায্যই যে কেবল করিয়াছিলেন, তাহা নহে—স্বরচিত বহু পদও তিনি তাহাতে সন্নিবিষ্ট করিয়াছেন বলিয়া জানিতে পারা যায়।

জয়নারায়ণের চণ্ডীকাব্যে অন্যান্য চণ্ডীমঙ্গল কাব্যের মত দুইটি আখ্যায়িকা অর্থাৎ কালকেতু-ফুল্লরা ও ধনপতি-খুল্লনা, উভয়ের সহিতই সাক্ষাৎকার লাভ করা যায়। অতএব তিনি কাহিনীর দিক দিয়া ভারতচন্দ্রের অনুবর্তন না করিয়া প্রাচীনতর প্রথারই অনুবর্তন করিয়াছেন। কিন্তু রচনার আদর্শের দিক দিয়া তিনি ভারতচন্দ্রের নিকট মুখ্যত ঋণী বলিয়া অনুভব করা যাইতে পারে। আদিরসের বর্ণনায় জয়নারায়ণ ভারতচন্দ্র হইতে কতকটা সংযত, তথাপি তাহা সমসাময়িক সমাজের রুচির সম্পূর্ণ অনুকূল ছিল। স্থানে স্থানে এই বিষয়ে ভারতচন্দ্রের সমকক্ষতা যে তিনি লাভ না করিয়াছেন, তাহাও বলিবার উপায় নাই।

জয়নারায়ণ সংস্কৃত সাহিত্যে পরম পাণ্ডিত্য অর্জন করিয়াছিলেন; চণ্ডীকাব্য তাঁহার

সংস্কৃত কাব্য ও সংস্কৃত অলঙ্কারশাস্ত্রাদিতে পাণ্ডিত্য অর্জনেরই ফল। চণ্ডীকাব্যের প্রথম অংশে শিব-প্রসঙ্গ বর্ণনায় তিনি কালিদাসের 'কুমার-সম্ভব' হইতে স্থানে স্থানে অনুবাদের এমন সাফল্য দেখাইয়াছেন, যাহা প্রাচীন বঙ্গ-সাহিত্যে খুব সুলভ নহে।

ভারতচন্দ্রের মত ভাষার পারিপাট্য ও লাবণ্য জয়নারায়ণের কাব্যের অন্যতম বিশেষত্ব। সংস্কৃত কাব্যসাহিত্যের প্রত্যক্ষ প্রভাব অবশ্য ইহাতে সুস্পষ্টভাবে অনুভব করা যায়। তবে ভারতচন্দ্র রচনা-শক্তির মৌলিকতা-গুণে সংস্কৃত কাব্যসাহিত্যের ভাষাকে যেমন অপূর্ব কৌশলে নিজস্ব করিয়া লইয়া তাহার মধ্যে অদ্ভুত গতিবেগ দান করিয়াছিলেন, জয়নারায়ণ তেমন পারেন নাই। অনেক স্থলেই তাঁহার ভাষার রূপ সুমার্জিত, তথাপি এই গতিবেগের অভাবে তাহা যেন চাকচিক্যবিহীন। বিশেষত পদের মিলের দিক দিয়া (rhyming) ভারতচন্দ্র যে অপূর্ব নৈপুণ্য দেখাইয়াছিলেন, জয়নারায়ণ তাহা দেখাইতে পারেন নাই; অনেক স্থলেই ক্রিয়াপদের সহিত ক্রিয়াপদের মিল দেওয়াতে তাঁহার রচনা দুর্বল হইয়া পড়িয়াছে। ইতিপূর্বেই বাংলা কাব্যের ভাষায় বৈষ্ণব গীতিকাব্যের ভাষা ও রচনার প্রভাব দেখা দিয়াছিল; জয়নারায়ণ তাঁহার চণ্ডীকাব্যে তাহার পূর্ণ সদ্ব্যবহার করিয়াছিলেন।

তথাপি এ'কথা বলিতে হয় যে, জয়নারায়ণের মধ্যে প্রকৃত কবিত্বের পরিচয় খুব সুলভ নহে; পাণ্ডিত্যই তাঁহার রচনাকে যাহা কিছু গৌরব দান করিয়াছে সত্য, কিন্তু কবিত্বের সন্ধান করিতে গেলে সেখানে ব্যর্থকাম হইতে হইবে। বিষয়বস্তু পরিকল্পনার মূলে আন্তরিকতা সেই যুগে এক প্রকার লোপ পাইলেও, ভারতচন্দ্রের মধ্যে মানব-চরিত্র-চিত্রণ বিষয়ে যে দক্ষতা দেখিতে পাওয়া যায়, জয়নারায়ণের কাব্যে তাহারও বিশেষ পরিচয় নাই। তাঁহার চরিত্রসৃষ্টি কৃত্রিম ও নিতান্তই গতানুগতিক,—কোথাও সজীব হইয়া উঠিতে পারে নাই।

চণ্ডীমঙ্গলের আখ্যায়িকা দুইটি ব্যতীতও জয়নারায়ণের কাব্যে আরও একটি স্বতন্ত্র আখ্যান আছে। তাহা মাধব-সুলোচনার উপাখ্যান। কবির ভাগিনেয়ী গঙ্গা ও ভ্রাতুষ্পুত্রী দয়াময়ীর অনুরোধে তিনি উক্ত আখ্যায়িকাটি চণ্ডীকাব্যের অন্তর্ভুক্ত করেন বলিয়া নিজেই কাব্যমধ্যে উল্লেখ করিয়াছেন।

## ভবানীশঙ্কর

ভারতচন্দ্রের পরও যে কয়েকখানি চণ্ডীমঙ্গল কাব্য রচিত হইয়াছিল তাহাদের মধ্যে ভবানীশঙ্কর দাসের কাব্যখানি উল্লেখযোগ্য।[১] ইহার রচনাকাল সম্বন্ধে কবি তাঁহার কাব্যশেষে উল্লেখ করিয়াছেন,—

ধাতা বিন্দু সাগরেন্দু শকাদিত্য সনে।
ভবানীশঙ্কর দাসে পাঞ্চালিকা ভণে।।

ইহা হইতেই জানা যায় যে, ১৭০১ শক বা ১৭৭৯ খ্রীষ্টাব্দে ভবানীশঙ্কর তাঁহা

১। ভবানীশঙ্কর দাস, মঙ্গলচণ্ডী পাঞ্চালিকা, রাজচন্দ্র দত্ত সম্পাদিত (সাহিত্য পরিষৎ ১৩২৩)

মঙ্গলচণ্ডীর পাঞ্চালিকা রচনা সমাপন করেন। তাঁহার এই কাব্য 'জাগরণের পুঁথি' ও 'চণ্ডীমঙ্গল গীত' নামেও পরিচিত।

কবি আত্মপরিচয় প্রসঙ্গে গ্রন্থমধ্যে যে বর্ণনা দিয়াছেন, তাহা হইতে জানা যায় যে তিনি আত্রেয় গোত্রীয় নরদাসের বংশধর ও কুলীন কায়স্থ কুলোদ্ভব। আত্রেয় গোত্রীয় নরদাস বাংলার সমাজে কৌলীন্যের প্রতিষ্ঠাতা বল্লাল সেনের কুল-নির্দেশ উপেক্ষা করিয়া বারেন্দ্র সমাজে চলিয়া যান এবং বারেন্দ্র সমাজেই বিশেষ প্রতিপত্তি লাভ করেন। প্রতিপত্তি দ্বারাই ক্রমে তাঁহারা নিজেদের মধ্যে কৌলীন্যের প্রতিষ্ঠা করিয়া লন। নরদাসের বংশধরগণ কালক্রমে বরেন্দ্র ও বঙ্গে ছড়াইয়া পড়েন।

কবির পূর্বপুরুষ নরদাসের বংশধর কৃষ্ণানন্দ ও হৃদয়ানন্দ চট্টগ্রামের অন্তর্গত সমুদ্রতীরবর্তী দেবগ্রামের অনতিদূরে বটতলী গ্রামে আসিয়া বসতি স্থাপন করেন। অতঃপর তাঁহাদের বংশধর মধুসূদন বটতলী হইতে চক্রশালার অন্তর্গত ছনহারা গ্রামে আসিয়া বাস করিতে থাকেন। এই মধুসূদন কবির পিতামহ। কবি ভবানীশঙ্করের পিতার নাম শ্রীমন্ত। ছনহারা গ্রামেই ভবানীশঙ্করের জন্ম হয়, তাঁহার একমাত্র পুত্রের নাম কৃষ্ণকিঙ্কর। অদ্যাপি কবির বংশধরগণ চট্টগ্রামের নানাস্থানে বসবাস করিতেছেন। পূর্বে তাঁহাদের আর্থিক অবস্থা সচ্ছল ছিল। প্রতিবৎসর দুর্গোৎসবের সময় কবির বাটীতে তাঁহার কাব্যখানি গীত হইত। ইদানীং তাঁহাদের অবস্থা অত্যন্ত শোচনীয় হইয়া পড়িয়াছে।

ভবানীশঙ্করের কাব্যখানি আকারে সুবৃহৎ। ভারতচন্দ্রের পরবর্তী কবি হইলেও ভারতচন্দ্রের কোনও প্রভাব তাঁহার উপর দেখিতে পাওয়া যায় না; কারণ, তখনও ভারতচন্দ্রের প্রভাব এতদূর পর্যন্ত বিস্তৃত হয় নাই। পূর্বেই বলিয়াছি, মুকুন্দরামের কাব্যও চট্টগ্রাম অঞ্চলে অপ্রচলিত ছিল, সেইজন্য তাঁহারও কোন প্রভাব এই কবির উপর দেখিতে পাওয়া যায় না। সম্ভবত দ্বিজ মাধবের কাব্য হইতে তিনি কাহিনীর মূল অংশ গ্রহণ করিয়াছিলেন। কবি সংস্কৃত ভাষা ও সাহিত্যে প্রগাঢ় পণ্ডিত ছিলেন। সংস্কৃত পুরাণগুলির অনেক কাহিনী তিনি নানা উপায়ে তাঁহার কাব্যে ব্যবহার করিয়াছেন। তাঁহার রচনা সংস্কৃত শব্দ, উপমা ও অলঙ্কারে ভারাক্রান্ত। অনেক সময় সংস্কৃত সন্ধি সমাসের নিয়ম পর্যন্ত তিনি তাঁহার বাংলা রচনার কার্যে নিয়োগ করিয়াছেন, যেমন—

> কি বর্ণিব মায়ের রূপ ময়াধম দীনে।
> যাহার রূপেরাভায় ত্রিভুবন জিনে।।
> প্রাতরর্করাভা জিনি শোভে পদতল
> পদোপরে অলঙ্কারে করে ঝলমল।। ইত্যাদি

সংস্কৃত শব্দের প্রয়োগ-বাহুল্য তাঁহার কাব্য-কাহিনীর স্বচ্ছন্দ গতি পদে পদে প্রতিহত করিয়াছে, নতুবা তাঁহার মধ্যে সত্যকার কবি-দৃষ্টি ছিল বলিয়া অনুভব করা যায়। কবি এইভাবে ফুল্লরার বারমাসী বর্ণনা করিয়াছেন,—

কিছুই উল্লেখ করেন নাই; অন্যান্য ঐতিহাসিক সূত্র হইতে প্রতাপের নৌবাহিনীর কথা জানিতে পারা যায়।

'মানসিংহ-কাব্য'-এর উপসংহারে ভারতচন্দ্র অন্নদার মুখ দিয়া কৃষ্ণনগরের রাজবংশাবলী ও তাহার রাজাদিগের সম্বন্ধে যে ভবিষ্যদ্বাণী করিয়াছেন, তাহাদের মধ্যে ভারতচন্দ্রের ঐতিহাসিক তথ্য হইতেই জানিতে পারা যায়, ভবানন্দের পর গোপাল, গোপালের পর রাঘব কৃষ্ণনগরের রাজা হন। রাঘব সম্পর্কে ভারতচন্দ্র অন্নদার মুখ দিয়া বলাইয়াছেন—

দেগাঁয়ে আছিল রাজা দেপাল কুমার।
পরশ পাইয়াছিল বিখ্যাত সংসার।।
আমার কপটে তার হয়েছে নিধন।
রাঘবেরে দিব আমি তার রাজ্য ধন।।

দেবগ্রামের রাজা দেবপাল তন্তুবায় বংশজাত ছিলেন। 'নদীয়া কাহিনী' প্রণেতা বলিয়াছেন, 'এই উক্তির মূলে কতখানি ঐতিহাসিক সত্য আছে, তাহা বলিতে পারা যায় না।[১] কিন্তু ইহা নিশ্চিত যে, দেবপালের বংশের পতনের পর তাঁহার সমস্ত সম্পত্তি রাজা রাঘবের হস্তগত হয়। রাঘব সম্পর্কে ভারতচন্দ্র আরও বলিয়াছেন,—

গ্রাম দীঘি নগর যে করিবে পত্তন।
দীঘি কাটি করিবেক শঙ্কর স্থাপন।।
তার পুত্র হইবেক রাজা রুদ্র রায়।
বাড়িবেক অধিকার আমার দয়ায়।।

উদ্ধৃত বিবরণ ঐতিহাসিক সত্য বলিয়াই মনে হয়। রুদ্র রায় জমিদারী বিস্তৃততর করেন, তাঁহার তিন পুত্র ছিল— রামচন্দ্র, রামজীবন ও রামকৃষ্ণ। ভারতচন্দ্র লিখিয়াছেন,—

রামকৃষ্ণ ছোট তার বড় ব্যবহার।
রামচন্দ্র নিধনে রাজাই হবে তার।।
জিনিবেক শোভা সিংহ আদি রাজযাজী।
সোমযোগ করি নাম হবে সোমযাজী।।
এই ঝাঁপা হেলন করিবে অহঙ্কারে।
সেই অপরাধে আমি ছাড়িব তাহারে।।
নিধন করিব তারে দরবারে লয়ে।
রাজ্য দিব রামজীবনেরে তুষ্ট হয়ে।।

দীর্ঘ ঐতিহাসিক তথ্যকে কবি এখানে সংক্ষিপ্ত কয়েকটি কথার ভিতর দিয়া অতি

১। কুমুদনাথ মল্লিক, নদীয়া-কাহিনী (রাণাঘাট),২৭

কৌশলে প্রকাশ করিয়াছেন। ইহাতে যে ঐতিহাসিক বৃত্তান্তের উল্লেখ করা হইয়াছে, তাহা এই—কনিষ্ঠ পুত্র রামকৃষ্ণকে যোগ্যতম বিবেচনা করিয়া রুদ্র রায় তাঁহাকেই রাজ্যের উত্তরাধিকারী নির্বাচিত করিয়া গিয়াছিলেন; কিন্তু তাঁহার মৃত্যুর পর রুদ্র রায়ের জ্যেষ্ঠ পুত্র রামচন্দ্র ঢাকার নবাব ও হুগলীর ফৌজদারের সহায়তায় পৈতৃক জমিদারী নিজে হস্তগত করেন। একবার রামজীবন কিছু সৈন্যসামন্ত সংগ্রহ করিয়া তাঁহাকে গদিচ্যুত করিবার চেষ্টা করেন— কিন্তু ব্যর্থকাম হইয়া রাজ্য হইতে বিতাড়িত হন। রামচন্দ্রের মৃত্যুর পর রামজীবন দ্বিতীয়বার রাজ্য অধিকার করিবার চেষ্টা করেন; কিন্তু তাঁহার বৈমাত্রেয় ভ্রাতা রামকৃষ্ণের সঙ্গে নবাব মুর্শিদকুলি খাঁর কোন কারণে মনোমালিন্য হয়। এইজন্য রামকৃষ্ণকে তিনি ঢাকায় বন্দী করিয়া রাখেন। কারাগারে অত্যন্ত শোচনীয় অবস্থায় রামকৃষ্ণের মৃত্যু হয়—তাঁহার মৃত্যুর পর রামজীবন মুক্তিলাভ করেন ও নদীয়ায় আসিয়া এইবার পৈতৃক জমিদারী লাভ করেন।

খ্রীষ্টীয় সপ্তদশ শতাব্দীর শেষভাগে বর্ধমানে শোভা সিংহ প্রবল হইয়া উঠেন এবং বর্ধমানের রাজা কৃষ্ণরামকে বধ করেন। তাঁহার পুত্র জগৎ রায় পলাইয়া আসিয়া নবদ্বীপে রামকৃষ্ণের আশ্রয়প্রার্থী হন।[১] শোভা সিংহ মুর্শিদাবাদ ও নদীয়া আক্রমণ করিবার জন্য তাঁহার সৈন্য প্রেরণ করেন, কিন্তু রামকৃষ্ণের নিকট তাহারা পরাজিত হইয়া ফিরিয়া যায়। রামজীবনের চারি পুত্র ছিল—রাজারাম, রামকৃষ্ণ, রঘুরাম এবং রামগোপাল। ইঁহাদের মধ্যে রঘুরাম রাজা হইলেন। মহারাজ কৃষ্ণচন্দ্র রঘুরামের পুত্র। কৃষ্ণচন্দ্র সম্পর্কে ভারতচন্দ্র অন্নদার মুখ দিযা ভবিষ্যদ্বাণী করিয়াছেন,

শকে আগে মাতৃকা যোগিনীগণ শেষে।
বরগীর বিভ্রাট হইবে এই দেশে।।
আলিবর্দী কৃষ্ণচন্দ্রে ধরি ল'য়ে যাবে।
নজরানা বলি বার লক্ষ টাকা চাবে।।
বদ্ধ করি রাখিবেক মুর্শিদাবাদে।
মোরে স্তুতি করিবেক পড়িয়া প্রমাদে।।

আলিবর্দীর রাজ্য লাভ ও বর্গীর আক্রমণ সম্বন্ধে ইহাতে যে বিস্তৃত বর্ণনা দেওয়া হইয়াছে, তাহার সঙ্গে ইতিহাসের মোটামুটি মিল আছে। এই সকল ঘটনা কবির, জীবদ্দশাতেই ঘটিয়াছিল বলিয়া এই বিষয়ে তাঁহার উক্তিসমূহ প্রামাণিক বলিয়াই গ্রহণ করা যাইতে পারে। প্রত্যক্ষদৃষ্ট ঘটনাকে পল্লবিত করিয়া প্রকাশ করিবার অভ্যাস ভারতচন্দ্রের ছিল না—কিন্তু যে সকল ঘটনার তিনি প্রত্যক্ষদর্শী ছিলেন না, কিংবা প্রত্যক্ষদর্শীর নিকট হইতে তাহাদের বিবরণও সংগ্রহ করিতে পারেন নাই, কেবলমাত্র সেই সকল ক্ষেত্রেই

১। H.B. II, 98-94

ভারতচন্দ্র প্রকৃত ঐতিহাসিক তথ্য পরিবেষণ করিতে পারেন নাই। পুনঃপুনঃ বর্গীর আক্রমণের জন্য আলিবর্দীর আর্থিক অবস্থা শোচনীয় হইয়া পড়িল—রাজভাণ্ডার শূন্য হইয়া গেল। কৃষ্ণচন্দ্র দশ লক্ষ টাকা পৈতৃক ঋণ ও নিজের দুই লক্ষ টাকা নজরানা আলিবর্দীকে পরিশোধ করিতে না পারিয়া মুর্শিদাবাদের কারাগারে বন্দী হইলেন। কিন্তু রঘুনন্দন মিত্র নামক তাঁহার একজেন বিশ্বস্ত মন্ত্রী পরম যোগ্যতার সঙ্গে জমিদারী তত্ত্বাবধান করিয়া অল্পদিনের মধ্যেই এই অর্থ সংগ্রহ করেন এবং তাহা দ্বারা মহারাজকে কারাগার হইতে মুক্ত করেন।

আধুনিক বৈজ্ঞানিক প্রণালীতে ইতিহাস রচনার রীতি তখনও প্রচলিত হয় নাই; বিশেষত ঐতিহাসিক তথ্যের খুঁটিনাটির দিকে তখনও সমাজের কোন আকর্ষণ সৃষ্টি হইতে পারে নাই; অতএব প্রকৃত ইতিহাস বলিতে যাহা বুঝায় ভারতচন্দ্রের মধ্যে তাহা নাই। ভারতচন্দ্র যদি ইচ্ছা করিতেন, তবে ভবানন্দ সম্বন্ধে একখানি প্রামাণিক ইতিহাস কিংবা 'ঐতিহাসিক কাব্য' রচনা করিতে পারিতেন— কারণ, নবদ্বীপ রাজপরিবারের সঙ্গে তিনি যুক্ত ছিলেন বলিয়া এই সম্পর্কে তথ্য সংগ্রহ করিতে তাঁহার কোন অসুবিধা হইত না। কিন্তু ভারতচন্দ্রের সেই ইচ্ছা ছিল না। তাঁহার ইচ্ছা ছিল, কৃষ্ণচন্দ্রের বংশমহিমা প্রচার— অতএব 'মানসিংহ-কাব্য' উদ্দেশ্যমূলক রচনা, সুতরাং ইহা হইতে ইতিহাস কিংবা কাব্য কাহারও পূর্ণ মর্যাদা রক্ষা পাইতে পারে না।

'মানসিংহ-কাব্য'-এর কাহিনীর মধ্যে এই সকল ঐতিহাসিক ত্রুটির কথা ছাড়িয়া দিলেও কাব্য হিসাবেও যে ইহা খুব সার্থকতা লাভ করিয়াছে, তাহাও বলিতে পারা যায় না। ইহার আখ্যায়িকার প্রকৃত কোন নায়ক কিংবা নায়িকা নাই; কাহিনীর মধ্যে দৃঢ়বদ্ধ সংহতি নাই, কিংবা কেন্দ্রমুখী কোন ঐক্য নাই। ইহার মধ্যে যে কতকগুলি চরিত্র আছে, তাহাদের মধ্যে পারস্পরিক কোনও যোগ নাই। আপাতদৃষ্টিতে ভবানন্দকে কাব্যের নায়ক মনে হইতে পারে; কিন্তু নায়কোচিত কোনও গুণ তাঁহার মধ্যে নাই। সেইজন্য কাব্যের মূল আদর্শই অত্যন্ত দুর্বল হইয়া পড়িয়াছে। যদি ভারতচন্দ্র প্রতাপাদিত্যকে অবলম্বন করিয়া প্রচলিত জনশ্রুতির ভিত্তিতেও কোনও কাব্য রচনা করিতেন, তাহা হইলেও ইহা অপেক্ষা সফলকাম হইতে পারিতেন; কারণ, জনশ্রুতিমূলক প্রতাপাদিত্যের চরিত্রের মধ্যে কাব্যের নায়কোচিত উপাদান ছিল—ভবানন্দের মধ্যে তাহা ছিল না। দুই-এক জায়গায় প্রতাপাদিত্যের যে উল্লেখ আছে, তাহাতে প্রকৃত ঐতিহাসিক তথ্য প্রকাশ না পাইলেও, কাব্যের দিক দিয়া নায়কোচিত গুণে তাহা সার্থকতা লাভ করিয়াছে— অতএব মনে হয়, ভারতচন্দ্রের মধ্যে ঐতিহাসিক কাব্য রচনার প্রতিভা ছিল, কিন্তু প্রকৃত আদর্শের অভাবে তাহা স্ফূর্তি লাভ করিতে পারে নাই। এই কাব্যে ভবানন্দের জীবনের যে বাস্তব অংশটির বর্ণনা পাওয়া যায়, তাহাতেও ভারতচন্দ্র বিশেষ কৃতিত্ব দেখাইতে পারেন নাই। মনে হয়, তাঁহার পৃষ্ঠপোষক কৃষ্ণচন্দ্রের পূর্বপুরুষ সম্পর্কে কিছু লিখিতে গিয়া তাঁহাকে অত্যন্ত

সতর্কতার সঙ্গে লেখনী চালনা করিতে হইয়াছে—স্বাধীন প্রতিভা-বিকাশের অবকাশ তিনি পান নাই। সেইজন্য ইহা জীবন্ত না হইয়া নিতান্ত কৃত্রিম হইয়া পড়িয়াছে। দিল্লী হইতে প্রত্যাবর্তনের পর ভবানন্দ তাঁহার দুই স্ত্রীর সঙ্গে যে আচরণ করিয়াছেন, তাহার বর্ণনায় ভারতচন্দ্র তাঁহার সংস্কৃত অলঙ্কারশাস্ত্র-জ্ঞানের পরিচয় দিয়াছেন—তাঁহার নিজস্ব প্রতিভা-বিকাশের এই একটি দুর্লভ অবকাশের তিনি সদ্ব্যবহার করিতে পারেন নাই। সকল দিক বিবেচনা করিয়া বলিতে হয়, 'মানসিংহ্ কাব্য' কোনও কোনও স্থানে ঐতিহাসিক তথ্য প্রকাশ পাইলেও, কাব্যের দিক দিয়া ইহা সার্থকতা লাভ করিতে পারে নাই— ইহা রাজার-মুখাপেক্ষী রচনা, অতএব ইহার মধ্যে ইহার বেশি কিছু আশাও করা যায় না।

## 'অন্নদা-মঙ্গল কাব্য'- বিচার

মঙ্গলকাব্য রচনার বহির্মুখী প্রায় সকল বৈশিষ্ট্য রক্ষা করিয়াই ভারতচন্দ্র তাঁহার অন্নদামঙ্গল কাব্য রচনা করিলেও ইহার বিষয়বস্তু এবং চরিত্র পরিকল্পনার মধ্যে অন্যান্য মঙ্গলকাব্যের তুলনায় কতগুলি বিশেষত্বও প্রকাশ পাইয়াছে। ইহা চণ্ডীমঙ্গলের ঐতিহ্য অনুসারী রচনা হইলেও চণ্ডীমঙ্গলে যেমন দুইটি কাহিনী আছে, ইহাতে তাহার পরিবর্তে পরস্পর স্বাধীন তিনটি কাহিনী আছে। সেই জন্য যে সকল মঙ্গলকাব্যে একটি অখণ্ড কাহিনীর ভিতর দিয়া আদ্যোপান্ত একটি রস নিবিড় হইয়া প্রকাশ পাইবার সুযোগ পাইয়াছে, ইহাতে তাহা পাইতে পারে নাই; তবে চণ্ডীমঙ্গল কাব্যের দুইটি কাহিনীর মধ্যেও ভাবগত যেমন কোনও ঐক্য নাই, ইহাতেও তাহা নাই। তবে ইহার তিনটি কাহিনীর মধ্যে দুইটিরই দেবতা অন্নদা বা অন্নপূর্ণা, অবশিষ্ট কাহিনীর দেবতা অন্নদা নহেন, তিনি কালিকা; কিন্তু তাহা সত্ত্বেও কালিকার সক্রিয় কোন প্রভাব কাহিনীতে লক্ষ্য করা যায় না। কিন্তু চণ্ডীমঙ্গলের চণ্ডীর মতই অন্নদার সক্রিয় প্রভাব দুইটি কাহিনীর মধ্যে অনুভব করা যায়।

মধ্যযুগের, বিশেষত চৈতন্য-সমসাময়িক কাল হইতে, মঙ্গলকাব্যগুলির মধ্যে ভক্তিরসের একটি ধারা প্রবাহিত হইয়াছিল, তাহা সমগ্র কাহিনীটির মধ্যে একটি অখণ্ডতা দান করিতে সহায়ক হইয়াছে। কিন্তু মধ্যযুগের এই ভক্তিরসের প্রবাহ অষ্টাদশ শতাব্দীতে রামপ্রসাদ পর্যন্ত আসিয়াই সম্পূর্ণ রুদ্ধ হইয়া গিয়াছিল, ভারতচন্দ্রের ভিতর দিয়া তাহা আর অগ্রসর হইয়া যাইতে পারে নাই। কাহিনীর ঐতিহ্য রক্ষা করিলেই যে কাব্যের ভাব রক্ষা করা যায়, তাহা নহে। ভারতচন্দ্র মঙ্গলকাব্যের কাহিনী কিংবা তাহা প্রকাশ করিবার যে একটি বিশিষ্ট ভঙ্গি আছে, তাহার কিছুমাত্র ব্যতিক্রম করিয়া তাঁহার 'অন্নদা-মঙ্গল কাব্য' রচনা করেন নাই, একথা সত্য, কিন্তু তাহা সত্ত্বেও মধ্যযুগের মঙ্গলকাব্যগুলির বহির্মুখী গঠনের অন্তরালেও যে ভক্তিরসের প্রাণ প্রতিষ্ঠা হইয়াছিল, ভারতচন্দ্র তাঁহার কাব্যে তাহা সম্ভব করিয়া তুলিতে পারেন নাই। অথচ অষ্টাদশ শতাব্দীতে ভক্তিরসের ধারা এ দেশের ভাবজগৎ হইতে যে সম্পূর্ণ বিলুপ্ত হইয়া গিয়াছিল, তাহা নহে—তাহার নিদর্শন রামপ্রসাদ,

তাহার নিদর্শন কৃষ্ণকমল গোস্বামী, তাহার নিদর্শন শাক্ত পদাবলী। সুতরাং ভারতচন্দ্রের মধ্যে ভক্তিভাবের অভাবের জন্য মুখ্যত সমসাময়িক যুগপ্রভাব যতখানি দায়ী, ভারতচন্দ্রের ব্যক্তিগত ধর্মবোধ তাহা অপেক্ষা অধিকতর দায়ী বলিয়া বিবেচিত হইতে পারে। মঙ্গলকাব্য রচনার বহির্মুখী রীতি রক্ষা করিয়াও ভারতচন্দ্র সম্পূর্ণ আত্মসচেতনভাবেই তাঁহার 'অন্নদা-মঙ্গল' রচনা করিয়াছিলেন। মধ্যযুগের মঙ্গলগানে প্রচারিত ধর্মবোধের সঙ্গে তাঁহার একান্ত আত্মসচেতন কবি-মানস-প্রসূত ধর্মবোধের ঐক্য ছিল না; ইহাতেই সর্বপ্রথম মঙ্গলকাব্যের মধ্যে কবির আত্মসচেতনতার সম্যক বিকাশ দেখা গেল। এ পর্যন্ত যত মঙ্গলকাব্য রচিত হইয়াছে, তাহাদের মধ্যে কবি আত্মনির্লিপ্ত হইয়া কেবলমাত্র প্রচলিত ভাবেরই অনুসরণ করিয়া গিয়াছেন, কিন্তু অন্নদা-মঙ্গলের কবি ভারতচন্দ্র অষ্টাদশ শতাব্দীর মধ্যভাগে নূতন মঙ্গলগান রচনা করিতে গিয়া বহির্মুখী পরিচয়ে প্রচলিত রীতির প্রতি যে শ্রদ্ধাই প্রকাশ করুন না কেন, ইহার ভাব-বস্তুর মধ্যে আদ্যোপ্রান্ত নিজের স্বাক্ষর রাখিয়া গিয়াছেন। ইহার কারণ ভারতচন্দ্রের প্রতিভা পূর্ববর্তী মঙ্গলকাব্য-রচয়িতাদিগের সমগোত্রীয় ছিল না; এমন কি, এই বিষয়ে মুকুন্দরাম অপেক্ষাও তাঁহার ব্যক্তিত্ব আরও প্রখর ছিল সেইজন্য মুকুন্দরাম মঙ্গলকাব্যের প্রচলিত রূপ, রীতি এবং ভাবকে অতিক্রম করিয়া যান নাই—কেবল-মাত্র সুদীর্ঘ কাহিনীর কোনও কোনও অংশে তাঁহার নিজের জীবনের এক-আধটু স্পর্শ বুলাইয়া দিয়া গিয়াছেন। কিন্তু ভারতচন্দ্র তাহার পরিবর্তে অন্নদা-মঙ্গলে সর্বত্র তাঁহার বলিষ্ঠ ব্যক্তিত্বের সুস্পষ্ট স্বাক্ষর রাখিয়া গিয়াছেন। ভারতচন্দ্র যে প্রতিভা লইয়া জন্মগ্রহণ করিয়াছিলেন, তাহাতে ইহার অন্যথা হইবার কোনও উপায় ছিল না। এক যুগে আবির্ভূত হইয়, একই রাজার সভাকবি হওয়া সত্ত্বেও রামপ্রসাদ এই বিষয়ে ভারতচন্দ্রের সমধর্মী ছিলেন না। রামপ্রসাদের ধর্মবোধ জাতীয় ঐতিহ্যের সূত্রেই বিকাশ লাভ করিয়াছিল, কিন্তু ভারতচন্দ্রের মধ্যে ব্যক্তিস্বাতন্ত্র্যের বলিষ্ঠ অনুভূতি ছিল, তাঁহার 'অন্নদা-মঙ্গল কাব্য' সেইজন্যই তাঁহার নিজস্ব কবি-মানসের অভিব্যক্তিত্বে এক বিশিষ্ট রচনা হইয়াছে।

ভারতচন্দ্রের জীবনী ইতিপূর্বে যাহা আলোচনা করিয়াছি, তাহা হইতে বুঝিতে পারা যাইবে যে তিনি প্রথম হইতে জীবনের শেষ পর্যন্ত স্বচ্ছন্দ এবং স্বস্তিপূর্ণ জীবন যাপন করিতে পারেন নাই, ব্যক্তিগত জীবনে নানা বিক্ষোভ এবং বিরুদ্ধ অবস্থার ভিতর দিয়া সংগ্রাম করিতে করিতেই তাঁহার জীবনের অবসান হইয়াছে শেষ জীবনে কৃষ্ণচন্দ্রের অনুগ্রহে তিনি ভূমিসম্পত্তি লাভ করিয়া জীবনে স্বস্তি এবং স্থিতি লাভ করিবার যখন আশা করিতেছিলেন, তখন মহারাজ কৃষ্ণচন্দ্র তাঁহার বসতভূমি সমেত তাঁহার গ্রাম তাঁহার শত্রু বর্ধমান-রাজের অনুরোধে তাঁহাকে হস্তান্তর করিয়া দিলেন, তিনি এক অত্যাচারী পত্তনীদার নিযুক্ত করিয়া তাঁহার শেষজীবনও দুর্বিষহ করিয়া তুলিলেন। তাহাতেই তাঁহার শেষজীবনের স্বাচ্ছন্দ্য দূর হইয়া গেল। ভারতচন্দ্র যদি তীব্র অনুভূতিশীল এবং একান্ত আত্মসচেতন কবি না হইতেন, তবে কোন বিক্ষুব্ধ অবস্থাই তাঁহার জীবনের মধ্যে দাগ

কাটিতে পারিত না। কিন্তু তিনি সচেতনভাবে সকলই অনুভব করিয়াছেন এবং কাব্যের মধ্যে তাহার অবশ্যম্ভাবী প্রতিক্রিয়া দেখা দিয়াছে। বর্ধমান-রাজের নিকট তাঁহার অকারণ-লাঞ্ছনার অপমান তিনি সমগ্র জীবনে ভুলিতে পারেন নাই এবং তাহারই প্রতিশোধ গ্রহণ করিবার জন্য তিনি বিদ্যাসুন্দরের কাহিনীর সঙ্গে বর্ধমান-রাজপরিবারকে আনিয়া যুক্ত করিয়াছেন। ক্ষুদ্র শক্তি এবং সামর্থ্য লইয়া তিনি যে সে যুগে বর্ধমান-রাজশক্তির বিরুদ্ধে প্রতিশোধ লইতে মনস্থ করিয়াছিলেন, তাহাতেই তাঁহার চরিত্রের একটি বিশেষ দিকের পরিচয় পাওয়া যাইবে। প্রতিশোধ গ্রহণ স্পৃহা তাঁহার চরিত্রের মধ্যে প্রবল ছিল· কেবলমাত্র ব্যক্তির বিরুদ্ধে নহে, সমাজের বিরুদ্ধেও তিনি প্রতিশোধ গ্রহণ করিয়াছিলেন, প্রচলিত সমাজব্যবস্থার প্রতি তাঁহার ব্যঙ্গাত্মক মনোভাবের প্রকাশই তাহার অন্যতম নিদর্শন।

চণ্ডীমঙ্গল প্রণেতা মুকুন্দরামেরও ব্যক্তিগত জীবনের তিক্ত অভিজ্ঞতা ছিল এই কথা সত্য; কিন্তু মুকুন্দরাম ভক্তির মধ্যে তাঁহার জীবনের সকল সান্ত্বনা লাভ করিয়াছিলেন। তারপর আড়রার জমিদার গৃহে আশ্রয় লাভ করিয়া সরল অনাড়ম্বর জীবনের মধ্যে পরম প্রশান্তি লাভ করিয়াছিলেন। মুকুন্দরাম জীবনে দরিদ্রের সন্তান ছিলেন, সুতরাং যত সহজে তাঁহার জীবনের প্রশান্তি ফিরিয়া আসা সম্ভব হইয়াছিল, ভারতচন্দ্রের মধ্যে তত সহজে তাহা সম্ভব ছিল না; কারণ, ভারতচন্দ্র অভিজাত জমিদার পরিবারের সন্তান, অন্যায়ভাবে অধিকতর পরাক্রমশালী ভূস্বামী দ্বারা নিগৃহীত এবং পিতৃসম্পত্তি হইতে বঞ্চিত। শক্তির এই দম্ভ এবং উৎপীড়ন তাঁহার নিকট দুঃসহ হইয়াছিল, তিনি তাহার প্রত্যক্ষ কোনও প্রতিকার করিতে না পারিয়া নিষ্ফল আক্রোশে কেবল গর্জন করিয়াছেন। 'ভূপতি নরেন্দ্র রায়'-এর পুত্র হইয়া পরানুগ্রহে জীবনধারণের মধ্যে তাঁহার কোন দিনই স্বস্তি দেখা দিতে পারে নাই। তাঁহার অন্তরের এই চির-অস্বস্তিকর অবস্থার মধ্যেই তাঁহাকে কৃষ্ণচন্দ্রের আদেশে তাঁহারই গৃহদেবতা অন্নপূর্ণার মাহাত্ম্য কীর্তন করিতে হইয়াছে। সুতরাং এই দেব-মাহাত্ম্য কীর্তনের মধ্যে কবির অন্তরের কোনও যোগ স্থাপিত হইতে পারে নাই, সেইজন্যই তাহা অন্তঃসারশূন্য হইয়াছে। তাই 'অন্নদা-মঙ্গল' অন্নদার প্রতি ভক্তিহীন রচনায় পরিণত হইয়াছে। মধ্যযুগের আর কোনও মঙ্গলকাব্যের কবিরই এই দুর্ভাগ্য হয় নাই। তাঁহাদের কবিত্ব যে স্তরেরই থাকুক, তাঁহাদের কোন রচনার মধ্যেই ভক্তির অভাব আছে, এই কথা বলিতে পারা যাইবে না। কিন্তু ভারতচন্দ্রের কবিত্ব যে স্তরেরই থাকুক, তাহাতে যে ভক্তিরসের স্পর্শ ছিল না, একথা সত্য।

অনেকে ভারতচন্দ্রের রচনায় ভক্তিহীনতার জন্য অষ্টাদশ শতাব্দীর যুগ-প্রভাবকেই দায়ী করিয়াছেন। কিন্তু পূর্বেই বলিয়াছি, অষ্টাদশ শতাব্দীতে বাংলা সাহিত্যে ভক্তিরসের যে একান্ত অভাব দেখা দিয়াছিল, তাহা নহে; কারণ, সেই যুগেই গভীর ভক্তিরসাশ্রিত শাক্ত পদাবলীর উদ্ভব এবং বিকাশ হইয়াছে. সেই যুগেই শাক্ত সাধক রামপ্রসাদ ভক্তির পরাকাষ্ঠা

দেখাইয়া গিয়াছেন। ভক্তির প্রেরণা যতখানি বহির্মুখী সমাজগত, তদপেক্ষা অধিক ব্যক্তিগত। এমন কি, বিংশ শতাব্দীর সর্ব্বব্যাপী বিজ্ঞান এবং বুদ্ধিবাদের যুগেও সুগভীর ভক্তিপরায়ণ সাধকের অভাব নাই। সুতরাং ভারতচন্দ্রের মনে যদি ভক্তির প্রেরণা যথার্থই থাকিত, তবে যুগ তাহাতে বাধা সৃষ্টি করিতে পারিত না। কিন্তু একান্ত আত্মসচেতন কবি ভারতচন্দ্র নিতান্ত যুগপ্রভাবেই সম্পূর্ণ ভাসিয়া যাইতে পারেন নাই।

ভারতচন্দ্র অত্যন্ত স্বাধীনচেতা এবং ব্যক্তিত্বসম্পন্ন ব্যক্তি ছিলেন। সেজন্য নিজ ভ্রাতাদিগের সঙ্গেও তাঁহার মনোমালিন্য হইয়াছিল। তিনি পরিবারের কনিষ্ঠ সন্তান হওয়া সত্ত্বেও তাঁহার পাঠ শেষ হইবার পূর্বেই নিতান্ত অল্প বয়সে পরিবারের ইচ্ছার বিরুদ্ধে একমাত্র নিজের ইচ্ছায় বিবাহ করিয়াছিলেন। জ্যেষ্ঠ ভ্রাতারা তাঁহার অভিভাবক ছিলেন, সে যুগে অভিজাত বংশে একান্নবর্তী পরিবারের মধ্যে অভিভাবকদিগের ইচ্ছার বিরুদ্ধে কর্মহীন যুবকের স্বেচ্ছায় বিবাহ করিবার দৃষ্টান্ত ছিল না বলিলেই হয়। বিশেষত ভারতচন্দ্র যে বংশে বিবাহ করিয়াছিলেন, তাহা তাঁহার ভ্রাতাদিগের পরিবারের কাহারও মনঃপুত ছিল না, সেইজন্য ভারতচন্দ্র তাঁহার পত্নীকে লইয়া নিজগৃহে বাস করিতে পারেন নাই। বিবাহের প্রথম দিকে তাঁহার পত্নীকে পিতৃগৃহেই বাস করিতে হয়; ইহাতেই জীবনের প্রথম হইতেই ভারতচন্দ্রের ব্যক্তিত্ব যে কত প্রখর ছিল, তাহা বুঝিতে পারা যাইবে।

ভারতচন্দ্র যখন সংস্কৃত বিদ্যায় পারদর্শী হইয়া গৃহে ফিরিলেন, তখন কতকটা তাঁহার বিবাহের জন্যও পরিবারের সকলে অপ্রসন্ন ছিলেন বলিয়া তাঁহাকে কেহ অভিনন্দন জানাইয়া গ্রহণ করেন নাই। বরং সংস্কৃত বিদ্যা অর্থকরী বিদ্যা নহে বলিয়া তাঁহাকে সকলে তিরস্কৃত করিলেন। কাহারও তিরস্কার সহ্য করিবার মত চরিত্র ভারতচন্দ্রের ছিল না, তিনি তৎক্ষণাৎ গৃহ ত্যাগ করিয়া দেবানন্দপুরে রামচন্দ্র মুন্সীর আশ্রয়ে আসিয়া পারসী ভাষায় শিক্ষা লাভ করিলেন। তারপর যখন তিনি গৃহে ফিরিলেন, তখন তাঁহাকে তাঁহাদের ভূসম্পত্তি বিষয়ক এক দুরূহ দায়িত্বের ভার দিয়া ভ্রাতারা বর্ধমান-রাজসরকারে পাঠাইলেন। সেখানে গিয়া তিনি অন্যায়ভাবে কারারুদ্ধ হইলেন। কিন্তু বর্ধমানরাজের এই অপমান তিনি মাথা পাতিয়া স্বীকার করিয়া লইলেন না; কঠিন প্রতিশোধ লইবার জন্য তিনি দৃঢ়সঙ্কল্প হইলেন। তাহার ফলে বর্ধমান-রাজপরিবারকে কেন্দ্র করিয়া তাঁহার অন্নদা-মঙ্গলকাব্যের অন্তর্গত 'বিদ্যাসুন্দর' কাব্যের সৃষ্টি হইল। বর্ধমান-রাজপরিবারের মধ্যে চিরদিনের জন্য একটি কলঙ্কের দাগ লাগিয়া গেল। ভারতচন্দ্রের প্রতিহিংসার কতকটা নিবৃত্তি হইল। ভারতচন্দ্র অন্যায়কে সহ্য করিতে পারিতেন না। তাঁহার কাব্যের মধ্যে বিশেষত যাহারা ন্যায়ের নামে অন্যায় আচরণ করিয়া থাকে, তাহাদিগকে তিনি তীব্রতম ব্যঙ্গের কশাঘাতে আহত করিয়াছেন, সেখানে তাঁহার কোন ক্ষমা ছিল না। সেখানে ভূপতিই হোক, কিংবা সমাজপতিই হোক, কোথাও তিনি আপোষ মীমাংসা করিতে চাহেন নাই। এই মনোভাব তাঁহার কাব্যের ভিতর নানাভাবে পরিস্ফুট হইয়াছিল।

পুরীতে গিয়া ভারতচন্দ্র সন্ন্যাসী সম্প্রদায়ে মিশিয়া সন্ন্যাসী সাজিয়াছিলেন, কিন্তু যাঁহার মনে বিদ্যাসুন্দরের চিন্তা অঙ্কুরের মত বিরাজ করিতেছিল, সন্ন্যাসের আচার তাঁহার আত্মগোপন করিবার ছদ্মবেশ মাত্র ছিল; সেইজন্য তীর্থের পথে অগ্রসর হইবার সময় সহসা তাঁহার সন্ন্যাসের সাজ খসিয়া পড়িল, এক মুহূর্তেই তিনি পুনরায় দাম্পত্য জীবনের মধ্যে প্রতিষ্ঠিত হইয়া পড়িলেন। ভবিষ্যৎ বিদ্যাসুন্দরের কবি ভারতচন্দ্রের মানসিক প্রকৃতির এখানেই একটি উল্লেখযোগ্য ইঙ্গিত পাওয়া গেল। কেহ অনুমান করিয়াছেন, ভারতচন্দ্রের সন্ন্যাসী সাজিবাব কারণ, 'জীবনযুদ্ধে পরাজিত ভগ্ন শ্রান্ত ভারতচন্দ্র অধ্যাত্ম জীবনে শান্তি খুঁজেছেন।' কিন্তু ভারতচন্দ্রের মনে অধ্যাত্মচিন্তার কোনও স্পর্শ ছিল না, অধ্যাত্ম জীবনে শান্তি থাকিতে পারে বলিয়া যাহারা বিশ্বাস করে, ভারতচন্দ্র তাহাদের প্রকৃতির লোকই ছিলেন না। তাঁহার জীবনের একটি সহজ সরল পথ ছিল, তাহা প্রত্যক্ষ ভোগের পথ। ভারতচন্দ্র ভোগবাদী কবি; প্রত্যক্ষ জীবনের অতৃপ্তভোগের মধ্যে কোনও আধ্যাত্মিক সান্ত্বনা থাকিতে পারে না। জীবনভোগের মধ্যেও তাঁহার নিকট কোনও আধ্যাত্মিক ব্যাখ্যা নাই। সেইজন্য যৌবনে তিনি যে সন্ন্যাসী সাজিলেন, তাহা কোনও আধ্যাত্মিক পিপাসা চরিতার্থ করিবার জন্য নহে, বরং কেবলমাত্র আত্মগোপন করিবার উদ্দেশ্যে। একথা স্মরণ রাখিতে হইবে যে তিনি সন্ন্যাসী সাজিয়াছিলেন মাত্র, সন্ন্যাসে দীক্ষা গ্রহণ করেন নাই সেইজন্য শ্যালিকা-পতির গৃহে আসিয়া অতি সহজেই সেই সাজ খুলিয়া ফেলিয়া ছিলেন এবং কালবিলম্ব না করিয়া পত্নীকে পিত্রালয় হইতে লইয়া আসিয়া দাম্পত্য জীবনে পুনরায় সুপ্রতিষ্ঠিত হইয়া পড়িলেন; যে সন্ন্যাসী সম্প্রদায়ের সঙ্গী হইয়া তিনি আসিয়াছিলেন, তাহারা তীর্থের পথে চলিয়া গেল, তিনি গার্হস্থ্য জীবনের বন্ধনে সেখানে আবদ্ধ হইয়া রহিলেন। তারপর আর দশজন সাধারণ গৃহস্থের মতই কর্মের সন্ধানে বাহির হইলেন। ভোগজীবনের প্রতি তীব্রতম আসক্তিই ভারতচন্দ্রের ধর্ম ছিল, ইহার অতিরিক্ত তাঁহার মধ্যে আর কিছু ছিল না।

ব্যক্তিগত জীবনে ভারতচন্দ্র চরিত্রবান ব্যক্তি ছিলেন এই বিষয়ে কোনও সংশয় নাই। তিনি অপরের জন্য ভোগের নৈবেদ্য সাজাইলেও নিজে তাহা গ্রহণ করেন নাই। এমন কি, কালিদাসের নৈতিক চরিত্র সম্পর্কে যে সকল জনশ্রুতিমূলক কাহিনী প্রচলিত আছে, বিদ্যাসুন্দরের কবি ভারতচন্দ্রের নামে তাহা নাই। তিনি যৌবনের প্রারম্ভেই বিবাহ করিয়াছিলেন এবং তাঁহার পত্নী তাঁহার পরিবারের অবাঞ্ছিতা হইলেও নিজে কোনদিন পত্নীর প্রতি দায়িত্ব পালন করিতে অবহেলা করেন নাই। পিতার প্রতিও তিনি কর্তব্য পালনে বিমুখ ছিলেন না। কিন্তু তিনি জ্যেষ্ঠ সহোদরদিগের প্রতি প্রসন্ন ছিলেন না; কারণ, অন্যায়কে তিনি প্রশ্রয় দিতেন না।

অন্নদা-মঙ্গল কাব্যের মূল ভাবটি ভারতচন্দ্র তাঁহার একটি চরিত্রের মুখে একটি মাত্র পদে এইভাবে প্রকাশ করিয়াছেন,—'আমার সন্তান যেন থাকে দুধে ভাতে।' পারত্রিক

জীবনের কোন কল্যাণ নহে, বরং তাহার পরিবর্তে পার্থিব ভোগ-বাসনার চরিতার্থতাই জীবনে একমাত্র কাম্য—ভারতচন্দ্রের অন্নদা-মঙ্গল কাব্যের ইহাই মুখ্য বক্তব্য। একথা বলাই বাহুল্য, এই বিষয়ে মঙ্গলকাব্যের মূল সুরটিই তিনি অনুসরণ করিয়াছেন, এই বিষয়ক ঐতিহ্যের ধারা হইতে তিনি বিন্দুমাত্র বিচ্যুত হন নাই। কিন্তু মঙ্গলকাব্যে ভোগজীবনের যে চরিতার্থতার কথা আছে, ভারতচন্দ্রের পূর্ববর্তী কাল পর্যন্ত তাহার মধ্যে কোথাও অসংযম প্রকাশ পায় নাই। ইহার প্রধান কারণ, তখন পর্যন্ত ইহাদের মধ্য হইতে দেবতার প্রতি ভক্তি দূর হইয়া নাই। মনুষ্যের ভোগজীবনের সার্থকতার মধ্যে দেবতার আশীর্বাদ সর্বদাই সক্রিয় ছিল। কিন্তু ভারতচন্দ্রের মধ্যে দেবতার প্রতি কোন ওশ্রদ্ধাভাব ছিল না, বিশেষত তিনি সমাজ এবং পরিবারের নানা উৎপীড়ন নানাদিক হইতে সহ্য করিয়া যে অস্বস্তিকর অবস্থার মধ্যে দিন যাপন করিতেছিলেন, তাহাতে তাঁহার মত ব্যক্তির পক্ষে সে-যুগে ভক্তিমার্গে আশ্রয় লওয়া সম্ভব ছিল না। দেবতা, মানুষ এবং সমাজ সকলের উপরই এক গভীর বীতস্পৃহ ভাব লইয়া তিনি ইহাদের সকলকেই ব্যঙ্গ করিতে প্রবৃত্ত হইলেন। যিনি দেবদেবীর চরিত্রের উপর বিশ্বাস হারাইয়াছিলেন, তিনি মানুষের প্রতিও শ্রদ্ধাবান্ হইতে পারিলেন না। সেইজন্য তাঁহার 'বিদ্যাসুন্দর কাব্যে'র মধ্যে ভোগের এমন অসংযত উপকরণ সাজাইবার দুঃসাহস প্রকাশ করিলেন। ইহা তাঁহার দেবতা এবং সমাজের উপর ব্যক্তিগত আক্রোশ এবং অবিশ্বাসেরই পরিচায়ক। বিশেষত কৃষ্ণচন্দ্রের কৃত্রিম নাগরিক জীবনের প্রাণহীন বিলাসিতার প্রতি তাঁহার কোনও সমর্থনই ছিল না; সেইজন্যই তিনি বিদ্যাসুন্দর কাব্যে নাগরিক চতুরালির বিরুদ্ধেই যুদ্ধ ঘোষণা করিয়াছেন। বিদ্যাসুন্দর কাব্যে বিদ্যা এবং সুন্দরের বিলাস-জীবন বর্ণনায় কবি কোনও সুস্থ এবং স্বাভাবিক জীবনরসের অভিব্যক্তি দেখাইতে যান নাই; বরং তাহার পরিবর্তে নাগরিক বিলাস-জীবনের কৃত্রিম এক রূপ প্রকাশ করিয়াছেন; ইহা তাঁহার জীবনের বিশ্বাস হইতে রচিত হয় নাই, বরং কৃত্রিম নাগরিক জীবনের প্রতি অবিশ্বাস হইতে সৃষ্ট হইয়াছে। ইহা বিদ্যা এবং সুন্দরের সুস্থ জীবনের অনিবার্য ধারায় বিকাশ লাভ করে নাই, বরং এক বিকারগ্রস্ত মনোভাবের অভিব্যক্তি রূপেই প্রকাশ পাইয়াছে। ইহার মধ্যে কেহ কেহ যৌবনের রূপ দেখিয়াছেন; কিন্তু যৌবনের মধ্যে সুস্থ এবং স্বাভাবিক জীবনের পরিপূর্ণতার বিকাশ দেখা যায়; কিন্তু ভারতচন্দ্রের মানসিকতায় যেমন সেদিন নাগরিক জীবন সম্পর্কে অশ্রদ্ধা এবং অবিশ্বাস প্রকাশ পাইয়াছিল এবং তাহা দ্বারা স্বাভাবিক নাগরিক চরিত্র সৃষ্টি সম্ভব ছিল না, তেমনই বিদ্যা এবং সুন্দরের মধ্যে স্বাভাবিক এবং সুস্থ জীবনের রূপ প্রকাশ পাইতে পারে নাই। যৌবন শব্দের অর্থ অসংযম এবং উচ্ছৃঙ্খলতা নহে, তাহাতে প্রাণ এবং শক্তির প্রাচুর্য থাকিলেও তাহাদের অসঙ্গত অপচয়ের কথা নাই; কিংবা বিকারগ্রস্ত অস্বাভাবিক মানসিকতা যৌবনের পরিচায়ক হইতে পারে না। সুতরাং ভারতচন্দ্রে যথার্থ যৌবনের পরিচয় নাই, বরং অযথা অসংযমের পরিচয় আছে।

ভারতচন্দ্র ভোগবাদের কবি হইলেও ভোগমত্ততার কবি নহেন। কোনও অবস্থাতেই মত্ততা জীবনের স্বাভাবিক রূপ নহে; ভারতচন্দ্রের বিদ্যাসুন্দর কাব্যে ভোগমত্ততার চিত্র আছে; কিন্তু প্রকৃত ভোগের চিত্র নাই।

ভোগবাদেরও একটি জীবন-দর্শন আছে, বিদ্যা এবং সুন্দরের ভোগজীবনের মূলে কোন জীবন-দর্শন নাই, একথা সহজেই অনুমান করা যায়। ভারতীয় প্রাচীন মন্দিরগাত্রে উৎকীর্ণ মিথুন মূর্তিগুলিরও একটি দর্শন কিংবা তত্ত্ব আছে, কিন্তু বিদ্যাসুন্দরের নির্লজ্জ বিহার বর্ণনার মধ্যে কোনও দর্শন কিংবা তত্ত্ব আছে একথা কেহ বলিবেন না। একথা কেহ মনে করিতে পারেন যে, মন্দিরগাত্রে উৎকীর্ণ মিথুন মূর্তিগুলির যদি কোন দর্শন কিংবা তত্ত্ব থাকে, তবে বিদ্যাসুন্দরের বিহার বর্ণনার মধ্যে দর্শন কিংবা তত্ত্ব থাকিবে না কেন? কিন্তু একথা স্মরণ রাখিতে হইবে যে, মিথুন মূর্তিগুলি মন্দিরগাত্রে উৎকীর্ণ থাকে, কোন গৃহস্থের অট্টালিকায় উৎকীর্ণ থাকে না। মিথুন মূর্তিগুলির পটভূমিকায় যে দেবমন্দির রহিয়াছে, তাহা উপেক্ষা করিয়া ইহাদের বিচার করা চলিতে পারে না। কিন্তু বিদ্যাসুন্দরের বিহার বর্ণনায় কোন দৈব কিংবা স্বর্গীয় পটভূমিকা নাই—নাগরিক বিলাস-জীবনের একটা বিকৃত রূপই ইহার পটভূমিকা। দেহবাদ কিংবা ভোগবাদের মধ্যেও যে জীবন-দর্শন আছে, তাহা বিদ্যাসুন্দরের বিহার বর্ণনার মধ্যে পাওয়া যায় না। সুতরাং জীবনদর্শন-নিরপেক্ষ অসংযত জৈব আচার কোনও সুস্থ স্বাভাবিক জীবনের স্বাদ দিতে পারে না, বিদ্যাসুন্দরের কাব্যও তাহা দিতে পারে নাই।

ভারতচন্দ্র বিদ্যাসুন্দরের মধ্যে সমাজ এবং তাহার নাগরিক বিলাসিতাকে ব্যঙ্গ করিয়াছেন, ইহার মাধ্যমে তিনি কৃষ্ণচন্দ্রের রাজসভার বিলাস-জীবনকেই পরোক্ষে ব্যঙ্গ করিয়াছেন বলিয়া বোধ হইবে। তাঁহার বর্ণনায় কৃষ্ণচন্দ্রের রাজসভার আন্তঃসারশূন্যতা যেমন প্রকাশ পাইয়াছে, তেমনই রাজসভার ইন্দ্রিয়পরায়ণতার দিকটি বিদ্যাসুন্দরের কাহিনীর ভিতর দিয়া প্রকাশ পাইয়াছে। সংযতচারী, আত্মমর্যাদাবোধ সম্পন্ন অনুভূতিশীল কবি এই রাজসভার সভ্য থাকিয়াও নিজেকে ইহার বিলাস-স্পর্শ হইতে ঊর্ধ্বে রাখিয়াছিলেন বলিয়াই তিনি কৃষ্ণচন্দ্রের রাজত্বের একটি পরিপূর্ণ ভোগচিত্র অঙ্কন করিতে সমর্থ হইয়াছিলেন; যদি তিনি ইহার মধ্যে লিপ্ত হইয়া পড়িতেন, তবে তাহা কদাচ সম্ভব করিয়া তুলিতে পারিতেন না।

অষ্টাদশ শতাব্দীতে ব্যক্তিগতভাবে সুগভীর সাধন-ভজন করিবার দৃষ্টান্ত সমাজে বিরল না থাকিলেও সামগ্রিকভাবে যে সমাজের ধর্মভাবে শৈথিল্য দেখা দিয়াছিল, একথা অস্বীকার করিতে পারা যায় না। কারণ, ভারতচন্দ্র যেভাবে দেবদেবী লইয়া ব্যঙ্গ করিয়াছেন, তাহার পশ্চাতে সামাজিক সমর্থন না থাকিলে তিনি তাহা করিতে কখনও সাহসী হইতে পারিতেন না। সাধারণের সমাজ রাজসভা দ্বারাও প্রভাবিত হইয়া থাকে; ভারতচন্দ্রের যে রচনায় কৃষ্ণচন্দ্রের রাজসভার সমর্থন ছিল তাহার উপর জনসাধারণেরও

সমর্থনের অভাব ছিল, তাহা বলিতে পারা যায় না। সুতরাং ভারতচন্দ্রের 'অন্নদা-মঙ্গল' কাব্যকে যুগ-ভাবনার অভিব্যক্তিরূপে নিঃসন্দেহে গ্রহণ করা যায়। এইখানে একটি প্রশ্ন হইতে পারে, ভারতচন্দ্র তাঁহার 'অন্নদা-মঙ্গল' কাব্যে যেভাবে সমাজ, ব্যক্তি এবং দেবদেবীকে লইয়া ব্যক্ত করিয়াছেন, তাহাতে তাঁহার ধর্মবিষয়ে কি ধারণা কিংবা উপলব্ধি ছিল, তাহা কি কিছু অনুমান করা যাইতে পারে? অর্থাৎ 'অন্নদা-মঙ্গল' কাব্যে ভারতচন্দ্রের নিজস্ব ধর্মবোধের কি কোন পরিচয় পাওয়া যায়? মুকুন্দরামের রচনা পাঠ করিয়া কেহ তাঁহাকে বৈষ্ণব বলিয়াছেন, কেহ তাঁহাকে পঞ্চোপাসক শ্রোত্রিয় ব্রাহ্মণ বলিয়াছেন; ভারতচন্দের রচনার মধ্য দিয়াও কি তাঁহার এই প্রকার ধর্মবোধের কোনও অভিব্যক্তি হইয়াছে? তাঁহার ব্যক্তিগত ধর্মবোধ দ্বারা কি তাঁহার কাব্য রচনা কোনদিক দিয়া নিয়ন্ত্রিত হইয়াছে? কারণ, পূর্বেই বলিয়াছি, ভারতচন্দ্র প্রখর ব্যক্তিত্বসম্পন্ন ব্যক্তি ছিলেন, সুতরাং তাঁহার কাব্যের মধ্যে তাঁহার ব্যক্তিগত ধর্মবোধের স্বাক্ষর থাকা স্বাভাবিক। যদি তাহা থাকে, তবে তাহা কি, তাহাও ভাবিয়া দেখা আবশ্যক। পূর্বে উল্লেখ করিয়াছি, অষ্টাদশ শতাব্দীতে সামগ্রিকভাবে সমাজের ধর্মচেতনায় যে শৈথিল্যই দেখা দিক না কেন, ব্যক্তিগতভাবে সাধন-ভজন করিবার মত লোকের অভাব ছিল না; এমন কি সেই যুগেই শাক্ত পদাবলীর উদ্ভব কিংবা বৈষ্ণব পদাবলীর যে পুনর্জাগরণ দেখা দিয়াছিল, তাহার মূলেও যুগের একটি প্রেরণা সক্রিয় ছিল। ভারতচন্দ্রও তাঁহার 'অন্নদা-মঙ্গল' কাব্যে কতকগুলি উল্লেখযোগ্য গীতি রচনা করিয়াছিলেন, কোনও কোনও গীতের মধ্যে ভক্তির কথাও আছে, ইহাদের সঙ্গে তাঁহার প্রাণের যোগ কতখানি স্থাপিত হইয়াছিল এবং কতখানি রীতি রক্ষা মাত্র করা হইয়াছে, তাহা বিচার করিয়া দেখা যাইতে পারে।

ভারতচন্দ্র তাঁহার 'অন্নদা-মঙ্গল' কাব্যের প্রথম খণ্ডের একটি গীতে উল্লেখ করিয়াছেন,

ধর্মে জানি সুখ হয় তবু মনে নাহি লয়,
অধর্মে বিবিধ ভয় তবু তাই সাধে।
মিছা দারা সুত লয়ে মিছা সুখে সুখী হয়ে,
যে রহে আপনা করে, সে মজে বিষাদে।
সত্য ইচ্ছা ঈশ্বরের আর সব মিছাফের,
ভারত পেয়েছে টের গুরুর প্রসাদে।।

হরগৌরীর বিবাদের সূচনায় ভারতচন্দ্র এই গীতিটি রচনা করিয়াছেন, ইহা কি তাঁহার নিজস্ব উপলব্ধির কথা? ইহা হইতেই সাধারণভাবে বুঝিতে পারা যাইবে যে তাঁহার রচিত এই প্রকার গীতগুলির মধ্য দিয়া ধর্ম বিষয়ে তাঁহার কোনও ব্যক্তিগত ধারণা কিংবা বিশ্বাস প্রকাশ হইয়াছে কি না।

দেখা যাইতেছে যে, তিনি ইহাতে 'দারাসুত'কে মিথ্যা বলিয়া প্রচার করিতেছেন; কিন্তু ভারতচন্দ্রের জীবনে তাহা সত্য ছিল না। তিনি এখানে যে 'গুরুর প্রসাদে'র কথাও উল্লেখ

করিলেন, এই বিষয়টিও বিশেষভাবে লক্ষ্য করিবার মত। তিনি গুরুবাদে বিশ্বাসী ছিলেন, একথাও কিছুতেই মনে হইতে পারে না। তাঁহার রচনায় আর কোথাও গুরুর বন্দনা কিংবা উল্লেখ মাত্রও নাই। সুতরাং এই গীতের মধ্যে তিনি যে ধর্মের কথা বলিয়াছিলেন, তাহা তাঁহার নিজ জীবনের উপলব্ধি, তাহা মনে হইতে পারে না। ইহা গতানুগতিক বর্ণনা। প্রত্যেক পরিচ্ছেদ আরম্ভ হইবার পূর্বে মধ্যযুগের মঙ্গলকাব্যে যে দেবদেবীর মাহাত্ম্যসূচক বিষ্ণুপদ শ্রেণীর গীতি রচিত হইত ইহার মধ্যে সেই প্রাণহীন প্রথারই অনুকরণ করা হইয়াছে। ইহার সঙ্গে ভারতচন্দ্রের অন্তরের কোনও যোগ স্থাপিত হইয়াছিল, এই কথা কিছুতেই মনে করা যাইতে পারে না।

'অন্নদা-মঙ্গল' কাব্য শিব-কাহিনীমূলক রচনা; কিন্তু শিবভক্তিমূলক রচনা নহে। সংস্কৃত কবি কালিদাসের জীবনের বিস্তৃত কাহিনী জানিতে পারা যায় না, তথাপি তিনি যে শৈব ছিলেন, তাহা বুঝিতে বেগ পাইতে হয় না; কারণ, তাঁহার 'কুমারসম্ভব কাব্য' কেবলমাত্র শিবকাহিনীমূলক রচনাই নহে, শিবের প্রতি প্রগাঢ় ভক্তিমূলক রচনা। এমন কি, কালিদাসের যে রচনায় মুখ্যত শিব প্রসঙ্গ লাভ করেও নাই, তাহাতেও তিনি নানাভাবে শিবের সশ্রদ্ধ উল্লেখ করিয়া তাঁহার নিজস্ব ধর্মবোধের পরিচয়কে সুস্পষ্ট করিয়াছেন। সৌন্দর্যের কবি এবং সম্ভোগের কবি হওয়া সত্ত্বেও ধর্মবিষয়ে একটি সুস্পষ্ট আদর্শ যে কালিদাসের সম্মুখে ছিল, এই কথা বুঝিতে কোন ভুল হয় না। কিন্তু ভারতচন্দ্রের তাহা ছিল না, তিনি শিবকাহিনীমূলক রচনা প্রকাশ করিলেও তাহা শিবভক্তিমূলক রচনারূপে প্রতিষ্ঠিত করিতে পারেন নাই। বরং যাহা করিয়াছেন, তাহা ইহার সম্পূর্ণ বিপরীত। অথচ একথাও সত্য, তিনি তাঁহার গীতগুলিতে আপাতদৃষ্টিতে ভক্তিমূলক এই প্রকার পদও রচনা করিয়াছেন—

ভারত কাতর হয়ে ডাকে শিব শিব ক'য়ে
ভবনদী পারে লয়ে দূর কর ভয় হে।

বিদ্যাসুন্দরের কবি ভারতচন্দ্র 'ভবনদী পার' হইবার জন্য যে খুব ব্যাকুল ছিলেন, তাহা নহে—একথা সকলেই মনে করিবেন। সুতরাং এই শ্রেণীর গতানুগতিকধর্মী রচনার সঙ্গে তাঁহার অন্তরের যোগ ছিল বলিয়া মনে করা যাইতে পারে না।

অন্নদা-মঙ্গল কাব্যের কবি ভারতচন্দ্রের অন্নদার প্রতিও যে একান্ত আন্তরিক ভক্তি ছিল, তাহাও মনে করিবার কোনও কারণ নাই; তিনি তাঁহার পৃষ্ঠপোষক কৃষ্ণচন্দ্র কর্তৃক আদিষ্ট হইয়া তাঁহারই গৃহদেবতা অন্নদার মাহাত্ম্য কীর্তন করিয়া ইহাতে নিজের বৃত্তি রক্ষা করিয়াছেন মাত্র, ইহা তাঁহার অন্তরের কোন স্পর্শ লাভ করিতে পারে নাই।

সুতরাং দেখা গেল, অন্নদা-মঙ্গল কাব্যের কবি অন্নদার প্রতি ভক্তিবশত যে তাঁহার কাব্য রচনা করিয়াছেন, তাহা নহে— প্রতিপালক রাজার আদেশে রাজার গৃহ-দেবতার মাহাত্ম্য কীর্তন করিয়াছেন মাত্র। নিজের কথা ইহাতে কিছু বলেন নাই।

অন্নদা-মঙ্গল কাব্যের প্রথম খণ্ডের মধ্যে ভারতচন্দ্র শিব এবং বেদব্যাস এই দুইটি চরিত্রকেই ব্যঙ্গের পাত্র করিয়াছেন, কৃষ্ণচন্দ্রের গৃহদেবতা বলিয়া অন্নদাকে তাহা হইতে অব্যাহতি দিয়াছেন, তবে যেভাবে চণ্ডী নিজের ভক্তদিগের সঙ্গে স্বেচ্ছাচাব করিয়াছেন, তাহাতে তাঁহাকে শ্রদ্ধার পাত্রী করিয়াও তুলিতে পারেন নাই। অন্নদা ছলনা করিয়া এক ভক্তের গৃহ হইতে আর এক ভক্তের গৃহে গিয়া আবির্ভূত হইতেছেন। এইখানে মঙ্গলকাব্যের দেবী চরিত্রের মৌলিক গুণ রক্ষা করিতে তিনি যত যত্নবান ছিলেন, নিজের ধর্মোপলব্ধি প্রকাশ কতিতে তত যত্নবান ছিলেন না। কারণ, ভারতচন্দ্রের মত বিদগ্ধ ব্যক্তি অন্নদার আচরণের প্রতি শ্রদ্ধার ভাব পরিস্ফুট কারিয়াও তাঁহার অন্নদা-মঙ্গল কাব্যের কাহিনী রচনা করিতে পারিতেন; কিন্তু কোনও দেবদেবীর চরিত্রই ভারতচন্দ্রের পরিকল্পনায় সমাজের শ্রদ্ধা আকর্ষণ করিবার যোগ্যতা লাভ করিতে পারে নাই।

ব্যাস প্রসঙ্গ বর্ণনার স্থলে ভারতচন্দ্র সর্বধর্ম-সমন্বয়ের কথা বলিয়াছেন; কেহ ইহাকেই তাঁহার নিজস্ব ধর্মোপলব্ধি বলিয়া মনে করিয়াছেন। যাঁহার মনের মধ্যে এক ধর্মই বিশ্বাস আছে কি না তাহা সন্দেহের বিষয় হইয়া দাঁড়াইতে পারে, তাঁহার মধ্যে সর্বধর্মে বিশ্বাসের কথা কি ভাবে আসিতে পারে, তাহা সহজে বুঝিতে পারা যায় না। ব্যাসের কাহিনীর ভিতর দিয়া সে যুগের বৈষ্ণবধর্মের গোঁড়ামিকে তিনি নিন্দা করিয়াছেন।

যে কোনও ধর্ম বিষয়েই গোঁড়ামি যে নিন্দার কারণ ভারতচন্দ্রের মত সুনিপণ সমাজদ্রষ্টা তাহা অতি সহজেই অনুভব করিতে পারিয়াছিলেন। তিনি শিবের মুখ দিয়া ব্যাসের প্রসঙ্গে বলিয়াছেন,—

দেখ দেখ ওরে নন্দী ব্যাসের দুর্দৈব।  
ছিল গোঁড়া বৈষ্ণব হৈল গোঁড়া শৈব।।  
যবে ছিল বিষ্ণুভক্ত মোরে না মানিল।  
যদি হৈল মোর ভক্ত বিষ্ণুরে ছাড়িল।।  
কি দোষে মুছিল হরিমন্দির ফোঁটায়।  
কি দোষে ফেলিল ছিঁড়ি তুলসী মালায়।।  
হের দেখ তুলসী পত্রের গড়াগড়ি।  
বিল্বপত্র লইয়া দেখহ বাড়াবাড়ি।।  
হের দেখ টানিয়া ফেলিল শালগ্রাম।  
রাগে মত্ত হইয়া ছাড়িল হরিনাম।।  
মোর ভক্ত হয়ে যেবা নাহি মানে হরি।  
আমি ত তাহার পূজা গ্রহণ না করি।।

অষ্টাদশ শতাব্দী প্রথম হইতেই ধর্ম-বিষয়ক গোঁড়ামি সামাজিক ব্যঙ্গের কারণ হইয়াছিল, পরবর্তী শতাব্দীতে এই মনোভাবের পূর্ণতর বিকাশ দেখা দিয়াছিল। উদ্ধৃত

অংশে ধর্মসমন্বয় প্রচার অপেক্ষা ধর্মা॰ াণের গোঁড়ামিকেই অধিকতর ব্যঙ্গ করা হইয়াছে বলিয়া মনে হইবে। কারণ, ভারতচন্দ্রের বুদ্ধিবাদী মন ধর্মবিষয়ক যে ধারণাই পোষণ করুক না কেন, সে-যুগের ধর্ম-বিষয়ে গোঁড়ামিকে যে সহ্য করিতে পারে নাই, ব্যাসের প্রসঙ্গ তাহারই নিদর্শন।

ভারতচন্দ্রে ধর্মসমন্বয়ের কথা তাঁহার নিজস্ব ধর্মবিষয়ক কোনও মনোভাব হইতে যে আসিয়াছে, তাহা মনে করিতে পারা যায় না, বরং তাঁহার কাব্যে তাহা যুগপ্রভাববশত আসিয়াছে। মুসলমান আক্রমণের পর হইতেই ধর্ম সমন্বয়ের একটি সমস্যা এই জাতির মনে নানাভাবে উদয় হইয়াছে, ভারতচন্দ্রের পূর্বেই সমাজে উহার একটি সুস্পষ্ট রূপও প্রকাশ পাইয়াছিল। সত্যপীরের পরিকল্পনায় দুইটি বিপরীতমুখী ধর্মের মধ্যে সমন্বয় সাধনেব প্রয়াস দেখা যায়। কৃষ্ণ-কালী পরিকল্পনার মধ্যেও তাহার একটি রূপ আত্মপ্রকাশ করিয়াছিল, চৈতন্যদেবের ধর্ম প্রচারিত হইবার পর হইতে এই ভাব বিস্তৃততর ক্ষেত্রে প্রভাব বিস্তার করিয়াছিল। চৈতন্যদেব নিজেও যে সকল ধর্মের প্রতি শ্রদ্ধা প্রকাশ করিয়াছেন, তাহার মধ্যেও ধর্মসমন্বয়বাদ এক বিশেষ প্রেরণা লাভ করিয়াছিল। আদি মধ্যযুগে রচিত অর্বাচীন সংস্কৃত পুরাণগুলির মধ্যেও সর্বধর্মসমন্বয়েরে কথা প্রকাশ পাইয়াছে। বাংলার বাউল ধর্ম এই ধর্মসমন্বয়ের আদর্শেরি উপরই প্রতিষ্ঠিত হইয়াছে। পঞ্চোপাসক বাঙ্গালী হিন্দুর ধর্মজীবন পরিকল্পনার মধ্যেও ইহার প্রেরণা ছিল। সুতরাং ধর্মসমন্বয়ের কথা ভারতচন্দ্রের মধ্যে কোনও নূতন কথা নহে, কিংবা ইহার ভিতর দিয়া তাঁহার যে কোনও বিশিষ্ট ধর্মীয় মনোভাবের অভিব্যক্তি হইয়াছে, তাহাও মনে করিবার কোনও কারণ দেখা যায় না। ভারতচন্দ্রের কাব্য পাঠ করিলে তিনি ব্যক্তিগত ভাবে কোন্ ধর্মের অনুরাগী ছিলেন, তাহা সুস্পষ্ট বুঝিতে পারা যায় না। ভারতচন্দ্র তাঁহার অন্নদা-মঙ্গল কাব্যের প্রত্যেকটি পরিচ্ছেদের সূচনায় যে গীতগুলি রচনা করিয়াছেন, তাহাদের মধ্যে যে আন্তরিক ভক্তির ভাব প্রকাশ পাইয়াছে, তাহা বলা কঠিন। তিনি গীতগুলির মধ্যে শিব এবং অন্নদার বন্দনা করিয়াছেন, কিন্তু কাহিনীর প্রায় সর্বত্রই শিবকে লইয়া ব্যঙ্গ এবং অন্নদা ছলনাময়ী বলিয়া উল্লেখ করিয়াছেন, সুতরাং গীতগুলির মধ্যে সমসাময়িক একটি রীতি রক্ষা পাইয়াছে মাত্র; তারপর গীতগুলির বহিরঙ্গ রচনায় যে পারিপাট্য দেখা যায়, ইহাদের অন্তরঙ্গ ভাবের মধ্যে সেই গভীরতা নাই। কারণ, যেখানে বহিরঙ্গের রূপসজ্জায় গুরুত্ব আরোপ করা হয়, সেখানে অন্তরঙ্গের দৈন্য অনেক সময়ই ঘুচিতে পারে না। তারপর পূর্বেই উল্লেখ করিয়াছি, ব্যাসের চরিত্র বর্ণনাতেও ভারতচন্দ্রের বৈষ্ণবধর্মবিষয়ক মনোভাব ব্যক্ত হইয়াছে।

মঙ্গলকাব্যের কবিদিগের মধ্যে ভারতচন্দ্রের ধর্মবোধের যে অনিশ্চয়তা দেখা যায়, আর কাহারও মধ্যে তাহা দেখা যায় না। কারণ, অন্যান্য কবি নিজেদের ব্যক্তিগত ধর্মবোধের প্রেরণায় কাব্য রচনা করিয়াছেন, অনেকে কবিত্বের প্রেরণা না থাকা সত্ত্বেও

তাহা করিয়াছেন, কিন্তু ভারতচন্দ্র পরের আদেশে পৃষ্ঠপোষকের পারিবারিক গৃহদেবতার মাহাত্ম্য কীর্তন করিয়াছেন। সেইজন্য অন্যান্য মঙ্গলকাব্যের কবির সঙ্গে তাঁহাদের অন্তরের যে কোন যোগ স্থাপিত হইত, ভারতচন্দ্রে তাহা হইতে পারে নাই।

ভারতচন্দ্রের সমাজ-জীবন সম্পর্কে অভিজ্ঞতা যে কত ব্যাপক ছিল, তাঁহার ব্যঙ্গ যে কতখানি তীক্ষ্ণ ছিল, তাহা বিদ্যাসুন্দর কাব্যের 'নারীগণের পতিনিন্দা' অংশ হইতে জানিতে পার যায়। মঙ্গলকাব্যের নায়ক দর্শনে নারীদিগের নিজ নিজ পতিকে নিন্দা করা একটি গতানুগতিক বর্ণনার বিষয়। ইহার ভিতর দিয়া যে মনোভাবই প্রকাশ পাক না কেন, ক্রমে ইহা এক নিতান্ত গতানুগতিক বর্ণনায় মাত্র পর্যবসিত হয়। কিন্তু ভারতচন্দ্র তাঁহার প্রত্যক্ষ সমাজ-দর্শনের অভিজ্ঞতা লইয়া এই বর্ণনাটিকে যেমন বিচিত্র, তেমনই জীবন্ত করিয়া তুলিয়াছেন। ইহার মধ্যে সমসাময়িক সমাজ সম্পর্কে যে তাঁহার কি মনোভাব ছিল তাহা, সর্বাপেক্ষা সুস্পষ্ট ভাবে প্রকাশ পাইয়াছে। তাঁহার পূর্ববর্তী মঙ্গলকাব্যের বিভিন্ন কবিগণ এই বিষয়ক যে বর্ণনা দিয়াছেন, তাহাদের তুলনায় ভারতচন্দ্রে ইহার বর্ণনা দীর্ঘতম এবং বিচিত্রধর্মী জীবনোপকরণে সমৃদ্ধ। ইহা কেবলমাত্র গতানুগতিক বর্ণনা নহে, ইহার মধ্য দিয়া অষ্টাদশ শতাব্দীর সমাজ-জীবনের একটি চিত্র জীবন্ত হইয়া উঠিয়াছে; ভারতচন্দ্র তাঁহার সমস্ত ঘৃণাবোধ লইয়া এই জীবনটিকে ব্যঙ্গ করিয়াছেন, কোথাও কোন সহানুভূতি প্রকাশ করেন নাই। তবে এই ব্যঙ্গের মধ্য দিয়াই সহানুভূতির ভাব প্রকাশ পাইয়াছে, তাহাও হয়ত অস্বীকার করিবার উপায় নাই। অসম বিবাহ দাম্পত্য-জীবনে যে কি সুগভীর দুঃখের কারণ হয়, তাহা সমাজ সেদিন অনুভব করে নাই; কারণ নারীমনের দুঃখবেদনার অনুভূতি সেদিন অব্যক্ত ছিল। ভারতচন্দ্র মঙ্গলকাব্য রচনার একটি প্রথা অনুসরণ করিবার সুযোগে নারীমনের এই অব্যক্ত বেদনার অবরুদ্ধ দ্বার খুলিয়া দিয়াছিলেন। অসম বিবাহই সেই যুগে সমাজের নারীজীবনের ব্যর্থতার প্রধান কারণ ছিল। বিদুষী নারী তাহার কালা স্বামী সম্পর্কে বলিতেছে,—

> সাধ ক'রে শিখিলাম কাব্যরস যত।
> কালার কপালে প'ড়ে সব হ'লো হত॥

অন্ধ স্বামীর গৌরাঙ্গী পত্নী বলিতেছে—

> মন্দভাগা অন্ধপতি দ্বন্দ্বে মাত্র ভাল।
> গোরা ছিনু ভাবিতে ভাবিতে হৈনু কাল॥

যুবতী পত্নী তাঁহার বৃদ্ধ স্বামী সম্পর্কে বলিতেছে,—

> আর রামা বলে সই এ' মাথার চূড়া।
> আমি এই যুবতী আমার পতি বুড়া॥
> বদনে দশন লড়ে ওদনে বঞ্চিত।
> সে মুখ চুম্বনে সুখ না হয় কিঞ্চিত॥

সর্বত্রই অসম বিবাহ-জনিত সমাজের যে অবস্থা প্রচলিত ছিল, তাহার প্রতি ভারতচন্দ্র তাঁহার তূণীর হইতে এক-একটি তীক্ষ্ণ ব্যঙ্গের তীর বাছিয়া লইয়া নিক্ষেপ করিতেছেন। ইহার চিত্র আপাতদৃষ্টিতে হাস্যকর হইলেও এই হাস্যের অন্তরালে সমাজের সুগভীর মর্মবেদনা প্রচ্ছন্ন হইয়া ছিল।

সমাজ-জীবনের প্রকৃত অবস্থার চিত্রটিকে সকল দিক হইতে সম্পূর্ণ করিতে গিয়াই ভারতচন্দ্র 'নারীগণের পতিনিন্দা'র বর্ণনাটিকে অত্যন্ত দীর্ঘ করিয়া প্রকাশ করিয়াছেন। কোনও মঙ্গলকাব্যেই ইহা এত দীর্ঘ ত নহেই, বরং ইহা হইতে অনেক সংক্ষিপ্ত; তাহাতে সমাজের বাস্তব রূপ প্রকাশ পাইবার পরিবর্তে একটি গতানুগতিক বর্ণনার অন্তঃসারশূন্যতা প্রকাশ পাইয়াছে মাত্র।

ঊনবিংশ শতাব্দীতে রামনারায়ণ তর্করত্ন যে 'কুলীন কুল-সর্বস্ব' নাটক রচনা করিয়াছিলেন, ভারতচন্দ্র রচিত 'নারীদিগের পতি-নিন্দা' বর্ণনার নিম্নোদ্ধৃত অংশ হইতেই তাহার প্রেরণা আসিয়াছিল, এই কথা নিঃসন্দেহে বলিতে পারা যায়,—

আর রামা ব'লে আমি কুলীনের মেয়ে।
যৌবন বহিয়া গেল বর চেয়ে চেয়ে।।
যদি বা হইল বিয়া কতদিন বই।
বয়স বুঝিলে তার বড় দিদি হই।।
বিয়াকালে পণ্ডিতে পণ্ডিতে বাদ লাগে।
পুনর্বিয়া হবে কিবা বিয়া হবে আগে।।
বিবাহ ক'রেছে সেটা কিছু খাটি বাটি।
জাতিতে যেমন হৌক কুলে বড় আঁটি।।
দু'চারি বৎসরে যদি আসে একবার।
শয়ন করিয়া বলে কি দিবি ব্যাভার।।
সূতা বেচা কড়ি যদি নিতে পারি তায়।
তবে মিষ্ট মুখ নহে রুষ্ট হয়ে যায়।।

কেবলমাত্র রামনারায়ণ তর্করত্নের 'কুলীন কুল-সর্বস্ব' নাটক নহে, বঙ্কিমচন্দ্রের 'কপালকুণ্ডলা' উপন্যাসের শ্যামা চরিত্রটিও সম্পূর্ণ অনুরূপ সমাজ-ব্যবস্থার উপর নির্ভর করিয়া রচিত হইয়াছে। সুতরাং ইহার মধ্যে ভারতচন্দ্র কেবল ব্যঙ্গের কথাই বলেন নাই, বাস্তব জীবনের সত্যের কথাই বলিয়াছেন। সুতরাং ভারতচন্দ্রের যাহা ব্যঙ্গ, তাহা কেবলমাত্র ব্যঙ্গ নহে, তাহাতে বাস্তব সত্যের গুরুত্ব আছে। ব্যঙ্গের আকারে সত্যকে প্রকাশ করিয়াছেন বলিয়াই তিনি রাজা কৃষ্ণচন্দ্রের আনুকূল্য লাভ করিয়াছিলেন। স্পষ্টভাষী ভারতচন্দ্র প্রত্যক্ষভাবে সমাজ-জীবনের আচারগুলিকে যদি প্রকাশ করিতেন, তবে তাহার রূঢ়তা স্বয়ং কৃষ্ণচন্দ্রকেও আঘাত না করিয়া যাইত না। কারণ, তিনিই সেদিন এক হিসাবে

সমাজপতিও ছিলেন, সুতরাং সমাজের সেই দিনকার অনাচারের দায়িত্ব হইতে তিনি মুক্ত ছিলেন না। সুতরাং ব্যঙ্গের আবরণেই সেই দিন কৃষ্ণচন্দ্রের সভাকবি ভারতচন্দ্রকে তাঁহার কাব্য রচনা করিতে হইয়াছে। ব্যঙ্গই তাঁহার কাব্যের মধ্যে সেই জন্য প্রাধান্য লাভ করিয়াছেন।

ভারতচন্দ্রকে হাস্যরসের কবি বলতে এইখানে একটু বাধা আছে বলিয়া মনে হইতে পারে। হাস্যরস আর ব্যঙ্গরস একার্থবাচক নহে। হাস্যরসে জ্বালা নাই, নির্মল আনন্দ ব্যতীত তাহাতে আর কিছু অনুভূত হয় না। ইহার প্রভাবও ক্ষণিক, ইহা কাহাকেও লক্ষ্য করিয়া গভীরভাবে কিছু প্রকাশ করে না, ইহাতে সহানুভূতিও যে প্রচ্ছন্ন হইয়া থাকে, তাহা নহে। কিন্তু ব্যঙ্গরস জ্বালাময়, সমাজদৃষ্টি এবং তদ্বিষয়ক চিন্তা তাহাতে গভীরতর; ইহার প্রভাব ক্ষণস্থায়ী নহে, ইহার অন্তরালে অনেক সময় উদ্দিষ্ট লক্ষ্যের প্রতি কবিচিত্রে সহানুভূতির ভাব প্রচ্ছন্ন হইয়া থাকে। ভারতচন্দ্র ব্যঙ্গরসেরই কবি ছিলেন, যথার্থ হাস্যরস (humour) বলিতে যাহা বুঝায়, তাহার কবি ছিলেন না। নরনারী চরিত্রের ক্ষুদ্র অসঙ্গতির প্রতি তাঁহার লক্ষ্য ছিল না, বরং তাহার গভীর সমস্যাই তাঁহার লক্ষ্য ছিল। তিনি সমাজের মধ্যে যাহা চাহিয়াছিলেন তাহা পান নাই; আত্মসুখের জন্য মানুষ সেদিন সমাজের বৃহত্তর স্বার্থ বলি দিয়াছিল, তাহাই তাঁহার ব্যঙ্গের লক্ষ্য হইয়াছে।

ঊনবিংশ শতাব্দীতে সমাজের যে সকল সংস্কারমূলক আন্দোলন আমাদের মধ্যে দেখা দিয়াছিল, অষ্টাদশ শতাব্দীর কবি ভারতচন্দ্রের সম্মুখে সেই নীতিভ্রষ্ট সমাজটিরই রূপ বর্তমান ছিল, এক শতাব্দীর মধ্যে ইহাতে বিশেষ কোনও ব্যতিক্রম সৃষ্টি হইতে পারে নাই। সুতরাং ঊনবিংশ শতাব্দীর মনীষিবৃন্দ যে সমাজটির সংস্কারের প্রয়োজনীয়তা একান্ত ভাবে অনুভব করিয়াছিলেন, ভারতচন্দ্রই সর্বপ্রথম সেই সমাজটিরই ত্রুটিগুলি অনুরূপ প্রেরণার বশবর্তী হইয়াই লক্ষ্য করিয়াছিলেন। কিন্তু সমাজপতি এবং দেশের রাজা কৃষ্ণচন্দ্রকে অতিক্রম করিয়া গিয়া এই সম্পর্কে তাঁহার কিছু বলিবার থাকিলেও বলিবার উপায় ছিল না। সেই জ্বালাতেই তাঁহার 'অন্নদা-মঙ্গল' কাব্যের মধ্যে ব্যঙ্গাত্মক মনোভাবের সৃষ্টি হইয়াছিল। যাই হোক, ভারতচন্দ্রই সমাজ-জীবনের সেদিনকার অব্যবস্থাগুলিকে সর্বপ্রথম চোখে আঙুল দিয়া দেখাইয়াছিলেন, আমাদের দেশে ঊনবিংশ শতাব্দীর দৃষ্টিভঙ্গির সেদিন বিকাশ হয় নাই বলিয়া সংস্কারের পরিবর্তে সেই দিন বিষয়গুলিকে লইয়া ব্যঙ্গ করাই হইয়াছিল এবং এমন কি, ব্যঙ্গের অন্তরালে যে গূঢ়ার্থ ছিল, তাহা সেদিন ভাবিয়া দেখিবারও কেহ ছিল না। সেইজন্য অন্নদা-মঙ্গল কাব্যের মধ্য হইতে সেদিন শুধু রসই গড়াইয়াছিল, কিন্তু সেই গড়ানো রসের মধ্যে যে তিক্ততার স্বাদ ছিল, তাহা সেভাবে কেহ অনুভব করিতে পারে নাই।

আদ্যোপান্ত সামাজিক অসমতা এবং অব্যবস্থার উপর কৃষ্ণচন্দ্রের রাজসভার বিলাস-জীবনের নিষ্প্রাণ কৃত্রিমতা তীক্ষ্ণবুদ্ধিসম্পন্ন কবি ভারতচন্দ্রের মনে যে প্রতিক্রিয়ার সৃষ্টি করিয়াছিল, তাহাই ব্যঙ্গের আকারে ভারতচন্দ্র তাঁহার অন্নদা-মঙ্গল কাব্যের মধ্য দিয়া

প্রকাশ করিয়াছেন।

ভারতচন্দ্র সম্পূর্ণ সচেতনভাবে তাঁহার কাব্যকাহিনী রচনা করিয়াছিলেন, কেবলমাত্র অন্ধভাবে মঙ্গলকাব্য রচনার প্রথাকে অনুসরণ করেন নাই। ইতিপূর্বে একমাত্র মুকুন্দরাম ব্যতীত আর কোনও মধ্যযুগের কবি এমন সচেতনভাবে তাঁহাদের কোনও কাব্যই রচনা করেন নাই। ঐতিহ্যমূলক রচনায় অনেক সময় আত্মসচেতনতাকে বিসর্জন দিবার আবশ্যক হয়। কিন্তু ভারতচন্দ্র মঙ্গলকাব্যের মত ঐতিহ্যমূলক রচনা প্রকাশ করা সত্ত্বেও আত্মসচেতনতাকে বিসর্জন দেন নাই। মঙ্গলকাব্য রচনার বাঁধাধরা নিয়মানুবর্তিতার মধ্যেও তাঁহার নিজস্ব সমাজদৃষ্টি এবং বক্তব্য অস্পষ্ট করিয়া রাখেন নাই। এই দিক দিয়া ভারতচন্দ্র আধুনিক; কারণ, ইহার মধ্যেই কবির আত্মবোধের আধুনিকতাধর্মিতা বিকাশ লাভ করিয়াছে।

ভারতচন্দ্র রচিত 'নারীদিগের পতিনিন্দা' বর্ণনার একটি অংশ যে কি ভাবে ঊনবিংশ শতাব্দীর সমাজ-সংস্কার মূলক রচনার প্রেরণা দান করিয়াছিল, তাহা পূর্বে উল্লেখ করিয়াছি। ইহা হইতেও তাঁহার আধুনিক দৃষ্টিভঙ্গির পরিচয় প্রকাশ পাইয়াছে। ভারতচন্দ্র রচিত বিদ্যাসুন্দরের গীতগুলি যে কি ভাবে ঊনবিংশ শতাব্দীর আধুনিক কাব্যধারার প্রবর্তক মাইকেল মধুসূদন দত্তকে তাঁহার ব্রজাঙ্গনা কাব্য রচনায় উদ্বুদ্ধ করিয়াছিল, তাহা অন্যত্র আলোচনা করিয়াছি[১] এবং তাহাতে একথাও বলা হইয়াছে যে, ভারতচন্দ্রের বিদ্যাসুন্দরের নায়িকা বিদ্যা-চরিত্রই মধুসূদনের ব্রজাঙ্গনা কাব্যে রাধা চরিত্রে পরিণত হইয়াছে। ভারতচন্দ্রের প্রধানত বিদ্যাসুন্দরের গীত-রচনাগুলি ঊনবিংশ শতাব্দীর বাংলা সাহিত্যের প্রেমমূলক গীতিকবিতা রচনার উৎস-মুখ খুলিয়া দিয়াছিল। ঊনবিংশ শতাব্দীর বাংলা সাহিত্য যে মানবিকতার জয়গানে মুখর, ভারতচন্দ্রের মধ্যেও সেই বিপর্যস্ত মানবতার প্রতি সহানুভূতিবোধের অস্তিত্ব ছিল। ব্যঙ্গচ্ছলে তিনি জীবনকে লক্ষ্য করিলেও ইহাতে তাহার গুরুত্ব লাঘব হয় নাই।[২]

১। 'গীতিকবি শ্রীমধুসূদন' (১৯৬০) পৃ. ৫৫-৭৯

২। শ্রীশঙ্করীপ্রসাদ বসু 'ভারতচন্দ্রের কবি মানস' সম্পর্কে সম্প্রতি একটি উপাদেয় প্রবন্ধ প্রকাশ করিয়াছেন ('বাংলা সাহিত্য পত্রিকা', ১৯৬৮, কলিকাতা বিশ্ববিদ্যালয়, পৃ. (১০০-১১৯)

# ষষ্ঠ অধ্যায়

## বিবিধ দেবী-মঙ্গল কাব্য

### কালিকা-মঙ্গল, শীতলা-মঙ্গল, ষষ্ঠী-মঙ্গল, সারদা-মঙ্গল, রায়-মঙ্গল, সূর্য-মঙ্গল, গঙ্গা-মঙ্গল, পঞ্চানন্দ-মঙ্গল, সুভদা-মঙ্গল, তীর্থ-মঙ্গল

কাহিনীর পরিকল্পনা ও কবিত্ব সৃষ্টির দিক দিয়া আর কোন মঙ্গলকাব্যেই তেমন বৈচিত্র্য সৃষ্টি করিতে পারে নাই। পূর্বালোচিত প্রধান তিনখানি মঙ্গলকাব্য অবলম্বন করিয়াই ইহাদের কাহিনী সাধারণত পরিকল্পিত হইয়াছে; উপরন্তু চরিত্রসৃষ্টির মধ্যেও এই সকল কাব্যের চরিত্রগুলির প্রভাব অনেকাংশেই বর্তমান রহিয়াছে। বিশেষত মঙ্গলকাব্যের সাম্প্রদায়িক বা ধর্মীয় মূল্য ব্যতীতও যে আরও একটা দাবী আছে, বিবিধ দেবী-মঙ্গল কাব্যগুলির মধ্যে তাহা প্রায়ই পূর্ণ হয় নাই। ইহারা পূর্বোক্ত প্রধান মঙ্গলকাব্যগুলিরই ব্যর্থ অনুকরণে পর্যবসিত হইয়াছে মাত্র। কোন কোন কাব্যে দেবতাই একমাত্র লক্ষ্য কাহিনী উপলক্ষ্য মাত্র; আবার, কোন কোন কাব্যে কাহিনীই একমাত্র লক্ষ্য দেবতা উপলক্ষ্য— ইহাদের কোনটির মধ্যেই ইহাদের উভয়ের একত্র সামঞ্জস্য সৃষ্টি করিয়া লইবার প্রয়াস দেখা যায় না। 'শীতলা-মঙ্গল' ও 'বিদ্যাসুন্দরের কথা'ই ইহার প্রমাণ,—একটির মধ্যে দেবতাই আছে, কাহিনী নামে মাত্র আছে; আর একটির মধ্যে কাহিনীই আছে, দেবতাই আছে, কাহিনী নামে মাত্র আছে; আর একটির মধ্যে কাহিনীই আছে, দেবতা এক রকম নাই বলিলেই চলে। বিশেষ কোন শক্তিমান কবিও এই শ্রেণীর কাব্য রচনায় হস্তক্ষেপ করেন নাই। অনেক সময় দেখা যায় যে, বিষয়বস্তুগুলি মঙ্গলকাব্যের আদর্শোপযোগী নহে, তথাপি সমসাময়িক প্রভাবকে স্বীকার করিয়া কোন না কোন উপায় ইহাদিগকে মঙ্গলকাব্যের পর্যায়ভুক্ত করিবার চেষ্টা করা হইয়াছে। এই চেষ্টা অনেক সময়ই সফল হয় নাই। এই শ্রেণীর মঙ্গলকাব্যগুলির উপর পৌরাণিক প্রভাব কোন কোন স্থানে অত্যন্ত অধিক দেখা যায়। শুধু কাহিনীভাগে প্রসঙ্গত যে পৌরাণিক প্রভাব আসিয়াছে, তাহা নহে—অনেক সময় পৌরাণিক চরিত্র লইয়া কাহিনী রচনারও প্রয়াস দেখা গিয়াছে। অধিকাংশ স্থলেই কাহিনীর কোন নির্দিষ্ট জাতীয় আদর্শ সম্মুখে না থাকার জন্য বিভিন্ন সময়ে কবি হয়ত বিভিন্ন প্রণালীতে একই দেবতার বিষয়ক

কাব্য রচনা করিয়াছেন ইহাদের রচনার যুগ পৌরাণিক কিংবা লৌকিক দেবতার প্রতি সমাজের ভক্তি ও বিশ্বাস শিথিল হইয়া আসিয়াছিল—কারণ, দেখিতে পাওয়া যায়, এই যুগে দেবতাকে নামে মাত্র আখ্যানভাগের মধ্যে স্থান দিয়া ঐতিহাসিক আখ্যানমূলক কয়েকখানি কাব্যও রচিত হয়। ঐতিহাসিক ঘটনাকে মঙ্গলকাব্যের পরিবেশের মধ্যে স্থান দিবার প্রবৃত্তি এই যুগেই প্রথম দেখা দেয়। এই শ্রেণীর কাব্যগুলিকে 'ঐতিহাসকি কাব্য' নাম দিয়া পরবর্তী অধ্যায়ে স্বতন্ত্র ভাবে আলোচনা করিয়াছে। একমাত্র বিদ্যাসুন্দর ব্যতীত এই শ্রেণীর আর কোন মঙ্গলকাব্যেই খুব ব্যাপক প্রচার লাভ করিতে পারে নাই—এক একটা বিশেষ অঞ্চলের মধ্যে এক একটি বিশেষ কাব্য সীমাবদ্ধ ছিল; কিন্তু তাহা সত্ত্বেও এই শ্রেণীর কোন কাব্যের মধ্যেই আঞ্চলিক কোন বৈশিষ্ট্য রূপ লাভ করিতে পারে নাই,—সাহিত্যের অধঃপতিত (decadent) যুগে ইহার মধ্যে যে সকল ত্রুটি প্রকাশ পায়, এই শ্রেণীর মঙ্গলকাব্যের মধ্যে সেই সকল ত্রুটি অত্যন্ত প্রকট বলিয়া অনুভূত হয়। তথাপি ইহাদের মধ্যে একখানি কাব্য কয়েকজন শক্তিমান কবির হাতে পড়িয়া যে একটু বৈশিষ্ট্য লাভ করিতে সমর্থ হইয়াছিল তাহার কথাই সর্বাগ্রে আলোচনা করিব,—তাহার নাম কালিকা-মঙ্গল বা বিদ্যাসুন্দর।

মধ্যযুগের শেষভাগে মুসলমান কবি কর্তৃক চট্টগ্রাম এবং অন্যান্য অঞ্চলে যে এক বিপুল সংখ্যক বাংলা আখ্যানকাব্য রচিত হইয়াছিল, তাহাদের উল্লেখযোগ্য একটি অংশ মঙ্গলকাব্যের রূপ ও রীতি দ্বারা গঠিত হইয়াছিল, অথচ তাহাদিগকে পূর্ণাঙ্গ মঙ্গলকাব্যও বলা যায় না। তবে ইহারাও অলৌকিক চরিত্রে মাহাত্ম্যসূচক রচনা এবং মঙ্গলকাব্যের অনুযায়ী চৌতিশা, বারমাসী প্রভৃতি বিষয় ইহাদেব মধ্যেও স্থান লাভ করিয়াছে। প্রত্যক্ষভাবে মঙ্গল নামে কোন পুঁথিকে উল্লেখ করা না হইলেও কয়েকটি মুসলমান কবি রচিত এই শ্রেণীর গ্রন্থকে 'বিজয়' নামে উল্লেখ করা হইয়াছে। 'রসুল বিজয়' তাহার উল্লেখযোগ্য নিদর্শন।

## কালিকা-মঙ্গল

তন্ত্রশাস্ত্রে উল্লিখিত হইয়াছে যে, কালী শক্তিদেবতা চণ্ডীরই রূপভেদ মাত্র। অবশ্য নিম্নস্তরের অনার্য সমাজ হইতেই যে কালিকাদেবীর উদ্ভব হইয়াছে, তাহা তাঁহার দেবত্বের প্রকৃতি হইতেই উপলব্ধি করা যায়। তন্ত্রের ভিতর দিয়া ইনি ক্রমে পৌরাণিক সাহিত্যেও প্রবেশ লাভ করেন। কিন্তু পরবর্তী পৌরাণিক সম্পর্কের ফলেও তাঁহার অনার্য প্রকৃতির মূলে বিন্দুমাত্রও আর্য প্রভাব দৃষ্টিগোচর হয় না। অতএব অনার্য সমাজের মধ্যে তিনি যে একজন বিশেষ ক্ষমতাসম্পন্না দেবী ছিলেন, তাহাই মনে হয়। 'লিঙ্গপুরাণ', 'ব্রহ্মবৈবর্তপুরাণ', 'কালিকা-পুরাণ' ইত্যাদিতে অনেক কাহিনীর অবতারণা করিয়া কালীর সহিত একটা মৌলিক আর্যসম্পর্ক স্থাপন করিবার চেষ্টা করা হইয়াছে; পুরাণে চণ্ডীর সহিতও কোন কোন স্থানে তিনি অভিন্ন বলিয়া কল্পিত হইয়াছেন, কিন্তু তাহা সত্ত্বেও তাঁহার বিশিষ্ট অনার্য প্রকৃতির অত্যন্ত স্পষ্ট।

বহির্বাংলার কোন অনার্য সমাজ হইতে উদ্ভূত হইয়া এই দেবী ক্রমে তন্ত্রও পুরাণের ভিতর দিয়াই বাংলার সমাজে আসিয়া প্রবেশলাভ করিয়াছেন, এই দেবী অনার্য বাংলার নিজস্ব মৌলিক সৃষ্টি বলিয়া মনে হয় না। তাহা না হইলে বাংলার প্রাচীনতম সাহিত্যেও তাঁহার সম্বন্ধে গতানুগতিক নিয়মে মঙ্গলকাব্য রচনার প্রয়াস দেখা যাইত। কালীর পরিকল্পনায় আসামের নরমুণ্ড শিকারী (head-hunter) নাগাজাতির কোনও প্রভাব থাকিতে পারে। কারণ, কালীর মত শত্রুর ছিন্নমুণ্ড মস্তকে ও কণ্ঠে ধারণ করার রীতি তাহাদের মধ্যে অদ্যাপি প্রচলিত আছে। পাশ্চাত্ত্য পণ্ডিত Sten Konow কালীর সঙ্গে জার্মান দেশের নার্থুস নামক লৌকিক দেবীর মৌলিক সম্পর্ক আছে বলিয়া মনে করেন। তিনি বলেন যে, কালী ইন্দো-ইউরোপীয় জাতীয় দেবতা—তিনি ভারতে কালী এবং জার্মানীতে নার্থুস্ নামে পূজিতা হন।[১] কিন্তু তাঁহার মতের স্বপক্ষে তিনি যে সকল যুক্তি দেখাইয়াছেন, তাহা বিশেষ সারবান বলিয়া মনে হয় না। কালিকা-মঙ্গলে কালিকার মাহাত্ম্য প্রতিষ্ঠা করা মুখ্য উদ্দেশ্য নহে, অন্য কোনও দেবতার সহিত তাঁহার দ্বন্দ্বও ইহাতে বর্ণিত হয় নাই,—বিদ্যা ও সুন্দরের গুপ্ত প্রণয়-কাহিনীই এই কাব্যের মুখ্য বর্ণিতব্য বিষয়, এই কাহিনীর মধ্যে মঙ্গলকাব্যের আধ্যাত্মিকতা আরোপ করিবার জন্যই একটি দেবতার নাম আনিয়া ইহাতে সংযুক্ত করা হইয়াছে।

চণ্ডীর মত কালীরও প্রকৃতির মধ্যে বিভিন্নতা আছে। চণ্ডীর মত বিভিন্ন অনার্য সমাজের স্বতন্ত্র ধর্মপ্রবৃত্তি হইতে বিভিন্ন দেবতার প্রায় অনুরূপ পরিকল্পনা করা হইয়াছিল—কালক্রমে তাহা সকলই কালী নামের সাধারণ পরিচয় গ্রহণ করে। ভদ্রকালী, রক্ষাকালী, দক্ষিণাকালী, শ্মশানকালী, নিশিকালী, মহাকালী, উন্মত্তকালী প্রভৃতি সকলই এক কালীর সাধারণ নামের

১। 'A European Parallell to the Durga Puja' ; *JASB. XXI* (1925), ppr 315-24

অন্তর্গত হইলেও মূলত ইঁহাদের উদ্ভব ও প্রকৃতি স্বতন্ত্র। অবশ্য অনেকের উদ্ভব পরবর্তী হইলেও ইঁহাদের মধ্যে যিনি মূল, তিনি অতি প্রাচীন কাল হইতেই ভৈরব শিবের সহিত সম্পর্ক স্থাপন করিয়া লইয়াছিলেন। আনুমানিক খ্রীষ্টীয় অষ্টম শতাব্দীতে উৎকীর্ণ পশ্চিম ভারতের ইলোরা গুহা-ভাস্কর্যে শিবের সহিত কালীর মূর্তিও পাওয়া যায়। ইহাই কালীর প্রাচীনতম রূপ বলিয়া মনে হয়। 'তন্ত্রসারে' ভদ্রকালীর যে ধ্যান বর্ণিত আছে, তাহার সহিত ইহার অনেক ঐক্য দেখিতে পাওয়া যায়,[১] ধ্যানটি এরূপ,—

'ক্ষুৎকামা কোটরাক্ষী মসীমলিনমুখী মুক্তকেশী রুদন্তী।
নাহং তৃপ্তা বদন্তী জগদখিলমিদং গ্রাসমেকং করোমি।।
হস্তাভ্যাং ধারয়ন্তী জ্বলদনলসন্নিভং পাশমুগ্রম্।
দন্তৈর্জম্বুফলাভৈঃ পরিহরতু ভয়ং পাতু মাং ভদ্রকালী।।'

এই পরিকল্পনা আশ্রয় করিয়া পরবর্তী কালে সম্ভবত বিভিন্ন স্থানে বিভিন্ন অনুরূপ লৌকিক দেবীর পরিকল্পনা করা হইয়াছিল। কলিকাতা কালীঘাটের কালীও তাহাদের অন্যতম। সমগ্র দাক্ষিণাত্য ব্যাপিয়া নিম্ন জাতির মধ্যে এখনও কালীপূজার ব্যাপক প্রচলন আছে; সেখানকার প্রাচীন ভাস্কর্যও বিভিন্ন প্রকৃতির বহু কালীমূর্তি আবিষ্কৃত হইয়াছে।

ইঁহাদের মধ্যে বিশেষ প্রকৃতির এক কালী দস্যু-তস্করের দেবতা ছিলেন। তান্ত্রিক আচারে তাঁহার পূজা হইত এবং তান্ত্রিক সমাজেই এই দেবতার উদ্ভব হইয়াছিল, 'তন্ত্রসারে' তাহার উল্লেখ দেখিতে পাওয়া যায়। 'চৈতন্য ভাগবতে' দেখিতে পাওয়া যায়, দুই চোর শিশু চৈতন্যকে হরণ করিবার জন্য এই দেবীর শরণাপন্ন হইতেছে। ধর্মমঙ্গল কাব্যেও আছে যে শিশু লাউসেনকে হরণ করিবার উদ্দেশ্যে ইন্দা মেটে নিশাযোগে কালীর পূজা করিয়া লইতেছে। এই বিশেষ প্রকৃতির কালীকে লইয়াই প্রাচীন বাংলায় বহু পাঁচালী রচিত হইয়া ছিল। তাহা 'চোরের পাঁচালী' নামে পরিচিত। কালিকা-মঙ্গলেও এই প্রকৃতির এক দেবীর উল্লেখ আছে। ইহার কাহিনীটি সংক্ষেপে আলোচনা করিয়া এই সম্বন্ধে অন্যান্য প্রশ্নের বিচার করা যাইতেছে,—

গভীর রাত্রে এক রাজপুত্র ভদ্রকালীর পূজা করিতেছিল, রাজপুত্রের নাম সুন্দর। পূজায় সন্তুষ্ট হইয়া কালী তাহার সম্মুখে উপস্থিত হইলেন, তাহাকে বলিলেন, 'যে বর প্রার্থনা কর, তাহা লইতে পার।' রাজপুত্র বলিল, 'নিভৃতে রাজকন্যা বিদ্যার সঙ্গে সাক্ষাতের বর প্রার্থনা করি।' কালী 'তথাস্তু' বলিয়া তাহাকে একটি শুকপক্ষী দিলেন, বলিলেন, এই পক্ষীটি তাহার এই কার্যের সহায়ক হইবে। সুন্দর শুকপক্ষী লইয়া অদৃশ্য যাত্রা করলি, অবশেষে তাহার প্রণয়িনী পিতৃরাজ্যে আসিয়া উপস্থিত হইল। ক্রমে সুন্দর রাজধানীতে আসিয়া পৌঁছিল।

১। V. A. Smith, *A History of Fine Art in India and Ceylon* (Oxford, 1911), Plate XLIII, 210.

নাই। ইহাদের উদ্ভবের ইতিহাস কিংবা ইহাদের রচয়িতারও কোনও পরিচয় পাওয়া যায় না। ইহা প্রকৃতপক্ষে বাংলার লোকসাহিত্যেরই অন্তর্গত। বাংলার লৌকিক সূর্যকাহিনীর বিশিষ্ট একটি ধারার সঙ্গেই এখানে পরিচয় হয়—এই ধারাটিরও সঙ্গে এই বিষয়ক স্বতন্ত্র ধারাটির যোগ নাই।

বাংলার লৌকিক সূর্যকাহিনীর স্বতন্ত্র একটি ধারা গতানুগতিক পথে অগ্রসর হইয়া মঙ্গলকাব্যের রূপের ভিতর দিয়া আত্মপ্রকাশ করিয়াছে। কিন্তু এই ধারাটি অত্যন্ত ক্ষীণ—কয়েকজন মাত্র কবি এই বিষয় অবলম্বন করিয়া সাধারণ কয়েকখানি মঙ্গলকাব্য রচনা করিয়াছিলেন। ইহাদের মধ্যে যে কাহিনীটি সাধারণত বর্ণিত হইয়া থাকে, তাহা সংক্ষেপে এই,—

এক দরিদ্র ব্রাহ্মণ,—তাহার দুই কন্যা, রুমুনা ও ঝুমুনা। কিছুদিনের মধ্যে ব্রাহ্মণের পত্নী বিয়োগ হইল—তিনি অতি কষ্টে কন্যা দুইটিকে লইয়া দিন যাপন করিতে লাগিলেন। ভোরবেলায় ব্রাহ্মণ ভিক্ষায় বাহির হইয়া যাইতেন, সারাদিন ঘুরিয়া যাহা পাইতেন, তাহা লইয়া সন্ধ্যায় বাড়ি ফিরিতেন—যাহা সংগ্রহ করিতে পারিতেন, তাহাতেই তিনজনের কোনরকমে দিন কাটিত। একদিন ব্রাহ্মণ যখন ভিক্ষায় বাহির হইয়া গেলেন, তখন তাঁহার কন্যা দুইটি নিকটেই এক বনের মধ্যে শাক তুলিতে গেল। পিতা বাড়ি ফিরিবার পূর্বেই তাহারা শাক তুলিয়া লইয়া বাড়ি ফিরিল। পরদিনও তাহারা এইরকম করিল। এইভাবে প্রত্যহ যখন তাহাদের পিতা বাড়ি হইতে বাহির হইয়া যাইতেন, তখনই তাহারা শাক তুলিবার জন্য বনের মধ্যে গিয়া প্রবেশ করিত, তিনি ফিরিবার পূর্বে তাহারা ফিরিয়া আসিত। একদিন যখন তাহারা এইভাবে বনের মধ্যে শাক তুলিতে গেল, তখন দেখিতে পাইল, দেবকন্যাগণ এক সরোবরের পার্শ্বে বসিয়া সূর্যদেবতার পূজা করিতেছে। ভগ্নী দুইজনকে তাঁহারা বলিল, 'সূর্যদেবতার পূজা কর, সকল বিপদ দূর হইবে।' ভগ্নী দুইজন সেখানেই দেবকন্যাদের সূর্যদেবতার পূজায় যোগদান করিল। সূর্যদেবতা তাহাদের ভক্তিতে প্রীত হইয়া স্বয়ং তাহাদের সম্মুখে আবির্ভূত হইলেন, এবং অচিরে তাহাদের দুঃখ দূর হইবে বলিয়া বর দিলেন। ভগ্নী দুইটি বাড়িতে ফিরিয়া দেখিল তাহাদের ভাঙ্গা কুটিরখানি রাজপ্রাসাদে পরিণত হইয়াছে—প্রথমে তাহারা তাহা চিনিতেই পারিল না, পরে সূর্যদেবতার বরের কথা স্মরণ করিয়া অতি সঙ্কোচের সঙ্গে গিয়া প্রাসাদে প্রবেশ করিল—ব্রাহ্মণ বাড়ি ফিরিলে তাঁহাকে সকল কথা খুলিয়া বলিল। পরদিন হইতে ব্রাহ্মণকেও আর ভিক্ষায় বাহির হইতে হইল না। সেই রাজ্যের রাজা সহসা একদিন দেখিলেন, রাজকন্যার অনেক বয়স হইয়াছে—তিনি প্রতিজ্ঞা করিলেন, পরদিন ঘুম হইতে উঠিয়া যাহারই মুখ প্রথম দেখিবেন, তাহার হস্তেই রাজকন্যাকে সমর্পণ করিবেন। সূর্যদেবতা স্বপ্নে রুমুনা ও ঝুমুনার নিকট আবির্ভূত হইয়া এই বৃত্তান্ত তাহাদিগকে বলিলেন এবং তাহাদের পিতাকে পরের দিন প্রভাতে রাজবাড়িতে যাইবার জন্য পরামর্শ দিতে বলিলেন। ভগ্নী দুইজন ভোর না হইতেই ব্রাহ্মণকে রাজবাড়িতে পাঠাইয়া দিল—রাজা ঘুম হইতে উঠিয়া সকলের আগে তাঁহারই মুখ দেখিতে পাইলেন। তাঁহার কথামত তিনি রাজকন্যাকে তাঁহারই হস্তে সমর্পণ করিলেন। রাজকন্যাকে লইয়া ব্রাহ্মণ নিজের গৃহে ফিরিয়া আসিলেন। ভগ্নী দুইজন তাহাদের বিমাতাকে পাইয়া প্রথম খুব খুশী হইল, কিন্তু অল্পদিনেই বুঝিতে পারিল, তাঁহার নিকট হইতে

তাহাদেব সুখেব আশা নাই। একদিন তাহারা সূর্যদেবতার পূজা করিতেছিল, বিমাতা তাহাতে আপত্তি করিলেন এবং তাহাদিগকে বাড়ি হইতে তাড়াইয়া দিবার জন্য স্বামীকে বলিলেন। বৃদ্ধ ব্রাহ্মণ তরুণী ভার্যার বশীভূত হইয়া পড়িয়াছিলেন, তিনিও ইহাতে আপত্তি করিতে পারিলেন না। কন্যা দুইটিকে মাসীর বাড়ি লইয়া যাইবেন বলিয়া ব্রাহ্মণ তাহাদিগকে লইয়া বাড়ি হইতে বাহির হইলেন,—দীর্ঘ পথ অতিক্রম করিয়া এক গভীর অরণ্যের মধ্যে প্রবেশ করিলেন। পথশ্রমে ক্লান্ত হইয়া কন্যা দুইটি এক গাছের নীচে শুইয়া ঘুমাইয়া পড়িল। এই সুযোগে ব্রাহ্মণ তাহাদিগকে সেইখানেই ফেলিয়া রাখিয়া নিজে একাকী বাড়ি আসিলেন। ঘুম ভাঙ্গিয়াই কন্যা দুইটি নিজেদের অবস্থা বুঝিতে পারিল। তখন গভীর রাত্রি। হিংস্র পশুর আক্রমণ হইতে আত্মরক্ষা করিবার জন্য তাহারা উপায় সন্ধান করিতে লাগিল। কিন্তু যখন তাহারা কোন উপায়ই দেখিতে পাইল না, তখন উপরিস্থিত অশ্বত্থ বৃক্ষকে সম্বোধন করিয়া কহিল, 'যদি সত্যযুগের অশ্বত্থ হও, তবে আমাদিগকে আশ্রয় দাও।' বলিবামাত্র অশ্বত্থ শাখা-প্রশাখা ভূমিতল পর্যন্ত আনত করিয়া দিল, তাহারা তাহাতে আরোহণ করিবামাত্র পুনরায় তাহা ঊর্ধ্বে উঠিয়া গেল—হিংস্র পশুর আক্রমণ হইতে তাহারা সেই রাত্রির জন্য রক্ষা পাইল।

পার্বতীপুরের রাজা অনঙ্গশেখর পরের দিন বনে শিকার করিতে আসিলেন। তিনি কন্যা দুইটিকে দেখিতে পাওয়া নিজের প্রাসাদে লইয়া গেলেন। বড়টিকে নিজে বিবাহ করিলেন ও ছোটটিকে তাঁহার কোটালকে সম্প্রদান করিলেন। কালক্রমে তাহারা উভয়েই অন্তঃসত্ত্বা হইল। একদিন রবিবারে যখন রাণী সূর্যদেবতার পূজা করিতেছিলেন, তখন রাজা সেখানে উপস্থিত হইলেন। তিনি জানিতে চাহিলেন, রাণী কাহার পূজা করিতেছেন। যখন শুনিতে পাইলেন, সূর্যদেবতার পূজা, তখন পদাঘাতে পূজার ঘট ভাঙ্গিয়া দিয়া রাণীর প্রাণবধ করিবার জন্য তাঁহাকে কোটালের হস্তে সমর্পণ করিলেন। কোটাল দয়া-পরবশ হইয়া গোপনে রাণীকে মুক্ত করিয়া দিল। রাণী অরণ্যে পলাইয়া গেলেন। যথাসময়ে দুই ভগ্নীর দুই পুত্র জন্মগ্রহণ করিল। রাণীর পুত্রের ম হইল দুখরাজ ও কোটোলের পুত্রেব নাম হইল সুখরাজ। জন্মের পর হইতে নাম হইল দুখরাজ নিজের পিতাকে দেখে নাই, সেইজন্য তাহার মনে শান্তি ছিল না। একদিন বনবাসিনী রাণী দুখরাজকে তাহার মাসীর বাড়িতে পাঠাইলেন, মাসী তাহাকে অনেক জিনিস দিলেন—তাহা লইয়া যখন সে মায়েব নিকট ফিরিতেছিল, তখন এক বৃদ্ধ ব্রাহ্মণের বেশ ধরিয়া সূর্যদেবতা আসিয়া তাহার নিকট হইতে তাহার কাড়িয়া লইয়া গেলেন। কাঁদিতে কাঁদিতে দুখরাজ শূন্য হাতে মায়েব নিকট ফিরিল। কিছুদিন পর বনবাস হইতে রাণী দুখরাজকে লইয়া নিজেও তাঁহার ভগ্নীর বাড়িতে আসিলেন। কোটালেরর সংসারে তাঁহার ভগ্নী সুখেই বাস করিতেছিলেন। ইতিমধ্যে সূর্যদেবতার কৃপায় রাজা অনঙ্গশেখরও নিজের পত্নীকে স্মরণ করিলেন—তিনি কোটালকে তাঁহার রাণীকে ফিরাইয়া দিতে বলিলেন। কোটালের গৃহেই রাজা ও রাণীর মিলন হইল—যখন রাজা-রাণী দুখরাজকে লইয়া প্রাসাদে ফিরিতেছিলেন, তখন পথিমধ্যে এক অমঙ্গল দেখিতে পাইয়া সাতজন হাড়ীর শিরশ্ছেদ করিবার আদেশ দিলেন। কোটাল বধ্যভূমিতে লইয়া গিয়া অবিলম্বে সাত হাড়ীর শিরশ্ছেদ করিল। এই সংবাদ শুনিয়া হাড়ীদের জননী পুত্রশোকে

বিলাপ করিতে লাগিল। সূর্যদেতা দয়াপরবশ হইয়া তাহাদের প্রাণ ফিরাইয়া দিলেন, দেখিয়া রাজা পরম বিস্মিত হইলেন; সূর্যদেবতার প্রতি রাজার বিশ্বাস হইল—তিনিও তখন হইতে পরম ভক্তিভরে তাঁহার পূজা করিতে লাগিলেন। সূর্যের কৃপায় তিনি পরম সুখে রাজত্ব করিয়া বৃদ্ধ বয়সে পুত্রকে সিংহাসন দিয়া স্বর্গারোহণ করিলেন।

## রামজীবন

এই কাহিনী লইয়া যে কয়খানি মঙ্গলকাব্য রচিত হইয়াছিল, তাহাদের একখানির মাত্র কবির পরিচয় পাওয়া যায়—তাঁহার নাম রামজীবন। ১৬৩১ শকাব্দ অর্থাৎ ১৭০৯ খ্রীষ্টাব্দে তিনি তাঁহার সূর্যমঙ্গল বা 'আদিত্য-চরিত' রচনা করিয়াছিলেন।[১] তিনি একখানি মনসা-মঙ্গলও রচনা করিয়াছিলেন, তাঁহার মনসা-মঙ্গলের আলোচনা সম্পর্কে তাঁহার বিস্তৃত পরিচয় দেওয়া হইয়াছে, এখানে তাহার পুনরুল্লেখ নিষ্প্রয়োজন। 'মনসা-মঙ্গল' রচনায় ছয় বৎসর পর রামজীবনের 'সূর্যমঙ্গল' রচিত হয়। তিনি ইহাকে 'আদিত্য-চরিত' বলিয়াও উল্লেখ করিয়াছেন। তিনি ইহাতে প্রচলিত সূর্যব্রতের কাহিনীকে একটি পাঁচালীর রূপ দিয়াছেন বলিয়া নিজেই উল্লেখ করিয়াছেন—তাঁহার পূর্বে এই বিষয়ক আর কোন পদ্য-রচনা প্রচলিত ছিল বলিয়া তিনি জানিতেন না। কিন্তু তথাপি কাহিনীটি তাঁহার মৌলিক নহে। পূর্ব ময়মনসিংহে প্রচলিত করমাদি ব্রতে উক্ত কাহিনীটি শুনিতে পাওয়া যায়। ধর্মপূজার আলোচনা প্রসঙ্গে উল্লেখ করিয়াছি, করমাদি ব্রত সূর্যেরই ব্রত। মেয়েদের মুখে মুখে প্রচলিত ব্রতকথার কাহিনীকে কোন কোন সময় পুরোহিত পদ্যরূপ দিয়া থাকেন, ক্বচিৎ তাহাতে কবিত্বের স্পর্শও অনুভব করা যায়—এই ক্ষেত্রেও তাহাই হইয়াছে দেখিতে পাওয়া যায়। রামজীবনের রচনা কবিত্বের বৈশিষ্ট্য-বর্জিত ও সর্বাংশেই শেষ যুগের মঙ্গল-কাব্যসমূহের বৈচিত্র্যহীন ও গতানুগতিক প্রণালীতে রচিত। ইহাতে বিশেষ লক্ষ্য করিবার মত কিছু নাই।

## বিবিধ কবি

মালাধর বসু নামক একজন কবি প্রায় অনুরূপ কাহিনী লইয়া 'অষ্টলোকপাল কথা' নামক একখানি ক্ষুদ্র কাব্য রচনা করিয়াছিলেন।[২] সূর্যকেই অষ্টলোকপাল বলিয়া উল্লেখ করা হইয়াছে। ইহা ব্যতীতও কালিদাস নামক একজন কবি সূর্যমঙ্গল অথবা সূর্যের পাঁচালী নামক একখানি আখ্যায়িকা কাব্য রচনা করেন বলিয়া জানিতে পারা যায়। তিনি নিজেকে 'দ্বিজ' বলিয়া উল্লেখ করিয়াছেন, ইহার অতিরিক্ত তাঁহার সম্বন্ধে আর কিছু জানিতে পারা যায় না। তিনি খ্রীষ্টীয় অষ্টাদশ শতাব্দীতে আবির্ভূত হইয়াছিলেন বলিয়া অনুমান করা হইয়াছে। দ্বিজ কালিদাস নামক অন্যান্য বিষয়ক মঙ্গলকাব্যের একজন কবির সঙ্গে তাঁহার কোনও সম্পর্ক আছে কিনা, তাহা জানিবার উপায় নাই।

১ সা-প-প ১৩ ৮৯

২ পু-প ১৫-১৯

## গঙ্গামঙ্গল

গঙ্গার মাহাত্ম্য এবং ভগীরথ কর্তৃক মর্ত্যে গঙ্গা আনয়নের বৃত্তান্ত লইয়া কয়েকখানি কাব্য রচিত হইয়াছিল, তাহা প্রধানত গঙ্গামঙ্গল নামে পরিচিত। পুরাণ কাহিনী ইহার মূল ভিত্তি হইলেও ইহা মঙ্গলকাব্যের আকারেই লিখিত এবং মঙ্গলকাব্যের মতই দেবতার প্রতি ভক্তি ও বিশ্বাসের আধার। তবে বৈষ্ণবভাবে প্রভাবিত বলিয়া ইহার ভক্তি ও বিশ্বাসের মধ্যে সাত্ত্বিক শুচি ও রচনার মধ্যে সংযম লক্ষ্য করা যায়।

কবে হইতে গঙ্গামঙ্গল রচিত হইতেছে, তাহার সঠিক বিবরণ জানিতে পারা না গেলেও এ পর্যন্ত এই শ্রেণীর যত কাব্যের সন্ধান পাওয়া গিয়াছে, তাহাদের মধ্যে মাধবাচার্য রচিত গঙ্গামঙ্গলই সর্বাপেক্ষা প্রাচীন। মাধবাচার্য শ্রীকৃষ্ণমঙ্গল এবং চণ্ডীমঙ্গল রচয়িতা মাধবাচার্য বলিয়াই মনে হয়। পূর্বেই উল্লেখ করিয়াছি, তিনি সপ্তদশ শতাব্দীতে বর্তমান ছিলেন। ইহার পর আর যে কয়খানি গঙ্গামঙ্গল রচিত হইয়াছে, তাহাদের প্রত্যেকটিই সপ্তদশ শতাব্দীর পূর্ববর্তী রচনা বলিয়া গ্রহণ করা যায় না। ইহাদের মধ্যে দ্বিজ গৌরাঙ্গ প্রণীত গঙ্গামঙ্গল, জয়রাম বিরচিত গঙ্গামঙ্গল, দ্বিজ কমলাকান্ত রচিত গঙ্গার পাঁচালী, শঙ্করাচার্য (?) রচিত 'বিষ্ণুপদ তীর্থনাম', দুর্গাপ্রসাদ মুখুটি রচিত 'গঙ্গাভক্তিতরঙ্গিণী' ইত্যাদির নাম বাংলা সাহিত্যের ইতিহাসে উল্লিখিত হইয়া থাকে। সম্প্রতি মেদিনীপুর জেলার ঘাটাল মহকুমার বাসুদেবপুর গ্রাম হইতে 'জাহ্নবী-মঙ্গল' নামে গঙ্গামঙ্গল কাব্যের একখানি নূতন পুঁথির সন্ধান পাওয়া গিয়াছে। পুঁথিখানি এখনও মুদ্রিত হইয়া প্রকাশিত হয় নাই; সুতরাং ইহার বিষয়ে একটু বিস্তৃত আলোচনা করা যাইতেছে।

ইহা ১৭৪ পাতার তুলোট কাগজের পুঁথি।[১] লিপিকাল ১৬৪৬ শকাব্দ, সন ১১৩১ সাল। এই পুঁথিটি মেদিনীপুর জেলার ঘাটাল মহকুমার বাসুদেবপুর গ্রাম হইতে পাওয়া গিয়াছে। লিপিকার বাসুদেবপুর-নিবাসী সীতারাম সুর। গ্রন্থটির রচনাকাল পুঁথিটির লিপিকাল হইতে খুব বেশি প্রাচীন নহে।

কাব্যের মধ্যে কবির যেটুকু পরিচয় পাওয়া গিয়াছে, তাহাতে নিশ্চিত বলা যায় যে, কবি কখনই বাসুদেবপুর-নিবাসী ছিলেন না। কাব্যের মধ্যে কবি বহুবার অম্বিকানগরের উল্লেখ করিয়াছেন এবং একস্থানে বর্ধমানের রাজা 'ভূপতি বাবুরায়' ও কীর্তিচন্দ্রের উল্লেখ করিয়াছেন। কবি নিজেকে একাধিকবার অম্বিকানগরবাসী বলিয়াছেন। তাই মনে হয়, বর্ধমান জেলার গঙ্গাতীরস্থ কাল্না-অম্বিকানগরেই ছিল কবির নিবাস।

'জাহ্নবী-মঙ্গলকাব্য' আঠারটি পালায় বিভক্ত। প্রথম দুইদিন কেবলমাত্র নিশাপালা, তৃতীয় দিবস হইতে দশম দিবস পর্যন্ত প্রতিদিন দুইটি করিয়া পালা—দিবাপালা ও

---

১ আমার ছাত্র শ্রীমান মৃগাঙ্কভূষণ ভট্টাচার্য এই পুঁথিখানির সন্ধান দিয়া বাংলা সাহিত্যের ইতিহাস বিষয়ে গবেষকদিগের কৃতজ্ঞতাভাজন হইয়াছেন। মেদিনীপুর জেলার বাসুদেবপুরের অধিবাসী শ্রী[illegible]ানন্দ রায় মহাশয়ের নিকট ইহার একমাত্র পুঁথি[illegible] গৃহীত আছে।

নিশাপাল। দশম দিবস পাত্রের পালাটি দীর্ঘতম—ইহাকে 'জাগরণ পালা' বলা হইয়াছে। ইহাতে গঙ্গার বিবাহ, শান্তনু এবং ভীষ্মের কাহিনী বিবৃত হইয়াছে। এই পালার শেষে লিখিত আছে—

'জাগরণ পালা সাঙ্গ। প্রাতে সংক্ষেপে ভারতকথা লিখিয়া সাঙ্গ।।' ইহার পরে সংক্ষেপে মহাভারতের কাহিনী বর্ণিত হইয়াছে। ইহা প্রকৃতপক্ষে একাদশ দিবসের ঊনবিংশ পালা।

'জাহ্নবী-মঙ্গলে'র আঠারটি পালার মধ্যে সতেরটি পালার পরিচয় পাওয়া গিয়াছে। ষোড়শ পালাটি সম্পূর্ণ এবং পঞ্চদশ ও সপ্তদশ পালা দুইটি আংশিক খণ্ডিত। নিম্নে সতেরটি পালার পরিচয় দেওয়া হইল—

(১) দেব সম্ভাষণ, (২) গঙ্গার জন্ম, (ইহাতে তিলোত্তমা-সুন্দ-উপসুন্দের কাহিনীও আছে), (৩) বলি উপাখ্যান, (৪) ভগীরথ জন্ম, (৫) সগর বংশ পালা, (৬) সৌদাস মুক্ত পালা, (৭) গৃধর (গৃধ্র) পালা, (৮) ভেকভেকী পালা, (৯) বকীমুক্ত, (১০) কালকল্প উপাখ্যান, (১১) প্রয়াগ মাহাত্ম্য, (১২) মাধব-সুলোচনা পালা, (১৩) সুলোচনা হরণ, (১৪) মাধব স্বর্গদাস, (১৫) বারাণসী মাহাত্ম্য (খণ্ডিত), (১৬) ষোড়শ পালাটি সম্পূর্ণ খণ্ডিত (এইখানে ১৩টি পাতা নাই), (১৭) কৃষ্ণনৃপ স্বর্গবাস (প্রথমাংশ খণ্ডিত), (১৮) রাত্রে জাগরণ পালা—গঙ্গার বিবাহ।

এই পুঁথির প্রথম পৃষ্ঠায় আছে—

অবনীর মধ্যে ধন্য অম্বিকানগর।
অম্বুরীশ আদি মুনি আছে বহুতর।।

গঙ্গার পশ্চিমভাগ অতি মনোহর।
ব্রাহ্মণ ক্ষত্রিয় বৈশ্য বসতি বিস্তর।।

বৈদ্যবর্গ বিদ্যা ...... ...

এইখানে পুঁথিটি খণ্ডিত।

৭৯।২ পৃষ্ঠায় একটি বিস্তৃত বিবরণ পাওয়া গিয়াছে। ইহাতে যে ঐতিহাসিক তথ্য পাওয়া যায়, তাহা হইতে লেখকের রচনাকাল সম্পর্কে নিঃসন্দিগ্ধ হওয়া যায়।

গঙ্গাগাথা পদ্মমধু পান অভিলাষ।
অম্বিকা নিবাসী তাহা সতত প্রয়াস।।

গঙ্গার পশ্চিমভাগে বসতি সুসার।
জ্ঞানবান্ সর্বজন নহে কদাচার।।

বিপ্রবর্গ বিদ্যারম্ভ বিবিধ প্রকার।
ক্ষত্রিয় ক্ষিতির নাথ সম নাহি যার।।

বৈশ বৈভব অতি বাণিজ্য সতত।
নানা জাতি শূদ্র তথা আছে কতকত।।
বৈদ্যবর্গ যশবান্ কায়স্থ প্রবীণ।
বিশ্বামিত্র শৌকালিন গৌতম কুলীন।।
দত্ত আদি দর্পবান্ বসতি সুসার।
সদ্‌গোপ সদাচার সৎ ব্যবহার।।
নবশাখ বহুস্থিতি পঞ্চম বণিক।
নাগরী নগরবাসী বড়ই রসিক।।
পশ্চিমা পণ্ডিত যত পরম ভাজন।
উৎকলিয়া গঙ্গাবাসী করিছে শোভন।।
উত্তর হইতে বৈসে বারেন্দ্র ঠাকুর।
অদ্বৈত দৌহিত্র যথা পাপ করে দূর।।
গঙ্গাবাস করিয়াছে অনেক বাঙ্গাল।
গোদ-গলগণ্ড-গর্ব গিয়াছে তাহার।।
যবন যতেক স্থিতি জড়তা বিহীনে।
যথার্থ যতেক কর্ম আপনার দিনে।।
যথায় ভূপতি বাবুরায়ের সন্ততি।
কীর্তিচন্দ্র মহারাজ জগতে খেয়াতি।।
যাহার জননী যতি কৃষ্ণ পরায়ণী
বহু রাজ্য সুশাসিত কৈল ঠাকুরাণী।।
নবরত্ন সম সভা জগতে বাখানে।
অবন অতুল বিপ্র তুষিলেন দানে।।
তাহার আশ্রিত বংশী ঘোষের নন্দনে।
শ্রীপ্রাণবল্লভ ভণে গুরুর চরণে।।

ভণিতা : অধিকাংশ স্থলে নিম্নলিখিত ভণিতাটি দৃষ্ট হয়—

গঙ্গার চরণ সার ভরসা কেবল।
শ্রীপ্রাণবল্লভ ভণে জাহ্নবীমঙ্গল।।

নিম্নলিখিত ভণিতায় কবি সংক্ষেপে আত্মপরিচয় দিয়াছেন :

অম্বিকানগরে স্থিতি কৃষ্ণপদে করি নতি
বিরচিল শ্রীপ্রাণবল্লভ

নাহি মোর জ্ঞানলেশ কিছু না করিহ দ্বেষ
নরদেহ পরম দুর্লভ।। (৯৮।১)

কবি যে বৈষ্ণব ছিলেন, তাহার পরিচয় গ্রন্থটির আদ্যন্ত ছড়াইয়া আছে। একাধিক স্থানে কবি 'ক্রিয়াযোগসারে'র উল্লেখ করিয়াছেন—

ক্রিয়াযোগ সাব কথা করহ শ্রবণ।
জাহ্নবী চরণে ভণে বংশীর নন্দন।।

অন্যত্র ঃ

ক্রিয়াযোগে সার গাথা জাহ্নবীমঙ্গল পোথা
শ্রবণে পাতক হয় নাশ।
যে দেশে গঙ্গার নাম তার সিদ্ধি মনস্কাম
প্রাণ ভণে না কর নৈরাশ।।

সমগ্র কাব্যখানি আলোচনা করিলে দেখা যায় যে, ইহার সমস্ত কাহিনীই মহাভারত ও পদ্মপুরাণান্তর্গত 'ক্রিয়াযোগসার' হইতে গৃহীত. দেবসম্ভাষণ, গঙ্গার উৎপত্তি, বলি উপাখ্যান, ভগীরথ জন্ম, সগরবংশ পালা, সৌদাসমুক্ত পালা এবং গঙ্গার বিবাহ মহাভারত ও অন্যান্য পুবাণ হইতে গৃহীত হইয়াছে। গৃধ্র পালা, ভেকভেকী পালা, কালকল্প উপাখ্যান, মাধব-সুলোচনা আখ্যান ক্রিয়াযোগসার হইতে গৃহীত। ধর্মস্থ ধার্মিক কথা, মঞ্জুকলার শাপমুক্তি প্রভৃতি কাহিনী ক্রিয়াযোগসারে আছে। এইজন্য 'জাহ্নবী-মঙ্গলকাব্য' মৌলিক কাব্যের পর্যায়ে পড়িতে পারে না. ইহা একান্তভাবেই অনুবাদ কাব্য।

মহাভারত ও বিভিন্ন পুরাণে দেখা যায়, শৌনক প্রশ্নকর্তা এবং সৌতি বা সুত উত্তরদাতা। পদ্মপুরাণের ক্রিয়াযোগসারের প্রারম্ভে আছে—

একদা মুনয়ঃ সর্বে সর্বলোকহিতৈষিণঃ।
সুরম্যে নিমিষারণ্যে গোষ্ঠীং চক্রুর্মনোরমাং।।
তত্রান্তরে মহাতেজা ব্যাসশিষ্যো মহাযশাঃ।
সূতঃ শিষ্যগণৈর্যুক্তঃ সমায়াতো হরিং স্মরন্।। . .
তত্রোপবিষ্টং তং সূতং শোনকো মুনিসত্তমঃ।
বদ্ধাঞ্জলিরিমাং বাচমুবাচ বিনয়ান্বিতঃ।।
শৌনক উবাচ ঃ

জাহ্নবীমঙ্গলের প্রতি পালার সূচনায় আছে নৈমিষারণ্য, 'সৌনকাদি মুনিগণ' ও 'সূতে'র কথা।

নিমিষকানন স্থল অতি নিরমল।
শৌনকাদি যথাস্থিতি ঋষির মণ্ডল।।

ব্যাসাসনে সুত যথা কহেন পুরাণ।
জিজ্ঞাসিল মুনিগণ না করিহ আন।।

শুনিল গঙ্গার বার্তা দ্রবময় হরি।
তোমার প্রসাদে সভে ভবাগারে তরি।।

পাদোদ্ভবা করি গঙ্গা তিনলোকে কয়।
বিবরিয়া কহ তত্ত্ব ঘুচাহ বিস্ময়।।

সুত বলে সর্বজন শুনহ আখ্যান।
বলি হৈতে পাদোদ্ভবা হৈলা ভগবান্।। .... ইত্যাদি

মাধব-সুলোচনা কাহিনী 'ক্রিয়াযোগসারে' প্রদত্ত কাহিনীর যথাযথ অনুবাদ. কথোকথন অংশও অনূদিত হইয়াছে।

রাজপুত্র মাধব স্নানরতা যুবতীকে দেখিয়া মুগ্ধ ঃ

দদর্শ যুবতীমেকাং সরসি স্নানতৎপরাম্।
স্নানার্দ্রদিব্যবসনৈর্ব্যক্তীকৃতকলেবরাম্।
স্বকীয় মুখসৌন্দর্য জিত পূর্ণনিশাকরাম্।।

রাজপুত্র তাহার আলিঙ্গন প্রার্থনা করিলে চন্দ্রকলা বলিল—

বলাদালিঙ্গ্য মামত্র যশঃ কিন্তে ভবিষ্যতি।।

পরস্ত্রিয়ং সমালিঙ্গ্য ক্ষণমাত্রাং সুখং ভবেৎ।
ইহাপকীর্তি শেষে চ দুঃখং কল্পশতাবধি।। ...

মাংস-পূরীষাস্থি-নির্মিতং মে কলেবরম্।
এতদেব সমালোক্য স্মরস্য শতাং গতঃ।।

প্রাণবল্লভের কাব্যে আছে ঃ

দূর হইতে সরোবরে দেখিল যুবতী। . . .
একাকিনী স্নান করে জলেতে নাম্বিয়া।।

প্রথম যৌবন তার পরম সুন্দরী।
তার রূপে নিন্দা করে স্বর্গ বিদ্যাধরী। ...

পরপত্নী পরসনে পাতক সঞ্চয়।
আলিঙ্গন কৈলে তায় নাহি হয় ভয়।।

এক ক্ষণ মিথ্যা মুখে কেন অভিলাষ।
ঘোর পরিহর নৃপ তেজ্জ পরিহাস।।

মলমূত্র পূর্ণ দেহ প্রশংসিত নয়।

সে ছার দেহের গর্ব উচিত না হয়।।

এইরূপ নানা স্থলে সংস্কৃতের বিশ্বস্ত অনুবাদ লক্ষিত হয়। শান্তনু ও ভীষ্মের কথোপকথনে কবি সংস্কৃত মহাভারতকে পুরাপুরি অনুসরণ করিয়াছেন।

যদিও গঙ্গামঙ্গল মূলত অনুবাদ কাব্য, তথাপি ইহার কবিত্ব অস্বীকার করা যায় না। ভাষার প্রসাদগুণ এবং বর্ণনার সৌকুমার্যের জন্য কাব্যটি সুখপাঠ্য এবং আকর্ষণীয় হইয়া উঠিয়াছে। উদাহরণ স্বরূপ 'তিলোত্তমা'র বর্ণনাটি উল্লেখযোগ্য ঃ

সীমন্তে সিন্দুর বেড়ি শশধর
আধা নীলমণি সাজে।
তিল ফুল নাসা তথি কাম কীসা
কাম চাপ ভুরু রাজে।।
পয়োধর মাঝে রত্নহার সাজে
মালতী রঞ্জিত তথি।
হরের ডম্বরু ভঞ্জিত কটিবর
কিঙ্কিণী সুনাদ অতি।।
করেতে কঙ্কণ করে ঝন্‌ঝন্
সরসিজ হাথে করি।
আকাশের পথে মিলে জুতে জুতে
দনুজের মন হরি।।
রামা নেত্র বাণে স্থির করি প্রাণে
বিজুরি নিন্দিত হাস।
পীযূষ সমান ক্ষণে ক্ষণে গান
সমীরণে উড়ে বাস।।

শ্রীহরির বর্ণনা—

চতুর্ভুজ মনোহর কৌস্তুভ ভূষণ।
চন্দন চর্চিত তনু পরম শোভন।।
শঙ্খচক্র গদাপদ্ম হস্তে লইয়া।
মালতী মল্লিকা মালা গলায় পরিয়া।।
সুগন্ধ সৌরভে অলি ধায় মধুলোভে।
পাদপদ্মে ভৃঙ্গগণ থরে থরে শোভে।। ৪৭।১

রাজা শান্তনু দাসরাজকন্যা সত্যবতীকে দেখিয়া মুগ্ধ। কিন্তু দাসরাজ তাঁহাকে কন্যা

সম্প্রদান করিতে অনিচ্ছুক। তাই রাজা শান্তনু বিষন্ন। স্নানাহার ত্যাগ করিয়া তিনি শয্যা গ্রহণ করিয়াছেন। পুত্র দেবব্রত পিতার নিকটে গিয়া তাঁহার বিষন্নতার কারণ জিজ্ঞাসা করিলে—

পুত্রের দেখিয়া যত্ন কহেন রাজন।
তোমার সমান মোর নাহি অন্যজন।।
এক পুত্র হও তুমি সহস্র সমান।
গঙ্গার গর্ভেতে জন্ম জগতে বাখান।।
চিত্তে তোলপাড় করি না হয় নির্ণয়।
এক চক্ষু চক্ষু নহে জানিল হৃদয়।।
এক নাসা কর্ণ কর এক পদ যার।
এক হৈতে শোভা নহে এই চমৎকার।।
একেতে অনেক তুমি ইহা ভালে জানি।
তথাপিও অনুক্ষণ হৃদে অনুমান।।

বুদ্ধিমান দেবব্রত। সচিবের নিকট গিয়া সমস্ত ব্যাপার জানিয়া লইল। সমস্ত রচনাটি এইরূপ প্রসাদগুণসম্পন্ন বলিয়া সুখপাঠ্য হইয়াছে।

কয়েকটি প্রবাদ বচনকেও কবি তাঁহার কাব্যে স্থান দিয়াছেন ঃ

বড় বড় বানরের বড় বড় পেট।
লঙ্কার নামেতে যেন শির করে হেঁট।।

মধ্যযুগীয় বাংলা সাহিত্যের কাহিনীকাব্যকারগণের পার্শ্বে প্রাণবল্লভ ঘোষও সম্মানিত আসন লাভ করিবার যোগ্য। পূর্ববর্তী যুগের কবি মুকুন্দরামের মত তাঁহার গভীর জীবনদৃষ্টি ও অনন্যসাধারণ চরিত্রচিত্রণ-ক্ষমতা ছিল না, অথবা পরবর্তী যুগের কবি ভারতচন্দ্রের মত তাঁহার আলাংকারিক চমৎকৃতি ও বাগ্‌বৈদগ্ধ্য ছিল না। রামেশ্বরের মত দেবলীলার আধারে তিনি চাষী গৃহস্থ ঘরের পাঁচালী রচনা করিতে পারেন নাই, এ'কথাও সত্য। তথাপি যে সুরুচি ও শালীনতা এবং প্রাঞ্জল ভাষা সমসাময়িক কবি ঘনরামকে কবিত্ব-গৌরবভূষিত করিয়াছে, প্রাণবল্লভ ঘোষও বহুলাংশে সেই গৌরব লাভের অধিকারী। জাহ্নবী-মঙ্গলে চণ্ডী-মঙ্গলা, মনসা-মঙ্গল অথবা ধর্মমঙ্গলের কাহিনীগৌরব নাই, দেবলীলার অন্তরালে মানবজীবনরসের উৎসারেরও অবকাশ অল্প, তবুও এই কাব্য যে একদিন স্মার্ত হিন্দুর ধর্মপিপাসাকে মিটাইয়াছিল, তাহাতে সন্দেহ নাই। কবি সত্যই বলিয়াছেন ঃ

জাহ্নবী মঙ্গল পোথা অমৃত লহরী।
পিবত ভকতলোক কর্ণকুট ভরি।।

মহাকবি কৃত্তিবাস বঙ্গভারতী মন্দিরে হিন্দুর পৌরাণিক ধর্মচেতনার যে মঙ্গলদীপ

জ্বালাইয়াছিলেন, মালাধর বসু ও কাশীরাম দাস যে প্রদীপশিখাকে সযত্নে রক্ষা করিয়াছিলেন, প্রাণ বল্লভ ঘোষও তাহাকে সযত্নে রক্ষা করিতে চাহিয়াছিলেন—এইজন্য সাহিত্যের ইতিহাসে তাঁহার নাম স্মরণীয়।

সম্প্রতি চণ্ডীমঙ্গলের কবি অকিঞ্চন চক্রবর্তী রচিত একখানি 'গঙ্গামঙ্গল' আবিষ্কৃত হইয়াছে।[১] তাঁহার রচিত চণ্ডীমঙ্গলের আলোচনা সম্পর্কে তাঁহার বিস্তৃত পরিচয় দেওয়া হইয়াছে। 'গঙ্গামঙ্গলে'ও তাঁহার অনুরূপ বৈশিষ্ট্য প্রকাশ পাইয়াছে।

---

১ সাহিত্য পরিষদ পত্রিকা, ১৩৭৯, পৃ. ২৭-৩৭।

## পঞ্চানন-মঙ্গল

দ্বিজ শ্রীরঘুনন্দনের ভণিতায় পঞ্চানন-মঙ্গলের দুইখানি পুঁথি পাওয়া গিয়াছে। পুঁথি দুইটির মধ্যে স্থানে স্থানে সামান্য পাঠছভেদ, কোতাও বা বর্ণনাংশে ছেদ লক্ষ্য করা যায়। তবে মূল কাহিনী একই।

**কাহিনী ঃ—** কার্তিকের হাতে পরাজিত তারক বীরের উদ্ধারের জন্য দেবতাগণের অনুরোধে শিব পঞ্চমুখে গান ধরিলেন। সেই বিগলিত সংগীতধারা হইতে ব্যাধির অধিদেবতা পঞ্চাননের জন্ম। মর্ত্যে পূজা প্রচারের উদ্দেশ্যে পঞ্চানন তাঁহার পাত্র বঙ্করাজের পরামর্শে অবন্তীরাজের সভায় আসিয়া আবির্ভূত হইলেন। ব্রাহ্মণের ছদ্মবেশে রাজাকে তিনি পঞ্চানন পূজা করার উপদেশ দিলেন। রাজা এবং তাঁহার পার্ষদগণ সে কথা হাসিয়া উড়াইয়া দিলেন। সুতরাং শুরু হইল প্রতিশোধ গ্রহণের পালা। পঞ্চাননের আদেশে ভীষণ প্রতাপ চৌষট্টি ব্যাধি উপস্থিত হইল। প্রথমে তাহারা পাত্রমিত্রদের ধরিল, পরে নৃপতিতনয় মণিময় আক্রান্ত হইল। একমাত্র পুত্রকে অচৈতন্য দেখিয়া রাজারাণী যখন ক্রন্দনে ব্যাকুল, তখন পঞ্চানন ব্রাহ্মণরূপে আসিয়া তাহার জ্ঞান ফিরাইলেন এবং স্বপ্নে দেখা দিয়া মণিময়কে তাঁহার পূজা করিবার আদেশ দিলেন। পুত্রের কথায় মহারাজ মহাসমারোহে পঞ্চানন-পূজার আয়োজন করিলেন।

পূজাশেষে মণিময় শুভক্ষণে জনক-জননীর আশীর্বাদ লইয়া সপ্তডিঙা বাহিয়া পাটন-দর্শনে চলিল। অবন্তীনগর পিছনে রহিল। নবদ্বীপ, হুগলি, খড়দহ পার হইয়া ছত্রভঙ্গ-সেতুবন্ধ প্রভৃতি স্থান সম্পর্কে নানা পৌরাণিক কাহিনীকথা শুনিতে শুনিতে অবশেষে তাহার ডিঙা অমূল্যপাটনে গিয়া ভিড়িল। কিন্তু কপাল মন্দ! সেই দেশের রাজার আজ্ঞায় মণিময় কারাগৃহে বন্দী হইল। বিপদে পড়িয়া মণিময় পঞ্চাননের নাম স্মরণ ব্যাকুল প্রার্থনা জানাইল। ভক্তের দুঃখে কাতর পঞ্চানন রাজাকে আদেশ দিলেন—

মম ব্রতদাস বটে সাধুর নন্দন।
নিজ কন্যা বিভা দিবে দুর্জয় রাজন।।

প্রথমে ইতস্তত করিলেও রোগের আশঙ্কায় রাজা শেষ পর্যন্ত মণিময়কে মুক্ত করিয়া পরম সমাদরে তাহাকে সিংহাসনে বসাইলেন এবং তাহাকে নিজ কন্যা দান করিলেন। শ্বশুরগৃহে সুখসম্ভোগের মধ্যে মণিময় কিছুকাল পঞ্চাননের কথা ভুলিয়াছে। দৈবাদেশে তাহার চৈতন্য হইল এবং সে দেশে ফিরিবার উদ্যোগ করিল। মাতাপিতাকে কাঁদাইয়া রাজকন্যা মালতীও স্বামীর সঙ্গ ধরিল। তাহাদের ডিঙা অবন্তীনগরে পৌছিলে মণিময়ের জননী সানন্দে পুত্র ও পুত্রবধূকে বরণ করিলেন। সঙ্গে সঙ্গে রাজগৃহে পঞ্চাননের পূজারও আয়োজন হইল। পূজায় সন্তুষ্ট হইয়া ঠাকুর পঞ্চানন রাজাকে তাঁহার অভীষ্ট বর দান করিলেন।

কাহিনী এই পর্যন্ত। ইহার পর অষ্টমঙ্গলা অংশে আছে অবন্তীরাজের স্বর্গগমনের কথা এবং কৈলাসশিখরে বিশ্বনাথের নিকট আটদিনের ব্রতকথায় পঞ্চাননের নিজ পূজাপ্রচারের কাহিনী বর্ণনা। পুঁথিটির বিষয়ের অন্যান্য তথ্য এই ঃ—

(১) পঞ্চানন-মঙ্গলের পুঁথিটি ১২০০ সালের ২৫শে অগ্রহায়ণ শুক্রবার শ্রীরামকান্তনাথ পণ্ডিত কর্তৃক অনুলিখিত হয়।

(২) পুঁথির মধ্যে বহু আধুনিক স্থাননামের উল্লেখ আছে। এমন কি, মণিময়ের যাত্রাপথে কবি কলিকাতা শহরের কথাও উল্লেখ করিয়াছেন।

(৩) কাহিনী কথনে বহুস্থানে লোকসাহিত্যের অনুরূপ বাগ্‌ভঙ্গি লক্ষণীয়। যেমন—

(ক) আরতি পাইয়া বিশাই কোন বুদ্ধি কৈল
(খ) তখন ত রাজপুত্র কোন বুদ্ধি কৈল
(গ) 'সুবুদ্ধি পাত্রেরে তবে কুবুদ্ধি লাগিল'
ইত্যাদি।

(৪) আখ্যান-বিবৃতির ফাঁকে ফাঁকে কোথাও গৌরাঙ্গ বা রাধাকৃষ্ণবিষয়ক পদের অথবা অন্য কোন পালাকীর্তনের বিচ্ছিন্ন অংশ পুঁথিতে পাওয়া গিয়াছে। মনে হয়, এগুলি পরবর্তী গায়েনদের সংযোজন। যেমন—

(ক) গোরা প্রেমভরে চলিতে না পারে,
আরে ও বিনোদ গোরা চলিতে না পারে।
(খ) বাছা কার বোলে কোথা যায় ছাড়িয়া জননীরে
আরে রাম রে বাছা আয় করি কোলে রে।
(গ) কি আর গঙ্গাবাসে আহা মরি
অপরূপ নিরক্ষিলেন হর হরি।
(ঘ) জগন্নাথে লীল্যা একি বলরামে লীলে
চণ্ডালে আনিলে অন্ন ব্রাহ্মণেতে খেলে।।
(ঙ) কুল মজালে কুল মজালে শ্যাম
বংশী বাজায়া বংশী বাজায়া।।
(চ) ও মোর বঁধুয়া হেঃ প্রাণের বধুয়া হেঃ আজি রহ দেশে।
(ছ) চল ঘরে যাই রে বলাই চল ঘরে যাই
সন্ধ্যার সময় হইলে গোধন হারাই রে ...।
(জ) আজি সুপ্রভাত দিন রে রাম আইল দেশে রে....।

প্রক্ষিপ্ত অংশগুলি অনেক ক্ষেত্রেই কাহিনীর পক্ষে অপ্রাসঙ্গিক।

(৫) দ্বিজ রঘুনন্দন তাঁহার কাহিনীতে মঙ্গলকাব্যের প্রচলিত রীতি অনুসরণে একটি 'বারমাস্যা' সংযোগ করিয়াছেন। মণিয়ের পত্নী মালতী স্বামীর সহগমন অভিলাষে তাহাকে বারমাসের দুঃখ সম্পর্কে সচেতন করিয়া দিয়া বলিয়াছে—

বৈশাখে জৈষ্ঠী মাসে প্রবল তপন
পীড়য়ে শরীর জ্বলে রবির কিরণ।
আষাঢ় শ্রাবণ মাসে ঘন মেঘ ডাকে
নবীন জলধর মত্ত ডাকয়ে দারুকে। .... ইত্যাদি।

## সুবচনী-মঙ্গল

সুভদামঙ্গল বা সুবচনীমঙ্গল নামক একখানি ক্ষুদ্র মঙ্গলকাব্যের সন্ধান পাওয়া গিয়াছে।[১] একাধিক কবি যেমন দ্বিজমাধব, দ্বিজ শ্রীরামজীবন, মাধবদাস ইঁহারা এই বিষয়ে কাব্য রচনা করিয়াছিলেন। ইঁহাদের প্রত্যেকের রচিত কাব্যই হুগলী জেলার গ্রামাঞ্চল হইতে সন্ধান পাওয়া গিয়াছে।

সুভদা বা সুবচনীদেবীর কোনও মূর্তি নাই। গৃহে কোনও শুভকর্ম উপলক্ষে গৃহাঙ্গিনায় একটি ক্ষুদ্র পুষ্করিণীর আকৃতি গর্ত করা হয়, তাহা দূর্ব দ্বারা পূর্ণ করা হইয়া থাকে। তারপর একটি শিলনোড়ার আকৃতি পাথর সিন্দুরে লিপ্ত করিয়া সেই গর্তের মধ্যে স্থাপন করা হয়। কলা দিয়া ২১টি হাঁস তৈরি করিয়া সেই গর্তের পার্শ্বে রাখা হয়। হাঁসগুলির মধ্যে একটি হাঁস খোঁড়া বলিয়া নির্দেশ করা হয়। সেই ভাবেই সুবচনী দেবীর পূজা হইয়া থাকে। পূর্ব বাংলায় তাঁহার পূজার রীতি কিছু স্বতন্ত্র, তবে পূর্ব বাংলায় সুবচনীর কোনও পাঁচালী কিংবা মঙ্গলকাব্য শ্রেণীর রচনা পাওয়া যায় না।

সুবচনীর মাহাত্ম্য-কীর্তন করিয়া মঙ্গলকাব্যের রীতিতে যে ক্ষুদ্র পাঁচালী জাতীয় কাব্য রচিত হইয়াছে, তাহাই এখানে সুবচনী-মঙ্গল বলিয়া উল্লেখ করা হইতেছে, নতুবা ইহার কোনও কবিই তাঁহার রচনাকে 'মঙ্গল' বলিয়া উল্লেখ করেন নাই—পাঁচালী বলিয়াই উল্লেখ করিয়াছেন, যেমন--

সুবচনীর চরণ ভাবিয়া অনুখন।
পাঁচালী প্রবন্ধে কিছু মাধব বচন।।

অবশ্য অনেক মঙ্গলকাব্যের কবিও তাঁহাদের রচনাকে পাঁচালী বলিয়া উল্লেখ করিয়াছেন। একটি পুঁথির পুষ্পিকায় ইহাকেও 'মঙ্গল' বলিয়া উল্লেখ করা হইয়াছে। যেমন 'ইতি সুভদামঙ্গল সমাপ্তং'। সুবচনীর প্রচলিত ব্রতকথাটিই এখানে পাঁচালীর আকারে রচিত হইয়াছে।

দ্বিজ মাধবের ভণিতায় দুইটি ক্ষুদ্র পুঁথি পাওয়া গিয়াছে। একটি পুঁথিতে এই ভণিতার ব্যবহার আছে—

সুবচনীর পাদপদ্ম করিয়া স্মরণ।
রচিল মাধব দ্বিজ অপূর্ব কথন।।

ইনি চণ্ডীমঙ্গল-রচয়িতা দ্বিজ মাধব কি না সেই বিষয়ে সন্দেহ আছে। তাহা সত্ত্বেও চণ্ডীমঙ্গল-রচয়িতা দ্বিজ মাধবের পুঁথি কেবলমাত্র পূর্ব বাংলার চট্টগ্রাম হইতেই আবিষ্কৃত হইয়াছে, তাঁহার নাম হুগলী জেলায় প্রচলিত এই ক্ষুদ্র কাব্যখানির মধ্যে কি ভাবে ভণিতারূপে ব্যবহৃত হইল, তাহাও ভাবিয়া স্থির করিতে পাওয়া যায় না।

১। ত্রিপুরারঞ্জন বসু, একটি অপ্রচলিত মঙ্গলকাব্য ; ইতিহাস (ঢাকা, ১৩৭৮), পৃ. ১৭-২৪

দ্বিতীয় পুঁথিখানিতে দ্বিজ মাধব ভণিতা নাই, অন্য প্রকার ভণিতা দেখা যায়, যেমন—

সুবচনী পাদপদ্ম করিয়া স্মরণ।
রচিল মাধব দাস অপূর্ব কথন।।
দেবীর বচন এই করিল প্রকাশ।
রচিল মাধবলতা কহিলেন ব্যাস।।

সুতরাং এই মাধব 'চণ্ডীমঙ্গল'-এর দ্বিজ মাধব নহেন। সুভদা-মঙ্গলের অন্যতম কবির নাম শ্রীরামজীবন। হুগলী জিলার আরামবাগ মহকুমার আরাণ্ডী গ্রামে কবির নিবাস ছিল। কবি তাঁহার ক্ষুদ্র কাব্যখানিতে বিস্তৃত আত্মপরিচয় দিয়াছেন, গ্রামের আশেপাশের দেবদেবীরও বন্দনা করিয়াছেন।

## তীর্থমঙ্গল

আর একখানি একটু অভিনব প্রকৃতির মঙ্গলকাব্য সম্বন্ধে সংক্ষিপ্ত আলোচনা করিয়াই এই অধ্যায়ের উপসংহার করিব। ইহা পৌরাণিক, বৈষ্ণব কিংবা লৌকিক কোনও মঙ্গলকাব্যের অন্তর্গত নহে। ইহার বিষয়-বস্তু স্বতন্ত্র। কাব্যখানির নাম 'তীর্থমঙ্গল'।[১] ক্রমে 'মঙ্গল' শব্দটি এত ব্যাপক অর্থে ব্যবহৃত হইতে লাগিল যে, যে কোনও বিষয়ক মাহাত্ম্যপূর্ণ কাব্য হইলেই তাহা মঙ্গল নামে অভিহিত হইত। তীর্থমঙ্গলও প্রকৃতপক্ষে একখানি তীর্থভ্রমণ কাহিনী এবং এই প্রসঙ্গেই ইহাতে তীর্থের মাহাত্ম্যাদিও বর্ণনা করা হইয়াছে। এই জন্যই ইহার নাম দেওয়া হইয়াছে 'তীর্থমঙ্গল'।

প্রাচীন বঙ্গসাহিত্যে যে ভ্রমণ-কাহিনী কাব্যাকারে লিখিবার প্রথা প্রচলিত ছিল, চৈতন্যচরিতকারগণের চৈতন্যদেবের বিস্তৃত ভ্রমণ-বৃত্তান্ত রচনা হইতেই তাহা জানা যায়। অবশ্য তীর্থযাত্রা ব্যতীত পূর্বে কেহ দেশান্তর-ভ্রমণে বাহির হইত না। সেই জন্যই এই ভ্রমণ ব্যপদেশে দেশ-দেশান্তরের রীতিনীতির যেমন বর্ণনা দেওয়া হইয়াছে, তেমনই তীর্থের দেবতাদিগেরও মাহাত্ম্য বর্ণনা করা হইয়াছে। অবশ্য দেব-মাহাত্ম্যই ছিল তাহার মুখ্য বর্ণিতব্য বিষয়।

'তীর্থমঙ্গল'-রচয়িতার নাম বিজয়রাম সেন। তাঁহার নিবাস ২৪ পরগণা জেলার অন্তর্গত ভাজনঘাট। তিনি জাতিতে বৈদ্য ও চিকিৎসা-ব্যবসায়ী ছিলেন। তাঁহার উপাধি ছিল বিশারদ। পলাশীর যুদ্ধের প্রায় সমসাময়িক কালে চব্বিশ পরগণা জেলার অন্তর্গত খিদিরপুরে কৃষ্ণচন্দ্র ঘোষাল নামে এক অতি ধনাঢ্য ব্যক্তি বাস করিতেন। কাশী যাত্রার মানসে তিনি বহু লোকজন সহ নৌকা সাজাইয়া গঙ্গাপথে রওনা হইলেন। পথিমধ্যে পুঁটিমারীতে তাঁহার নৌকা আসিয়া লাগিল। এখান হইতে দুইজন ব্রাহ্মণ কৃষ্ণচন্দ্রের

১। বিজয়রাম সেন, তীর্থমঙ্গল, নগেন্দ্রনাথ বসু সম্পাদিত (সাহিত্য পরিষৎ, ১৩২২)

সহযাত্রী হইলেন। কবি বিজয়রাম সেনও আসিয়া ঘাটে উপস্থিত হইলেন এবং তাঁহার সহানুগমনের প্রার্থনা জানাইলেন। সঙ্গে একজন চিকিৎসক লওয়া ভাল বিবেচনা করিয়া কৃষ্ণচন্দ্র ইহাতে আপত্তি করিলেন না। কবি সেখান হইতেই তাঁহার সঙ্গী হইলেন। অতঃপর নবদ্বীপ, হাঁড়রা, ঝিনুকঘাটা, টুঙ্গীবালী, জলঙ্গী, রাজমহল, মুঙ্গের, গয়া, রামনগর, কাশী, প্রয়াগ, বিন্ধ্যগিরি হইয়া পুনরায় ফিরিবার পথে মুঙ্গের, মুর্শিদাবাদ, জিয়াগঞ্জ হইয়া ১১৭৭ সন ভাদ্র মাসে তাঁহারা সকলে খিদিরপুর প্রত্যাবর্তন করেন।

> সাতাত্তরি সনেতে আর ভাদ্রপদ মাসে।
> বিশারদে কহে পুঁথি কৃষ্ণচন্দ্রাদেশে।।
> শিবনিবাস সন্নিধানে ভাজনঘাট ধাম।
> কৃষ্ণচন্দ্রাদেশে কহে সেন বিজয়রাম।।
> শুন শুন মহাশয় বলিগো তোমারে।
> মহাশয়ে আন্যা দিলাম বিদায় কর মোরে।।

তীর্থযাত্রীদের মধ্যে একবার মারাত্মক বসন্তরোগের প্রাদুর্ভাব হয়, বিজয়রামের চিকিৎসায় অনেকেই আরোগ্য লাভ করে, এই কারণে বাটি ফিরিয়া কৃষ্ণচন্দ্র তাঁহাকে পুরস্কৃত করেন।

অত্যন্ত নিঁখুতভাবে বিজয়রাম প্রত্যেকটি স্থানের বর্ণনা দিয়াছেন। বিন্ধ্যগিরি দর্শন করিয়া ফিরিবার পথে তাঁহারা মির্জাপুর আসিয়া উপস্থিত হইলেন, মির্জাপুরের বর্ণনা-প্রসঙ্গে কবি লিখিয়াছেন,—

> গঙ্গার তীরেতে গ্রাম বড়ই সহর।
> যাহা চাহে তাহা মিলে সামগ্রী বিস্তর।।
> স্নান পূজা ভোজন করিয়া মহাশয়।
> আনন্দে সামগ্রী লয়েন যাহা মনে লয়।।
> দুলিচা গালিচা আদি শতরঞ্চি শীল।
> নানাবর্ণে ছিট লয়েন হয়্যা হৃষ্ট দিল্।।
> অল্প কর‍্যা দ্রব্য লৈল যার কিছু নাই।
> শীল জাঁতা লয়্যা কৈল নৌকায় বোঝাই।।

কবি তাঁহার রচনাখানিকে 'তীর্থমঙ্গল' বলিয়াই অভিহিত করিয়াছেন,—

> তীর্থ মঙ্গল গানে, মনোযোগে যেই শুনে
> তাঁহাকে সদয় হন শিব।

কবির রচনা লালিত্যহীন, কিন্তু তাঁহার বর্ণনাগুলি সর্বত্র স্পষ্ট ও যথাযথ।

## অন্যান্য দেবীমঙ্গল কাব্য

উল্লিখিত বিবিধ বিষয়ক মঙ্গলকাব্য ব্যতীত স্থানীয় ও পৌরাণিক দেবদেবীর মাহাত্ম্য-কীর্তন করিয়া ক্ষুদ্র পাঁচালীর আকারে বহু আখ্যায়িকা কাব্য সেই যুগে রচিত হইয়াছিল—কিন্তু প্রকৃত মঙ্গলকাব্যের মর্যাদায় ইহাদের আর একখানিও উন্নীত হইতে পারে নাই। ইহাদের মধ্যে শিবানন্দ কর নামক একজন কবি রচিত 'লক্ষ্মীমঙ্গল' নামক একখানি কাব্য. একটু ব্যাপক প্রচার লাভ করিয়াছিল। কিন্তু 'লক্ষ্মীমঙ্গল', 'দেবী-ভাগবত' নামক একখানি অর্বাচীন সংস্কৃত পুরাণের অন্তর্গত নবম স্কন্ধ. একচত্বারিংশৎ অধ্যায়ের বঙ্গানুবাদ মাত্র। অতএব ইহা প্রকৃতপক্ষে প্রাচীন বাংলার অনুবাদ-সাহিত্যের অন্তর্ভুক্ত।

মঙ্গল নামক পৌরাণিক আরও কতকগুলি পদ্যরচনা মধ্যযুগের বাংলাসাহিত্যে প্রচলিত ছিল। তাহাদের মধ্যে 'কপিলা-মঙ্গল' নামক একখানি কাব্য বহুল প্রচার লাভ করিয়াছিল। 'কপিলা-মঙ্গল' ভাগবতের কাহিনী-বর্ণিত ব্রহ্মা কর্তৃক কপিলা ধেনু হরণের বৃত্তান্ত লইয়া রচিত। ইহার কাহিনীকেও জাতীয় কোন রূপ দিবার চেষ্টা করা হয় নাই। তবে ইহাদের রচনায় কোনও কোনও স্থানে সমসাময়িক মঙ্গলকাব্যের বহিরঙ্গগত প্রভাব স্বীকার করিয়া লওয়া হইয়াছে। তবে এই বিষয়বস্তু লইয়া পশ্চিম সীমান্ত বাংলার কোনও কোনও অঞ্চলে মৌখিক এক গীতিকাহিনী রচিত হইয়াছে, তাহা লোকসাহিত্যের অন্তর্গত, মঙ্গলকাব্যের অন্তর্গত নহে।

পূর্ববঙ্গে ত্রিপুরা জেলার বরদাখাত পরগণার অধিষ্ঠাত্রী দেবী বরদেশ্বরীর মাহাত্ম্য-কীর্তন করিয়া 'বরদা-মঙ্গল' নামক একখানি কাব্য রচিত হইয়াছিল।[১] ইহার একমাত্র পুঁথির পত্রসংখ্যা ৫৫, রচয়িতার নাম ছিল নন্দকিশোর। তিনি ত্রিপুরা জেলার শ্রীকাইল গ্রামের নিকটবর্তী রোয়াচোলা গ্রামের অধিবাসী ছিলেন। ইঁহার স্বহস্তলিখিত পুঁথির লিপিকাল ১২২৬ সন অর্থাৎ ইংরেজী ১৮১৯ খ্রীষ্টাব্দ। বিবিধ পৌরাণিক ও ঐতিহাসিক বৃত্তান্তের ভিত্তির উপর ইহাতে এই লৌকিক দেবীর মাহাত্ম্য কীর্তিত হইয়াছে। এই বিষয়ে ইহা আমাদের পূর্ব-বর্ণিত 'গোসানীমঙ্গল' কাব্যের অনুরূপ। কামরূপ কামাখ্যার কামাখ্যাদেবীর মাহাত্ম্য কীর্তন করিয়াও কয়েকখানি মঙ্গলকাব্য রচিত হইয়াছে, তাহা 'কামাখ্যা-মঙ্গল' নামে পরিচিত।[২] এই প্রকার স্থানীয় দেবতার লৌকিক মাহাত্ম্য কীর্তন করিয়া আরও মঙ্গলকাব্য রচিত হইয়া থাকিবে; কিন্তু তাঁহাদের সকলের পরিচয় জানিতে পারা যায় না।

১। সা-প-প ৫৯, ১-১২
২। অধ্যাপক শ্রীযতীন্দ্রমোহন ভট্টাচার্যের নিকট ইহার পুঁথি আছে।

## সপ্তম অধ্যায়

# ঐতিহাসিক কাব্য

যদিও পূর্ববর্ণিত অনেক মঙ্গলকাব্যের মধ্যেই বিচ্ছিন্ন ঐতিহাসিক তথ্যের বহু উল্লেখ আছে, তথাপি খ্রীষ্টীয় অষ্টাদশ শতাব্দীর পূর্বে সমগ্রভাবে ঐতিহাসিক বিষয়বস্তু অবলম্বন করিয়া মঙ্গলকাব্যের পরিবেশের মধ্যে কোনও উল্লেখযোগ্য রচনাই প্রকাশিত হয় নাই।[১] কারণ, তখন হইতেই মঙ্গলকাব্য রচনার গতানুগতিক বিধিনিয়মের বন্ধন শিথিল হইতে আরম্ভ করে এবং যে দেবতা এতদিন পর্যন্ত ইহার উপলক্ষটুকু মাত্র হইয়া ছিলেন, তিনিও সেই যুগেই এই শ্রেণীর আখ্যায়িকা-কাব্য রচনার ক্ষেত্র হইতে এক প্রকার বিদায় গ্রহণ করেন। তখন হইতেই দেবতার মধ্যস্থতা বাদ দিয়া, দেবতার স্বপ্নাদেশ ব্যতিরেকেই প্রত্যক্ষভাবে মানুষ নিজের ব্যবহারিক সুখদুঃখের কাহিনী আখ্যায়িকা কাব্যের মধ্য দিয়া প্রকাশ করিতে আরম্ভ করে। কিন্তু তাহা সত্ত্বেও একথা অস্বীকার করা যায় না যে, এই সকল কাব্যে দেবতাকে কাহিনীর মধ্যে কোনও সক্রিয় অংশ গ্রহণ করিতে দেওয়া না হইলেও, ইহাদের আখ্যায়িকার কাঠামো রচনায় প্রচলিত আখ্যায়িকা কাব্য বা মঙ্গলকাব্যের ধারাটিকেই বহুলাংশে অনুসরণ করা হইয়াছে। যদিও দেবতার উল্লেখ ইহাতেও আছে, তথাপি সমগ্রভাবে ইহা দেবতা-বিষয়ক কাব্য নহে, মানুষেরই সাংসারিক অভিজ্ঞতা বিষয়ক (secular) কাব্য। আলোচনার সুবিধার জন্য ইহাদিগকে ঐতিহাসিক কাব্য বলিয়া উল্লেখ করা যাইতেছে। মঙ্গলকাব্যের কি পরিণতি হইয়াছিল, ইহা হইতে তাহা বুঝিতে পারা যাইবে।

পূর্বেই উল্লেখ করিয়াছি, পূর্ববর্তী যুগের ধর্মমঙ্গল কাব্য ঐতিহাসিক ভিত্তির উপর স্থাপিত। তথাপি ধর্মমঙ্গল ইতিহাস না হইয়া কাব্যই হইয়াছে; কারণ, কবিকল্পিত মানব ও দেব চরিত্র দ্বারা ইহার ঐতিহাসিক ঘটনাসমূহ নিয়ন্ত্রিত হইয়াছে। ঐতিহাসিক ঘটনার খুঁটিনাটি সেখানে কবি কিংবা পাঠক কাহারও লক্ষ্য ছিল না—দেবতাই ছিল সেখানে লক্ষ্য। কিন্তু অষ্টাদশ শতাব্দীতে এই দৃষ্টিভঙ্গির কতকটা পরিবর্তনের ফলে ঐতিহাসিক ঘটনার খুঁটিনাটির উপর কবি ও তাঁহার পাঠকের দৃষ্টি কতকটা নিবদ্ধ হইয়াছিল। যদিও এই দৃষ্টি সম্পূর্ণ আধুনিক বিজ্ঞানসম্মত ঐতিহাসিক দৃষ্টি বলা যায় না, তথাপি ইহাতে এদেশে ইহার সর্বপ্রথম উন্মেষ দেখিতে পাওয়া যায়—ইহার ভিতর দিয়া প্রাচীন বাংলা সাহিত্যের নূতন একটি ধারার উদ্বোধন হইয়াছিল, কিন্তু ইহা অধিকদূর অগ্রসর হইবার পূর্বেই পাশ্চাত্ত্য আদর্শসম্মত বৈজ্ঞানিক উপায়ে ইতিহাস আলোচনার পদ্ধতি এদেশে প্রতিষ্ঠিত হয়—তাহার ফলে খ্রীষ্টীয় অষ্টাদশ শতাব্দীর এই বিবরণ মাত্র কয়খানি কাব্যই সেকালের বাংলা সাহিত্যে ঐতিহাসিক কাব্যের নিদর্শন হইয়া রহিয়াছে।

১। Asutosh Bhattacharya, 'Medieval Bengali Narrative Poetry on Historical Themes, I, H.Q. XX, 21-35.

## 'মহারাষ্ট্র-পুরাণ'

ইহাদের মধ্যে সর্বপ্রথম উল্লেখযোগ্য 'মহারাষ্ট্র-পুরাণ'।[১] ইহার রচয়িতার নাম গঙ্গারাম। ইহার প্রকৃত রচনাকাল জানা যায় না; কারণ, পুঁথিতে এই বিষয়ের কোনও উল্লেখ নাই, কিন্তু পুঁথিখানি ১৬৭২ শক ও ১১৫৮ বঙ্গাব্দে লিখিত হইয়াছিল বলিয়া উল্লিখিত আছে। ইহাতে ১৭৫১ খ্রীষ্টাব্দ পাওয়া যায়। গ্রন্থমধ্যে যে ঐতিহাসিক ঘটনার উল্লেখ আছে, তাহা মাত্র ইহার ছয়-সাত বৎসর পূর্বে সংঘটিত হইয়াছিল। অতএব পুঁথিখানি লেখার তারিখ ইহার রচনারও তারিখ হইতে পারে। পুঁথিখানি কবির স্বহস্তলিখিত হওয়াও কিছুই আশ্চর্য নহে।

অষ্টাদশ শতাব্দীর মধ্যভাগে বাংলায় বর্গীর আক্রমণ একটি বিশিষ্ট ঐতিহাসিক ঘটনা। পশ্চিমবঙ্গের ছেলেভুলানো ছড়া ও লোকসাহিত্যের অন্যান্য বিষয়ে ইহার প্রভাব অনুভব করা যায়। এই ঐতিহাসিক ঘটনাই গঙ্গারামের কাব্যের অবলম্বন। সম্ভবত তাঁহার কাব্যের একটি কাণ্ড বা অধ্যায় মাত্র রচিত হইয়াছিল। এই কাণ্ডের নাম 'ভাস্কর পরাভব'। প্রথমত ইহার কাহিনী বর্ণনা করিয়া পরে ইহার ঐতিহাসিকতা নির্ণয় করা যাইতেছে।—

পাপের ভারে পৃথিবী ক্লান্ত হইয়া পড়িলেন—তিনি ব্রহ্মার নিকট গিয়া বলিলেন,—'আর পারি না, এই ভার হইতে আমাকে মুক্ত কর।' ব্রহ্মা শিবকে ডাকিয়া বলিলেন, 'পৃথিবীর একটা বিধান কর।' শিব নন্দীকে ডাকিলেন, —বলিলেন, 'তোমাকে এখনই মর্ত্যলোকে যাইতে হইবে—

নন্দীরে ডাকিয়া শিব বলিছে বচন।
'দক্ষিণ সহরে তুমি যাহ ততক্ষণ।।
সাহু রাজা নামে এক আছে পৃথিবীতে।
অধিষ্ঠান হও যাইয়া তাহার দেহেতে।।
বিপরীত পাপ হইল পৃথিবী উপরে।
দূত পাঠাইয়া যেন পাপী লোক মারে।।'

নন্দী কালবিলম্ব না করিয়া দক্ষিণ শহরে সাহুর সম্মুখে আসিয়া উপস্থিত হইল এবং সকল কথা খুলিয়া বলিল। রাজা সাহু রাজা রঘুর নিকট গিয়া বলিলেন, 'দিল্লীর সম্রাটের নিকট হইতে সংবাদ লও,—কেন কয়েক বৎসর যাবৎ বাংলার চৌথ পাইতেছি না।' রাজা রঘু সম্রাটের নিকট এই বিষয়ে এক পত্র লিখিলেন। সম্রাট তাহার উত্তরে লিখিয়া পাঠাইলেন,—'ভৃত্য প্রভুকে বধ করিয়া বাংলার মস্‌নদ অধিকার করিয়াছে। আমাকে সে কোনও নজরানা পাঠায় না। আমার সৈন্য নাই যে আমি ইহার প্রতিবিধান করি। দুই বৎসর

১। ব্যোমকেশ মুস্তফী কর্তৃক প্রকাশিত, সা-প-প ১৩, ২৯০-৬৬। ইহার একমাত্র পুঁথি ময়মনসিংহ জেলার ধরীশ্বর গ্রাম হইতে স্বর্গীয় কেদারনাথ মজুমদার কর্তৃক আবিষ্কৃত হইয়াছে। (সা-প-পা ১৫, ২৫৩)।

হইয়া গেল বাংলা হইতে এক কানাকড়িও দিল্লীতে পৌঁছায় নাই। বাংলার নবাব এখন স্বাধীন—অতএব তাঁহার নিকট হইতেই তোমরা চৌথ আদায় কর, আমাকে আর এইজন্য বিরক্ত করিও না।' এই উত্তর পাইয়াই রাজা রঘু তাঁহার দেওয়ান ভাস্করকে চল্লিশ হাজার মারাঠা সৈন্যের অধিনায়ক করিয়া বাংলার চৌথ আদায় করিতে পাঠাইলেন। সাতারা হইতে ভাস্কর বিজাপুর আসিয়া এক রাত্রি অতিবাহিত করিলেন, দীর্ঘপথ অতিক্রম করিয়া নাগপুর আসিয়া পৌঁছিলেন। সেখান হইতে তিনি একজন গুপ্তচর পাঠাইয়া জানিলেন, বাংলার নবাব তখন বর্ধমানে রাণীদীঘির তীরে তাঁবু ফেলিয়া বাস করিতেছেন। বীরভূম বামে রাখিয়া গোয়ালাভূমির উপর দিয়া ১৯শে বৈশাখ ভাস্কর বর্ধমানে পৌঁছিলেন এবং শহরটিকে অবরোধ করিলেন। নবাব পূর্ব হইতে বর্গীর এই অভিযানের কথা ঘুণাক্ষরেও জানিতে পারেন নাই। বর্ধমান শহর অবরোধ হওয়ার পর একজন গুপ্তচর আসিয়া নবাবকে বিস্তৃত সংবাদ দিল।

নবাব মুস্তাফা খাঁকে ডাকিয়া জিজ্ঞাসা করিলেন, 'দিল্লী হইতেই বর্গীরা বাংলার চৌথ পাইত, এখন তাহারা নিজেরা চৌথ আদায় করিবার জন্য বাংলায় আসে কেন?' মুস্তাফা খাঁ ইহার জবাব জানিবার জন্য ভাস্করের নিকট একজন উকিল পাঠাইলেন। ভাস্কর উত্তরে জানাইলেন, দিল্লীর সম্রাটই তাঁহাদিগকে বাংলা হইতে নিজেদের চৌথ আদায় লইতে বলিয়াছেন—অতএব নবাব তাহা পরিশোধ করুন উত্তম, নতুবা গ্রাম ও শহর লুট করিয়া তাঁহারা নিজেরাই তাহা আদায় করিয়া লইবেন। নবাব কি করিবেন ভাবিয়া পাইলেন না। সৈন্যনায়কগণ পরামর্শ দিলেন, বর্গীদিগকে টাকা না দিয়া সেই টাকা বরং নবাবের সিপাহীদিগকে দেওয়া হউক—তাহার বিনিময়ে তাহারাই বর্গীদিগকে হটাইয়া দিবে। নবাব ইহাতে সম্মত হইলেন এবং সমস্ত সমস্যার সমাধান হইয়া গেল ভাবিয়া প্রফুল্লচিত্তে বাটা হইতে পান লইয়া নিজে খাইলেন ও পার্শ্বস্থ সকলের মধ্যে বিতরণ করিলেন। নবাবের সিপাহীর দল বর্গীদিগকে পাল্টা আক্রমণ করিবার জন্য প্রস্তুত হইতে লাগিল। ভাস্করও নবাবের অভিপ্রায় বুঝিতে পারিয়া প্রতি-আক্রমণের জন্য প্রস্তুত হইতে লাগিলেন। সাত দিন যাবৎ বর্ধমান শহর অবরুদ্ধ হইয়া রহিল, শহরের লোকের দুঃখ-দুর্দশার সীমা রহিল না। বর্গীদিগের ভয়ে লোক ঘরের বাহির হইতে পারে না, খাদ্যদ্রব্য মহার্ঘ ও দুর্লভ হইল। গরীবেরা অনাহারে মরিতে লাগিল; এমনকি, নবাবকেও কলার বীচি খাইয়া কোন রকমে দিন কাটাইতে হইল। ক্রমে অবরুদ্ধ অবস্থা শহরবাসীর পক্ষে অসহ্য হইয়া উঠিল। নবাব বর্গীদিগকে আক্রমণ করিয়া শহর অবরোধমুক্ত করিবার জন্য তাঁহার সেনাপতিকে আদেশ দিলেন। একদল অশ্বারোহী সৈন্য লইয়া মুস্তাফা খাঁ বর্গীদিগকে আক্রমণ করিলেন। বর্গীরাও প্রতি-আক্রমণ করিল। নবাবের পক্ষে পশ্চাদ্‌রক্ষী সৈন্যদলের অধিনায়ক ছিলেন মীর হাবিব। বর্গীদের প্রতি-আক্রমণে তাঁহার সৈন্যদল ছত্রভঙ্গ হইল—তিনি প্রাণ লইয়া পলাইয়া গেলেন! বর্গীরা নবাবের তাঁবুতে আগুন লাগাইয়া দিল। নবাবের সেনাপতি মুসাহাব খাঁ বর্গীদিগের পার্শ্বরক্ষী সৈন্যদিগের উপর এক আকস্মিক আক্রমণ করিয়া নবাবের পলায়নের পথ করিয়া দিলেন—নবাব সেই পথে পলাইয়া একেবারে কাটোয়াতে গিয়া তাঁবু ফেলিলেন। নৌকাযোগে কাটোয়ায় নবাবের খাদ্য সরবরাহ করা হইল। ভয়ে

লোক চারিদিকে দৌড়াইতে লাগিল। ব্রাহ্মণপণ্ডিত, সুবর্ণবণিক, গন্ধবণিক, কাঁসারু, কর্মকার, তাঁতী, জেলে, যে যাহার বৃত্তি ফেলিয়া পলাইল। অন্তঃপুর হইতে নারীগণও বাহির হইয়া আসিয়া পলাইবার পথ সন্ধান করিতে লাগিল। বর্গীরা তাহাদের উপর অকথ্য অত্যাচার করিতে লাগিল। ক্ষত্রিয়গণ তরবারি ত্যাগ করিয়া পলাইয়া আত্মরক্ষা করিতে লাগিল। কেহ কাহাকেও রক্ষা করিবার নাই। বর্গীদিগের অত্যাচারে পার্শ্ববর্তী গ্রামসমূহ জনশূন্য হইয়া গেল। তাহারা লোকের ঘরবাড়ি পুড়াইয়া দিতে লাগিল। তারপর ক্রমে বর্ধমান শহর, চন্দ্রকোণা, মেদিনীপুর, দিঙ্নগর, ক্ষীরপাই, নিমগাছি, শেরগাঁও, সিকুলিয়া, চণ্ডীপুর এবং শ্যামপুর গ্রামসমূহ পুড়াইয়া দিয়া বর্গীরা হুগলী বন্দরে পৌঁছিল। সেখানকার সৈন্যাধ্যক্ষ পীর খাঁ সসৈন্যে তাঁহাদের সম্মুখীন হইলেন—তাঁহার জন্যই সেখানে বর্গীরা আর কিছু করিতে পারিল না। তাহারা অন্য এক পথ ধরিয়া ভাগীরথী অতিক্রম করিল এবং মুর্শিদাবাদে গিয়া পৌঁছিল। মুর্শিদাবাদে তাহারা জগৎ শেঠের প্রাসাদ লুট করিল। নবাবের দুইজন সেনাপতি হাজি আহ্‌মদ ও নোয়াজিস্ মহম্মদ অতি কষ্টে নবাবের প্রাসাদ রক্ষা করিলেন। বর্গীরা মুর্শিদাবাদ লুট করিতেছে শুনিয়া নবাব সসৈন্যে কাটোয়া হইতে মুর্শিদাবাদ ফিরিলেন। এই সংবাদ পাইবামাত্র বর্গীরা কৌশলে নগর ত্যাগ করিয়া পলাইয়া গেল। জগৎ শেঠের প্রাসাদ লুট করিয়া বর্গীরা আড়াই কোটি টাকা পাইল। ভাগীরথী অতিক্রম করিয়া ভাস্কর কাটোয়ায় গিয়া তাঁবু ফেলিলেন—সেখানে গিয়া তিনি তাঁহার সৈন্যবাহিনীকে নতুন করিয়া গঠন করিতে লাগিলেন। তাঁহার সকল সৈন্য লইয়া সেখানে তিনি সমস্ত কাটোয়া শহর ও তাহার পার্শ্ববর্তী কয়েকটি গ্রামে শিবির করিলেন। অচিরেই বর্ষা আরম্ভ হইল—লুটতরাজ আর সম্ভব হইল না। কেবল পার্শ্ববর্তী গ্রামসমূহ হইতে ভাস্কর খাজনা আদায় করিতে লাগিলেন।

ক্রমে আশ্বিন মাস পড়িল। মহাসমারোহে ভাস্কর দুর্গাপূজা সম্পন্ন করিলেন। ইতিমধ্যে বর্গীরা গঙ্গার উপর দিয়া এক সেতু নির্মাণ করিয়া লইয়াছে। একদিন তাহারা সেতুর উপর দিয়া নদীর পূর্বতীরে উপস্থিত হইল। ইহা শুনিবামাত্র নবাব ষাট হাজার ঘোড়া ও দেড় লক্ষ সৈন্য লইয়া তাহাদিগকে আক্রমণ করিলেন। এই বিপুল সৈন্য তাহাদের পশ্চাদনুসরণ করিল। বর্গীরা তাহাদের সেতুপথে কোনও রকমে নদী পার হইয়া সেতুটি তৎক্ষণাৎ ভাঙিয়া দিল। নবাবের সাহায্যের জন্য পূর্ণিয়া ও পাটনা হইতে সৈন্য প্রেরিত হইল। নবাব সসৈন্যে ভাগীরথী পার হইতে চাহিলে বর্গীরা তাহাতে প্রাণপণ বাধা দিবার চেষ্টা করিতে লাগিল। কিন্তু তাহা সত্ত্বেও নবাবের সৈন্য নৌকাযোগে নদী পার হইয়া অজয়ের তীর পর্যন্ত অগ্রসর হইয়া গেল। অজয় পার হইবার কালে নবাবসৈন্যের মধ্যে এক দুর্ঘটনার ফলে তাহাদিগকে সাঁতরাইয়া তীরে উঠিতে হইল—তাহারা বর্গীর পিছনে আর অগ্রসর হইতে পারিল না। বর্গীরা ছত্রভঙ্গ হইয়া নিজ দেশে পলাইয়া গেল।

সেই বৎসরই চৈত্র মাসে ভাস্কর বর্গীর দল লইয়া পুনরায় আসিয়া বাংলাদেশ আক্রমণ করিলেন। এইবার তাঁহার অত্যাচারের মাত্রা বৃদ্ধি পাইল, গো-ব্রাহ্মণ ও নারী নির্বিচারে বধ করা হইতে লাগিল। এইবার আসিয়াও তিনি কাটোয়াতে তাঁবু ফেলিলেন। নবাবও তাঁহাকে প্রতিরোধ করিবার জন্য প্রস্তুত হইয়া আসিয়া মানকরে তাঁবু ফেলিলেন। আলী ভাই নামক

এক ব্যক্তি ভাস্করকে কহিলেন, 'এইভাবে বারবার আক্রমণ করিয়া সৈন্যক্ষয় করিবার প্রয়োজন কি? নবাবের সঙ্গে এই বিষয়ে একটা আপোস-মীমাংসা করিয়া লইলেই তো হয়?' ভাস্কর বলিলেন, 'বেশ, নবাব যদি ইহাতে রাজী হন, তাহা হইলে আমার আপত্তি কি? তুমি বরং নবাবের সঙ্গে এই বিষয়ে আলাপ কর।' আলী ভাই নিরস্ত্র অবস্থায় একাকী নবাবের সম্মুখীন হইয়া ভাস্করের প্রস্তাব তাঁহাকে জানাইল। আলী ভাই বলিল, 'যদি আপনার দুইজন সরদারকে আমার সঙ্গে দেন, তবে ভাস্করকে আমি নিজেই তাহাদের সঙ্গে করিয়া আপনার সম্মুখে লইয়া আসিতে পারি। আপনারা দুইজনে সামনা-সামনি সন্ধির সর্ত বিষয়ে আলোচনা করুন।' নবাবের পক্ষ হইতে জানকীরাম ও মুস্তাফা খাঁ আলী ভাইকে লইয়া ভাস্করের সঙ্গে সাক্ষাৎ করিবার জন্য গেল। তাহারা ভাস্করকে নবাবের সঙ্গে সাক্ষাৎ করিবার জন্য অনুরোধ করিল, কিন্তু ভাস্করের লোক তাঁহাকে এই কাজ করিতে নিষেধ করিল। ইহাতে জানকীরাম গঙ্গাজল ও মুস্তাফা খাঁ কোরান স্পর্শ করিয়া ভাস্করের নিরাপত্তার ভার নিজেদের উপর গ্রহণ করিল। মাত্র কুড়িজন সঙ্গী লইয়া ভাস্কর নবাবের সঙ্গে সাক্ষাৎ করিতে চলিলেন। সেদিন শনিবার, ২রা বৈশাখ। ভাস্কর নিরস্ত্র হইয়া একাকী নবাবের সম্মুখীন হইলেন—তাঁহার সঙ্গিগণ বাহিরে রহিল। সামান্য দুই একটি কথার পর নবাব একটি সামান্য কারণ দেখাইয়া বাহির হইয়া গেলেন—তাঁহার ফিরিতে বিলম্ব দেখিয়া ভাস্কর উঠিয়া যাইতেছিলেন, এমন সময় নবাবের লোক তাঁহাকে আক্রমণ করিয়া বধ করিল। তাঁহার সঙ্গিগণও নিস্তার পাইল না। নবাবের শিবির আনন্দ-কোলাহলে নিমগ্ন হইল।

এই কাহিনীতে ঐতিহাসিক তথ্য সমাবেশ করিতে কবি যথেষ্ট নিপুণতা দেখাইয়াছেন। কারণ, উপরে যে সকল ঘটনা পর পর বর্ণনা করা হইল, তাহাদের সঙ্গে প্রকৃত ঐতিহাসিক তথ্যের বিশেষ অনৈক্য নাই।[১] দুই-এক জায়গাতে অতি সামান্য যে তাহার ব্যতিক্রম দেখা যায়, তাহা উপেক্ষা করা যাইতে পারে। কবি দক্ষিণ দেশের রাজা বলিয়া রাজা সাহুর নাম উল্লেখ করিয়াছেন—অবশ্য দক্ষিণ দেশ বলিতে কবি দাক্ষিণাত্যের অন্তর্গত মহারাষ্ট্র দেশই যে মনে করিয়াছেন, তাহা বুঝিতে কোনও অসুবিধা হয় না। মহারাষ্ট্রপতি ও তাঁহার অনুচরদিগের নামোল্লেখ করিতে কবি ভুল করেন নাই। রাজা সাহু বলিতে শিবাজীর পৌত্র রাজা সাহুর কথাই মনে করা হইয়াছে। ১৭৪৯ খ্রীষ্টাব্দে রাজা সাহুর মৃত্যু হয়, কিন্তু তাহার পূর্বেই তিনি মহারাষ্ট্রের শাসনভার বালাজী বাজিরাওয়ের হাতে অর্পণ করেন। বালাজী বাজিরাও ১৭৫০ খ্রীষ্টাব্দ হইতে ১৭৬১ খ্রীষ্টাব্দ পর্যন্ত মহারাষ্ট্র জাতির অধিনায়ক ছিলেন। এই সময়ের মধ্যে যখন ভাস্কর বাংলা আক্রমণ করেন, তখন রাজা সাহু জীবিতই ছিলেন। রাজা রঘু বলিতে কবি নিশ্চয়ই বেরারের ভোঁসলা পরিবারের প্রতিনিধি রঘুজী ভোঁসলার কথা মনে করিয়াছেন। বালাজী বাজিরাওয়ের সময় মারাঠাগণ যে দিল্লীর সম্রাটের নিকট হইতে বাংলার রাজস্বের এক-চতুর্থাংশ বা চৌথ আদায় করিত, তাহাও ঐতিহাসিক সত্য।

১৭৪০ খ্রীষ্টাব্দে আলীবর্দী খাঁ নবাব সরফরাজ খাঁর নিকট হইতে বাংলার মসনদ

---

১। H. B. II., 455-61 দ্রষ্টব্য।

অধিকার করিয়া লন। দেশের আভ্যন্তরিক গোলযোগের জন্য ইহার পর দুই বৎসর বাংলার রাজস্ব দিল্লীতে প্রেরিত হয় নাই। সেইজন্য মারাঠাগণও তাহাদের চৌথ হইতে বঞ্চিত হয়। ১৭৪২ খ্রীষ্টাব্দে নাগপুরের শাসনকর্তা রঘুজী ভোঁস্‌লা ভাস্কর রাম কৌলহৎকারের অধীনে একদল মারাঠা সৈন্য দিয়া তাঁহাকে চৌথ আদায় করিবার জন্য বাংলায় পাঠান। মারাঠাগণ পশ্চিমবঙ্গ আক্রমণ করিয়া তাহার অন্তর্গত কতকগুলি স্থান অধিকার করিয়া লয় এবং অর্থ আদায়ের জন্য তথাকার লোকজনের উপর অমানুষিক অত্যাচার করে। প্রথম বারের আক্রমণ শেষ পর্যন্ত আলীবর্দী প্রতিহত করিতে সমর্থ হন। ১৭৪৪ খ্রীষ্টাব্দে রঘুজীর সেনাপতি ভাস্কর পুনরায় বাংলা আক্রমণ করেন—সেইবার আলীবর্দী বিশ্বাসঘাতকতা করিয়া ভাস্করকে হত্যা করেন, ফলে মারাঠা সৈন্য ছত্রভঙ্গ লইয়া পলাইয়া যায়। এই ঐতিহাসিক ভিত্তির উপরই গঙ্গারাম তাঁহার কাহিনী রচনা করিয়াছেন। উল্লিখিত ঐতিহাসিক ঘটনাসমূহ অনুসরণ করিলে দেখিতে পাওয়া যায় যে, গঙ্গারামের কাহিনীর সঙ্গে তাহাদের ঐক্য আছে। অতএব গঙ্গারামের এই রচনাটি অষ্টাদশ শতাব্দীর একটি উল্লেখযোগ্য ঐতিহাসিক ঘটনার নির্ভুল বিবরণ বলিয়া গ্রহণ করা যাইতে পারে। গঙ্গারামের উল্লিখিত কোনও কোনও বিষয় ইতিহাসের মধ্যে পাওয়া না গেলেও, তাহাও একেবারে কাল্পনিক বলিয়া উড়াইয়া দেওয়া যায় না, —প্রত্যক্ষদর্শী হিসাবেই হউক, কিংবা নির্ভরযোগ্য কোনও তথ্যের উপর ভিত্তি করিয়াই হউক, গঙ্গারাম তাহা রচনা করিয়া তাঁহার কাব্যমধ্যে স্থান দিয়া থাকিবেন, এই বিষয়ে ইতিহাসের সঙ্গে তাঁহার এই রচনাখানি সমপর্যায়ভুক্ত হইতে পারে। কল্পনার রশ্মি গঙ্গারাম অত্যন্ত সংযত করিয়া চলিয়াছেন, তাঁহার মধ্যে কবিত্বের নিতান্ত অভাব ছিল বলিয়াই নীরস ঐতিহাসিক তথ্যগুলিই তাঁহার রচনায় সহজ স্ফূর্তি লাভ করিয়াছে।

## গঙ্গারাম দত্ত

গঙ্গারাম তাঁহার রচনার মধ্যে নিজের কোনও পরিচয় দিয়া যান নাই। স্বর্গত ব্যোমকেশ মুস্তফী মনে করেন যে, কবি রাঢ়ের অধিবাসী ছিলেন।[১] কিন্তু ইহার স্বপক্ষে একমাত্র যুক্তি এই যে, তাঁহার কাব্যে তিনি রাঢ় দেশে সংঘটিত একটি ঘটনার বর্ণনা করিয়াছেন। আবার কেহ কেহ মনে করেন, গঙ্গারাম যশোহরের অন্তর্গত নড়াইলের অধিবাসী।[২] ইহারও একমাত্র যুক্তি এই, নড়াইলে গঙ্গারাম দত্ত নামক রামায়ণের একজন অনুবাদকের নিবাস ছিল। কিন্তু ইহার বিরুদ্ধে যুক্তি এই যে, রামায়ণের অনুবাদক গঙ্গারাম দত্তের সময় জানা যায় নাই—রামায়ণের অনুবাদকের ভাষা ও 'মহারাষ্ট্র-পুরাণ'-এর ভাষায় আকাশ-পাতাল পার্থক্য, রামায়ণের অনুবাদ সংস্কৃত-প্রভাবিত ও তৎকালীন প্রচলিত সাধুরীতিসম্মত, কিন্তু 'মহারাষ্ট্র-পুরাণ' আনুপূর্বিক পূর্ব-ময়মনসিংহ অঞ্চলের কথ্যভাষায় রচিত। অতএব রামায়ণের অনুবাদ-রচয়িতা গঙ্গারাম দত্তই 'মহারাষ্ট্র-পুরাণ'-এর গঙ্গারাম একথা স্বীকার করা যায় না।

১। সা-প-প ১৩, ২৫৭; ২। সা-প-প ৪৬, ৪০

একথা স্মরণ রাখিতে হইবে যে, 'মহারাষ্ট্র-পুরাণ'-এর একমাত্র পুঁথি ময়মনসিংহ জেলার অন্তর্গত ধারীশ্বর গ্রাম হইতে আবিষ্কৃত হইয়াছে—এবং এই অঞ্চলের প্রাদেশিক ভাষাতেই যে ইহা রচিত, তাহা সকলেই স্বীকার করিয়াছেন। স্বর্গত মুস্তফী মহাশয় বলিয়াছেন, পুঁথির পূর্ববঙ্গবাসী অনুলিপিকার ইহা তদ্দেশীয় ভাষায় পরিবর্তিত করিয়া লইয়াছেন। পশ্চিমবঙ্গের বহু কবির পুঁথি পূর্ববঙ্গে আবিষ্কৃত হইয়াছে—কিন্তু এই প্রকার আনুপূর্বিক ভাষা পরিবর্তীকরণের দৃষ্টান্ত আর কোনও পুঁথিতে দেখা যায় নাই,– কবির জীবদ্দশাতেই তাহা আরও অসম্ভব বলিয়া মনে হয়। অতএব যথার্থই মনে করা হইয়াছে যে পুঁথিখানি কবিরই স্বহস্তলিখিত।[১] সুতরাং পূর্ব-ময়মনসিংহ অঞ্চলই যে কবির নিবাস তাহা নিঃসংশয়ে বলিতে পারা যায়।

অতএব যিনি মনে করিয়াছেন, গঙ্গারাম ময়মনসিংহ জেলার কিশোরগঞ্জ মহকুমার অন্তর্গত ধারীশ্বর গ্রামের অধিবাসী ছিলেন, তাঁহার অনুমান যথার্থ।[২] গঙ্গারামের বংশধরগণ আজও ঐ গ্রামে বসবাস করিতেছেন। তাঁহাদের নিকট হইতে গঙ্গারামের সম্পর্কে এই বিবরণ জানিতে পারা যায়—গঙ্গারাম ঈশা খাঁর বংশধর জঙ্গলবাড়ির দেওয়ানদিগের অধীনস্থ একজন নায়েব ছিলেন। সম্ভবত মুর্শিদাবাদে বর্গীর আক্রমণের সময় তিনি তাঁহার প্রভুর দেয় রাজস্ব পরিশোধ করিবার জন্য মুর্শিদাবাদ গিয়াছিলেন,—মুর্শিদাবাদে সংঘটিত ঘটনাসমূহ তিনি নিজে প্রত্যক্ষ করিয়াছেন এবং সেখানে অবস্থান কালেই অন্যান্য প্রত্যক্ষ সূত্র হইতে এই সংক্রান্ত অন্যান্য ঘটনারও তথ্য সংগ্রহ করিয়াছিলেন। গৃহে প্রত্যাবর্তন করিয়াই তিনি তাঁহার এই অপূর্ব অভিজ্ঞতার বিষয় এই আখ্যায়িকা কাব্যে লিপিবদ্ধ করিয়াছিলেন—তাঁহার কাব্যখানির কোনও প্রচার হয় নাই, ইঁহার আর দ্বিতীয় পুঁথি পাওয়া যায় নাই।

ঐতিহাসিক তথ্যনিষ্ঠাই গঙ্গারামের রচনার একমাত্র গুণ। রচনা কিংবা ভাষাগত কোনও কৃতিত্ব তাঁহার কাব্যে প্রকাশ পায় নাই, স্থলে তাঁহার রচনা নিতান্ত গ্রাম্যতা দোষদুষ্ট। সেকালের বাংলা সাহিত্যে দেবদেবীর অলৌকিক মাহাত্ম্যসূচক গতানুগতিক রচনার মধ্যে তাঁহার এই ঐতিহাসিক তথ্য পরিবেষণ বিষয়ে সতর্কতা কৌতূহলী পাঠকের নিকট একটু নূতনত্বের আস্বাদ সৃষ্টি করে মাত্র, ইহার আর কোনও গুণ নাই।

১। সা-প-প ১৫, ২৫০
২। কেদারনাথ মজুমদার, ৭৫

## অষ্টম অধ্যায়

# আধুনিক যুগ ও মঙ্গলকাব্য

ঊনবিংশ শতাব্দীতে আধুনিক বাংলা সাহিত্যের যখন নবজন্ম হইল, তখন হইতে প্রায় একশত বৎসর পূর্বেই বাংলার প্রাচীন ও মধ্যযুগের সাহিত্যের ধারা বিলুপ্ত হইয়া গিয়াছিল। তবে সাহিত্যের ধারা বিলুপ্ত হইয়া যাওয়ার অর্থ এই নহে যে, ইহার কোনও চিহ্ন কিংবা কোনও প্রভাবই পরবর্তী কালে ছিল না, বরং ইহার অর্থ এই যে, যে ভাব-ধারা অনুসরণ করিয়া প্রায় এক হাজার বৎসরের বাংলাভাষা সাহিত্যকে রূপদান করিয়া আসিতেছিল, তাহার গতি হ্রাস পাইল। ইহার দুইটি কারণ, প্রথমত প্রাচীন ও মধ্যযুগের যে ধারা অষ্টাদশ শতাব্দী পর্যন্ত অগ্রসর হইয়া আসিয়াছিল, ইতিমধ্যেই তাহার প্রাণশক্তি অনেকটা হ্রাস পাইয়া গিয়াছিল। মধ্যযুগের বাংলার যে সামাজিক পরিবেশ হইতে বৈষ্ণব সাহিত্যের জন্ম হইয়াছিল, তাহা অষ্টাদশ শতাব্দীর বাঙ্গালীর সমাজ-জীবনে অস্তিত্ব রক্ষা করিতে পারিল না। তুর্কী বিজয়ের ফলে যে সামাজিক বিপর্যয়ের সম্মুখীন হইয়া বাঙ্গালীর সমাজ-মানসে মঙ্গলকাব্য সৃষ্টির প্রেরণা জাগিয়াছিল, তাহাও সেদিন আর অবশিষ্ট ছিল না। সুতরাং অষ্টাদশ শতাব্দীতে আসিয়া বৈষ্ণব সাহিত্যের ধারা এবং শাক্ত সাহিত্যের ধারা উভয়ই শুষ্ক হইয়া গিয়াছিল, ইহাদের প্রবাহ ঊনবিংশ শতাব্দীর ভিতর দিয়া অগ্রসর করিয়া লইয়া যাইবার মত ইহাদের আর কোনও শক্তি ছিল না। এই অবস্থার মধ্যে অষ্টাদশ শতাব্দীর শেষভাগেই দেশের উপর এক রাজনৈতিক পরিবর্তন দেখা দিল। অল্পদিনের মধ্যেই এই রাজনৈতিক পরিবর্তনের মধ্য দিয়াই প্রবর্তিত পাশ্চাত্ত্য শিক্ষা এই দেশের উপর দিয়া নূতন ভাবধারা প্রবাহিত করিয়া দিল। তাহার ফলে দেশের ক্ষীয়মাণ ঐতিহ্য এক প্রবলতর নূতন ভাবধারার সম্মুখীন হইল।

সুতরাং দেখা যাইতেছে, এই অবস্থা সৃষ্টি হইবার দুইটি প্রধান কারণ, প্রথমত দেশীয় প্রাচীন ঐতিহ্যের প্রাণশক্তির হ্রাস এবং দ্বিতীয়ত সেই মুহূর্তেই একটি বলিষ্ঠ পাশ্চাত্ত্য ভাবধারার আবির্ভাব। দেশীয় ঐতিহ্যের ধারা যদি অষ্টাদশ শতাব্দীতেও অত্যন্ত প্রবল থাকিত, তবে পাশ্চাত্ত্য ঐতিহ্য যত শক্তিশালীই হউক, কিছুতেই তাহা বাঙ্গালীর জাতীয় জীবনের ঐতিহ্যকে এমন করিয়া আচ্ছন্ন করিয়া দিতে পারিত না। মধ্যযুগে রাজনৈতিক দিক হইতে পরাজিত ও পরাধীন হিন্দুসমাজও যে তাহার জাতীয় ঐতিহ্যের ধারা রক্ষা করিয়াছিল, তাহার কারণই এই যে, সেদিন বিপর্যস্ত অবস্থার মধ্যেও জাতীয় চেতনায় যে প্রাণশক্তি ছিল, ঊনবিংশ শতাব্দীতে নূতন পরাধীনতার মধ্যে তাহার আর কিছুই অবশিষ্ট ছিল না। মধ্যযুগের পরাধীন হিন্দুসমাজ বিজয়ী জাতির ধর্ম ও সাহিত্য-চিন্তাকে প্রভাবিত করিয়াছে, কিন্তু ঊনবিংশ শতাব্দীর পরাধীন বাঙালী-সমাজ বিজয়ীর নিকট চিন্তায় ও কর্মে সর্ববিষয়ে যে দাসত্ব বরণ করিয়া লইয়াছিল তাহার ইহাই কারণ।

জগতের ইতিহাস অনুসন্ধান করিলে দেখা যায়, যে সকল জাতির একটি সাংস্কৃতিক ঐতিহ্য থাকে, যে কোনও কারণেই হউক তাহা সম্পূর্ণভাবে বিলুপ্ত করিয়া দিয়া সাংস্কৃতিক

জীবনে তাহার সম্পূর্ণ পুনর্জন্ম হয় না, প্রাচীন ঐতিহ্যের ক্ষীয়মাণ ধারাকে পরিপুষ্ট করিয়াই জাতীয় জীবনের পুনর্জাগরণ দেখা দেয়। জাতীয় সাংস্কৃতিক উপকরণ কিংবা জাতীয় ঐতিহ্যের ধারা সম্পূর্ণ লুপ্ত করিয়া দিয়া যে 'সভ্যতা'র সৃষ্টি হয়, তাহাকে আর যাহাই বলা যাক না কেন, জাতীয় অভ্যুত্থান বলা যায় না। কারণ, অভ্যুত্থান কথাটির সঙ্গে জাতীয় কথাটি যুক্ত থাকিবার ফলে বরং ইহাই মনে হইতে পারে যে, নানা কারণে যে সকল জাতীয় সাংস্কৃতিক উপকরণ জাতির জীবন হইতে বিলুপ্ত হইয়া গিয়াছিল, তাহাদের পুনঃপ্রতিষ্ঠাই ইহার লক্ষ্য। ঊনবিংশ শতাব্দীকেও বাঙ্গালীর জাতীয় পুনর্জাগরণের যুগ বলিয়া সকলেই অভিহিত করিয়া থাকেন। ইহা যদি তাহাই হইয়া থাকে, তবে ইহার মধ্যেও জাতীয় জীবনের বিভিন্ন উপকরণকেই পরিপুষ্ট করিবার প্রেরণা কার্যকরী হইবে, তাহা কোনদিক হইতেই যে পরিত্যক্ত হইবে তাহা নহে। কিন্তু পূর্বেই বলিয়াছি, ঊনবিংশ শতাব্দীর পূর্ব পর্যন্ত আসিয়া বাঙ্গালী প্রায় সকল বিষয়েই রিক্ত হইয়া গিয়াছিল। সে বিষয়ে ভারতচন্দ্রের মত প্রতিভাশালী কবিও প্রাচীন পর্যুষিত রীতির মুখ রক্ষা করিতে গিয়া অন্নদা-মঙ্গল, কালিকা-মঙ্গল, বিদ্যাসুন্দর রচনাতেই তাঁহার প্রতিভাকে সীমাবদ্ধ রাখিতে বাধ্য হইয়াছিলেন, তাঁহার পদানুসরণকারীরা তাঁহার শিল্পকুশলতার অধিকারী না হইবার ফলে কেবলমাত্র দোষটুকু অনুকরণ করিয়া সে-যুগের বাংলা সাহিত্য হইতে সজীব প্রাণের স্পর্শ দূর করিয়া দিয়াছিল। ভারতচন্দ্রের পরবর্তীকালেই দেশের রাজনৈতিক ও সামাজিক পরিবর্তনের ফলে বাঙ্গালীর চিন্তা ও কর্মে যে বিপর্যয় দেখা দিয়াছিল, তাহার মধ্যে সাহিত্যের সংস্কার জাতির জীবনে গৌণ হইয়া পড়িয়াছিল এবং সেই অরাজকতার যুগে জাতির সম্মুখে সাহিত্য-সৃষ্টির যে অস্পষ্ট আদর্শ গড়িয়া উঠিয়াছিল, তাহা ঊনবিংশ শতাব্দীর নবযুগে নূতন কোনও প্রেরণা সঞ্চার করিতে পারিল না। সেইজনাই জাতির সাহিত্যে যে ধারা নিরবচ্ছিন্ন হইয়া অগ্রসর হইয়া যায়, বাংলা সাহিত্যে তাহার ব্যতিক্রম দেখা দিল। তথাপি সেদিনকার বাঙ্গালীর জাতীয় জীবনে যতখানি সাংস্কৃতিক উপকরণ তখনও আচার এবং আচরণ হইতে লুপ্ত হইয়া গিয়াও অস্পষ্ট স্মৃতি ও সংস্কারের মধ্যে অবশিষ্ট ছিল, তাহাও উপেক্ষিত হইল না। বাঙ্গালীর ঊনবিংশ শতাব্দীর নবজাগরণে ইহাদের মধ্য দিয়াই জাতীয়তা রক্ষা পাইল। এই জাতীয়তাবোধ হইতে বাঙ্গালীর সাহিত্য ক্রমে মুক্ত হইয়া আসিলেও সেদিন যখন পাশ্চাত্ত্য শিক্ষার প্রথম সংঘাতের মধ্যে বাঙ্গালীর নূতন যুগের নূতন সাহিত্যের সৃষ্টি হইয়াছিল, তখন ইহা নানা দিক দিয়াই সক্রিয় ছিল। বাংলা সাহিত্যের বিভিন্ন বিষয় হইতেই তাহা উপলব্ধি করা যায়।

প্রথমত আধুনিক কাব্যসাহিত্যের কথাই ধরা যাক। ঈশ্বরচন্দ্র গুপ্তকে আধুনিক যুগের প্রথম কবি কিংবা যুগসন্ধিক্ষণের কবি বলিয়া উল্লেখ করা হয়। তাঁহার আধুনিকতা কোথায় এবং কিসের মধ্যে প্রকাশ পাইয়াছে, তাহা বিচার করিয়া দেখা যাইতে পারে। একথা সকলেই জানেন, ঈশ্বর গুপ্ত ইংরেজি শিক্ষিত ছিলেন না, সুতরাং অন্তরের দিক হইতে ইংরেজি সাহিত্যের কোন প্রেরণা তিনি অনুভব করিতে পারেন নাই। তাঁহার ইংরেজি সাহিত্যে প্রেরণা কেবলমাত্র বাহির হইতে লাগিয়াছে। ঊনবিংশ শতাব্দীতে কলিকাতার নাগরিক জীবনে শিক্ষা-দীক্ষা ও সমাজ-চিন্তায় যে নূতনত্ব প্রকাশ পাইতেছিল, বাহির হইতে

তাঁহার সমাজ-সচেতন মন তাহা প্রত্যক্ষ করিয়া কেবলমাত্র সাময়িক প্রয়োজনীয়তা মিটাইবার জন্য তাঁহাকে কাব্যরচনায় উদ্বুদ্ধ করিয়াছে। তিনি অন্তরে বাহিরে দুই দিক হইতেই সাংবাদিক ছিলেন। তাঁহার সাহিত্যিক প্রয়াস সাংবাদিকতা ব্যতীত আর কিছুই নহে। কাব্যের গঠনভঙ্গির দিক হইতে তিনি ঐতিহ্যের ধারা অতিক্রম করিতে পারেন নাই; কারণ, এই বিষয়ে তিনি ভারতচন্দ্রের শিষ্য। তবে বিষয়বস্তু ও ভাবচিন্তার দিক হইতে তাঁহার উপর ব্রাহ্মধর্ম ও ব্রাহ্ম সমাজের প্রভাব বিস্তারলাভ করিয়াছিল বলিয়া উনবিংশ শতাব্দীর সমসাময়িক যুগের তিনি প্রবক্তা। বঙ্কিমচন্দ্র ঈশ্বরচন্দ্রকে 'খাঁটি বাঙ্গালী' বলিয়াছেন; ঈশ্বরচন্দ্র উনবিংশ শতাব্দীর নূতন ভাব-বাজোর অধিবাসী হওয়া সত্ত্বেও তাঁহার মধ্যে বঙ্কিমচন্দ্র যে অকৃত্রিম বাঙ্গালিত্বের সন্ধান পাইয়াছিলেন, তাহার মধ্যে তাঁহার সাধনায় ঐতিহ্যের শক্তি যে কত প্রবল ছিল, তাহা অনুমান করা যাইবে। ঈশ্বর গুপ্ত ভারতচন্দ্রের মত মঙ্গলকাব্য লেখেন নাই, তিনি বৈষ্ণব পদাবলীও রচনা করেন নাই, রামায়ণ-মহাভারত পুরাণের কাহিনীও অনুবাদ করেন নাই, অথচ তাঁহার মধ্যে খাঁটি বাঙ্গালিত্ব কোথায় তাহা সন্ধান করিতে গেলে দেখা যায় যে, জাতীয় জীবনের যে সকল উপকরণ অবলম্বন করিয়া মধ্যযুগের জাতীয় সাহিত্য মঙ্গলকাব্যগুলি একদিন গড়িয়া উঠিয়াছিল, তাহাদিগকেই সামগ্রিকভাবে অবলম্বন না করিয়াও তাহাদের উপর বিচ্ছিন্নভাবে দৃষ্টিপাত করিয়া তিনি তাঁহার কাব্যসাধনাকে রূপায়িত করিয়াছিলেন। মঙ্গলকাব্যে রন্ধন-প্রণালীর যে বিস্তৃত বর্ণনা রহিয়াছে, তাহারই ভাব 'পাঁঠা', 'পোষেড়া', 'তপসী মাছ' ইত্যাদি খণ্ড খণ্ড কবিতার মধ্য দিয়া ঈশ্বর গুপ্ত প্রকাশ করিয়াছেন, এখানে মধ্যযুগের কবি এবং আধুনিক যুগের কবির দৃষ্টিভঙ্গির মধ্যে কোনও পার্থক্য নাই। তবে মধ্যযুগের কবিদিগের বর্ণনা একটি সুদীর্ঘ কাহিনীর অন্তর্নিবিষ্ট, ঈশ্বর গুপ্তের মধ্যে কাহিনী-নিরপেক্ষভাবেই বর্ণনাগুলি বিচ্ছিন্নভাবে প্রকাশ পাইয়াছে।

আমরা দেখিতে পাইয়াছি, মঙ্গলকাব্য রচনার শেষযুগে ইহার কাহিনী শিথিলবদ্ধ হইয়া আসিয়াছে, অষ্টাদশ শতাব্দীর মঙ্গলকাব্য কতকগুলি শিথিলবদ্ধ গীতি-কবিতার সমষ্টি মাত্র। সুতরাং একথা অনুমান করিতে পারা যায় যে, উনবিংশ শতাব্দীতে যদি ইংরেজের আবির্ভাব নাও ঘটিত, তথাপি মঙ্গলকাব্যের দৃঢ়সংবদ্ধ কাহিনীরূপের কোনও অস্তিত্ব থাকিত না; ঈশ্বর গুপ্ত যে ভাবে ইহার বিভিন্ন অংশকে বিচ্ছিন্ন গীতি-কবিতার আকারে পরিবর্তিত করিয়া লইয়াছেন, ইহার সাধারণ পরিণাম তাহাই হইত। সুতরাং ইংরেজি সাহিত্য সম্পর্কে অজ্ঞ ঈশ্বর গুপ্ত যে ইংরেজি সাহিত্যের প্রভাববশত উনবিংশ শতাব্দীর মধ্যভাগ হইতে আধুনিক গীতি-কবিতা রচনার ধারা প্রবর্তিত করিলেন, তাহা নহে; এ দেশের প্রাচীন ঐতিহ্য অনুসরণ করিয়া কাব্য রচনার যে ধারা উনবিংশ শতাব্দী পর্যন্ত অগ্রসর হইয়া আসিয়াছিল, তাহাই অনুসরণ করিয়া তাঁহার কাব্য রচনা করিয়াছেন।

তবে একথা সত্য, কতকগুলি নূতন ভাব বাংলা কবিতার জীর্ণ দেহের মধ্যে তিনি সঞ্চারিত করিয়াছিলেন। প্রথমত তাঁহার ঈশ্বর-চিন্তা এবং দ্বিতীয়ত তাঁহার স্বদেশ-চিন্তা। মধ্যযুগে যে সুনিবিড় ভক্তির ভাব শাক্ত সাহিত্য এবং বৈষ্ণব সাহিত্য উভয়েরই প্রাণস্বরূপ ছিল, অষ্টাদশ শতাব্দীতে তাহাই শিথিল হইয়া গিয়া রামপ্রসাদের মাতৃসাধনার মধ্য দিয়া

অনেকটা একেশ্বরবাদের প্রতিষ্ঠা হইতেছিল। ঈশ্বর গুপ্তের ঈশ্বর-চিন্তা প্রকৃতপক্ষে তাহারই ধারা অনুসরণ করিয়া বিকাশলাভ না করিলেও তাঁহার একেশ্বরবাদ যে বাঙ্গালীর জাতীয় অধ্যাত্ম-চিন্তার ক্রমবিকাশের ধারার বিপরীতধর্মী কোনও চিন্তা কিংবা ভাব ছিল না, তাহা অস্বীকার করিবার উপায় নাই। অর্থাৎ ঊনবিংশ শতাব্দীতে খ্রীষ্টানধর্মের প্রভাব-জাত কিংবা ব্রাহ্মধর্ম প্রচারের ফলস্বরূপ একেশ্বরবাদের যে ভাব বাঙ্গালার সমাজে সেদিন বিস্তারলাভ করিতেছিল, সে-যুগের সমাজের ঐতিহ্যের ধারায়ও তাহাব অস্তিত্ব ছিল। গৌড়ীয় বৈষ্ণবধর্মের কৃষ্ণোপাসনার মধ্যে একেশ্বরবাদেরই প্রভাব ছিল। বাংলার বৃহত্তম সমাজ-জীবনের আরও একটি পরিচয়ের কথা আমরা বিস্মৃত হইতে পারি না, তাহা এই যে, তুর্কী আক্রমণের পর হইতেই একটি একেশ্বরবাদী ধর্ম বাঙ্গালী হিন্দুর সম্মুখে বলিষ্ঠ একটি আদর্শ স্থাপন করিয়া রাখিয়াছিল। সামগ্রিকভাবে বাংলার হিন্দুসমাজ তাহার প্রভাব হইতে সম্পূর্ণ মুক্ত থাকিতে পারিয়াছিল, একথা কিছুতেই মনে করা যাইতে পারে না। অবশ্য চৈতন্যধর্ম এই বলিষ্ঠ একেশ্বরবাদী ধর্মের সঙ্গে বহু দেবদেবী-বিশ্বাসী হিন্দুধর্মের সামঞ্জস্য-স্থাপনের এক সার্থক প্রয়াস করিয়াছিল। তাহারই প্রত্যক্ষ প্রভাবের ফলে হিন্দুসমাজের মধ্যে অধ্যাত্ম-চিন্তা যে ধারায় ক্রমবিকাশ লাভ করিতেছিল, ঊনবিংশ শতাব্দীর একেশ্ববাদ তাহা হইতে স্বাভাবিকভাবেই ঈশ্বর গুপ্তের মনে বিকাশলাভ করিয়াছিল বলিয়া অনুভূত হইবে। অবশ্য তাহার সঙ্গে বহিরঙ্গের দিক দিয়া একদিকে খ্রীষ্টানধর্মের প্রচার এবং আর একদিকে ব্রাহ্মধর্মের প্রচার ইহাদেরও যোগ যে ছিল না তাহা বলিতে পারা যায় না। সুতরাং মূলত ঈশ্বর গুপ্তের ঈশ্বর-চিন্তার মর্মমূলে যে ঐতিহ্যের সম্পর্ক ছিল না, তাহা বলিতে পারা যাইবে না।

ঈশ্বর গুপ্তের আধুনিকতা কেবল তাঁহার স্বদেশ-চিন্তায়। একথা স্বীকার করিতে হইবে যে, প্রাচীন কোনও ঐতিহ্যের ধারা অনুসরণ করিয়া তাঁহার মধ্যে ইহার উদয় হইতে পারে নাই। ইহা ইংরেজি শিক্ষার প্রত্যক্ষ ফলস্বরূপ সে-দিন বাঙ্গালীর সমাজের মধ্যে বিকাশলাভ করিয়াছিল। কিন্তু এখানেও একটি বিষয় লক্ষ করা যাইতে পারে। মধ্যযুগের অন্তত এক শ্রেণীর মঙ্গলকাব্য আছে, তাহাতে স্বদেশরক্ষায় আত্মবিসর্জনের গৌরব প্রচার করা হইয়াছে, তাহা ধর্মমঙ্গল কাব্য। ইংরেজি ভাবধারা এই দেশে প্রবর্তিত হইবার বহু পূর্বেই ইহা রচিত ও প্রচারিত হইয়াছিল। তবে এই কথা অবশ্যই সত্য যে, ঈশ্বরচন্দ্রের দেশাত্মবোধ ইহার ধারা অনুসরণ করিয়া বিকাশ লাভ করিতে পারে নাই; তাহা একমাত্র পাশ্চাত্ত্য প্রভাবেরই ফল। কিন্তু এই সম্পর্কে একটি কথা স্মরণ রাখা কর্তব্য। পাশ্চাত্ত্য প্রভাবকে স্বীকার করিয়া লইবার মত প্রবণতা যদি এই জাতির প্রথম হইতে না থাকিত, তবে সেই প্রভাব যত শক্তিশালীই হোক, তাহা এই দেশের অধিবাসীর মনে এত ব্যাপক প্রভাব বিস্তার করিতে পারিত না। স্বদেশ-চিন্তা কোনও না কোনও ভাবে এই জাতির মধ্যে বর্তমান ছিল বলিয়াই ঊনবিংশ শতাব্দীতে প্রবর্তিত ইংরেজি শিক্ষার মধ্য হইতে বাঙ্গালী জাতিই ইহা দ্বারা সর্বাপেক্ষা প্রভাবিত হইয়াছিল। বহিঃপ্রভাবকে স্বীকার করিয়া লইবার মত মানসিক প্রস্তুতি এক মুহূর্তেই সৃষ্টি হইতে পারে না, অর্থাৎ ইংরেজি সাহিত্যের মধ্য হইতে দেশাত্মবাদের কথা শুনিবামাত্রই বাঙ্গালী জাতি যে জীবনপণ করিয়া জ্বলিয়া উঠিল, ইহার অর্থই এই যে

এই জাতির মধ্যে ইহার প্রেরণা পূর্ব হইতেই সুপ্ত ছিল। নতুবা ঈশ্বরচন্দ্র ইংরেজি সাহিত্যে প্রত্যক্ষভাবে শিক্ষিত না হইয়াও ইহার প্রেরণা আধুনিক বাংলা কবিতার জন্মমুহূর্তেই এমনভাবে অনুভব করিতে পারিতেন না। সমগ্র মধ্যযুগব্যাপী বাংলার স্বাধীন ভুঁইঞাগণ মোগলের বিরুদ্ধে নিজেদের স্বাধীনতা রক্ষা করিবার জন্য যে সংগ্রাম করিয়াছে, ধর্মমঙ্গল কাব্যের কাহিনীতেও গৌড়েশ্বরের বিরুদ্ধে নিজের স্বাধীনতা রক্ষা করিবার জন্য ক্ষুদ্র সামন্তরাজ ইছাই ঘোষ যে সংগ্রাম করিয়াছে, তাহাদের প্রেরণা জাতির চিত্ত হইতে বিলুপ্ত হইয়া যাইতে পারে নাই। সেইজন্য ঊনবিংশ শতাব্দীতে পাশ্চাত্ত্যশিক্ষার সংস্পর্শে আসিবার ফলে পাশ্চাত্ত্য দেশাত্মবোধের যে আদর্শ এই জাতির সম্মুখে স্থাপিত হইয়াছিল তাহার প্রেরণা ইহার চিত্তে এত সক্রিয় এবং শক্তিশালী হইয়াছিল। সুতরাং ঈশ্বর গুপ্তের স্বদেশ-চিন্তা অবিমিশ্র পাশ্চাত্ত্য প্রেরণার ফল বলিয়া মনে করিতে পারা যায় না, ইহার সঙ্গে জাতীয় ঐতিহ্যেরও যোগ ছিল।

বঙ্কিমচন্দ্রের মতে ঈশ্বরচন্দ্র 'খাঁটি বাঙ্গালী' হইয়াও আধুনিক বাংলা কবিতার প্রবর্তক ছিলেন। একজন 'খাঁটি বাঙ্গালী'র হাতেই আধুনিক বাংলা কবিতা রচনার সূচনা হইয়াছিল। ঈশ্বরগুপ্তের পর যদি রঙ্গলাল বন্দ্যোপাধ্যায়ের কথা আলোচনা করা যায়, তাহা হইলেও দেখিতে পাওয়া যায়, মধ্যযুগের বাংলা কবিতার মত তিনি আখ্যানকাব্য রচনা করিয়াছিলেন। মধুসূদনের কাব্য যে-অর্থে 'রোমাণ্টিক মহাকাব্য', রঙ্গলালের কাব্য সেই অর্থে 'রোমাণ্টিক মহাকাব্য' নহে, আখ্যায়িকা কাব্য বলিলেই রঙ্গলালের কাব্যের যথার্থ পরিচয় দেওয়া হয়। মধ্যযুগের বাংলার আখ্যায়িকা কাব্যের সঙ্গে তাঁহার কাব্যের প্রাণের যোগ নাই সত্য, তথাপি দেহগঠনের যে যোগ আছে, তাহা স্বীকার করিতেই হয়। রঙ্গলাল ইংরেজি শিক্ষায় সুশিক্ষিত হিন্দু কলেজের ছাত্র ছিলেন, সুতরাং তাঁহার মধ্যে বাঙ্গালীর জাতীয় ঐহিত্যের প্রতি আনুগত্য প্রকাশ না পাইলেও বিস্ময়ের কিছু ছিল না। কিন্তু তাহা সত্ত্বেও দেখিতে পাওয়া যায়, জাতীয় ঐতিহ্যকে নানা দিক হইতে স্বীকার করিয়া লইয়াই তিনি তাঁহার কাব্য রচনা করিয়াছেন। তবে তাঁহার জাতীয় চিন্তা কেবলমাত্র বাংলাদেশের মধ্যেই সীমাবদ্ধ ছিল না, প্রাচীন এবং নবীন সমগ্র ভারতবর্ষকে লইয়াই তাঁহার জাতীয় চিন্তা বিকাশলাভ করিয়াছে। তবে একথাও সত্য, এই ভারত হিন্দু ভারত, হিন্দু-মুসলমানের মিলিত ভারত নহে। মধ্যযুগ হইতেই বাংলার সাহিত্য হিন্দুসমাজকে লইয়া, হিন্দুর সামাজিক ও ধর্ম-জীবনের উত্থান-পতনের ধারায় সংযুক্ত হইয়া যে ভাবে রচিত হইয়াছে, ইহাতেও তাহার কিছু ব্যতিক্রম নাই। তবে মধ্যযুগের হিন্দুসমাজের লক্ষ্য ছিল একান্তভাবেই বাংলার হিন্দুসমাজ, তাহার পরিবর্তে রঙ্গলালের হিন্দুসমাজ বলিতে সমগ্র ভারতেরই হিন্দুসমাজ বুঝাইয়াছে। ইংরেজি শিক্ষা ও ভারতে ইংরেজ শাসনের ফলেই যে অখণ্ড ভারতের রূপ জন্ম লাভ করিয়াছিল, তাহা সত্য নহে। ধর্ম ও রাজনীতির বন্ধনে অতীতকালেও ভারতবর্ষ যুগে যুগেই এক-এক বার অখণ্ড পরিচয় লাভ করিয়াছিল। তবে একথা সত্য, বাংলা সাহিত্যের ভিতর দিয়া তাহার সেই রূপ রঙ্গলালের পূর্বে আর কোথাও এতখানি স্পষ্ট হইয়া উঠিতে পারে নাই। চৈতন্যদেবের সর্বতীর্থ ভ্রমণের কাহিনীর মধ্যে তাহার যে স্বরূপ কোনও কোনও চৈতন্য-জীবনীতে প্রকাশ পাইয়াছে, তাহা যেমন বিচ্ছিন্ন,

তেমনই অস্পষ্ট। কিন্তু তাহা সত্ত্বেও সেই চিত্র আঁকিবার প্রয়াস দেখা গিয়াছে, এই কথা সত্য।

ভারতের মধ্যযুগের ইতিহাস অবলম্বন করিয়া রঙ্গলাল যে আখ্যায়িকা কাব্য রচনা করিয়াছেন, তাহাদের মধ্যে ভারতীয় নারী-জীবনের সনাতন আদর্শের কথাই তিনি প্রচার করিয়াছেন,—পাতিব্রত্য, সতীত্ব, শৌর্য, প্রেম, নারী-জীবনের শাশ্বত এই ঐতিহ্যমূলক আদর্শ রঙ্গলালের কাব্যের অবলম্বন। এই বিষয়ে তিনি আধুনিক হইয়াও প্রাচীন। সুতরাং কাব্যের বহিরঙ্গের গঠনেই হউক কিংবা ভাব-বস্তুতেই হউক তিনি ঐতিহ্যের সঙ্গে নিবিড় যোগ রক্ষা করিয়াই ঊনবিংশ শতাব্দীর নূতন যুগের কাব্য রচনা করিয়াছেন। ঐতিহ্যের প্রেরণা তাঁহার মধ্যে যে কত শক্তিশালী ছিল, তাহা তাঁহার 'কাঞ্চীকাবেরী' কাব্য রচনা হইতে সর্বাপেক্ষা অধিক বুঝিতে পারা যায়। উড়িষ্যার রাজপরিবারের একটি প্রাচীন কিংবদন্তী অবলম্বন করিয়া ইহা প্রায় মধ্যযুগের মঙ্গলকাব্যের অনুরূপ ভঙ্গিতে রচিত হইয়াছে। এমনকি, যে ভক্তি-চন্দনের সুরভি মঙ্গলকাব্য হইতে ক্রমে লুপ্ত হইয়া গিয়াছিল, রঙ্গলাল তাঁহার 'কাঞ্চীকাবেরী'র মধ্যে তাহা আবার অনেকখানি পুনরুজ্জীবিত করিতে সক্ষম হইয়াছেন। ঊনবিংশ শতাব্দীতে উত্তীর্ণ হইয়া শিক্ষিত বাঙ্গালীর সমাজ যে এক মুহূর্তেই তাহার প্রাচীন ঐতিহ্যের ধারা হইতে বিচ্ছিন্ন হইয়া গিয়া সম্পূর্ণ বিপরীতধর্মী কোনও চিন্তা কিংবা কর্মের মধ্যে আত্মসমর্পণ করিয়াছিল, তাহা নহে; বরং ধীরে ধীরে তাহার প্রাচীন ধারার মধ্য হইতে যতখানি রক্ষণীয়, তাহা রক্ষা করিয়া এবং যাহা বর্জনীয় আপনা হইতেই তাহা নিজেরাই বর্জন করিয়া অগ্রসর হইতেছিল। আধুনিক বাংলা কবিতার মধ্যে তাহারই পরিচয় পাওয়া যাইবে।

রঙ্গলালের পরই মাইকেল মধুসূদন দত্তের কথা উল্লেখ করিতে হয়ে। বঙ্কিমচন্দ্র মধুসূদন সম্পর্কে বলিয়াছিলেন, 'মধুসূদন ডাহা ইংরেজ।' মধুসূদন সম্পর্কে এই ধারণাই বাংলা সাহিত্যে দীর্ঘকাল স্থায়ী ছিল। কিন্তু মোহিতলাল প্রমুখ কয়েকজন আধুনিক সমালোচকের আলোচনায় বঙ্কিমচন্দ্রের এই উক্তির বিরোধিতা করা হইয়াছে। এই প্রসঙ্গ টি এখানে বিস্তৃতভাবে আলোচনার অবকাশ নাই, সংক্ষিপ্তভাবে সামান্য আলোচনা করা যাইতেছে মাত্র।

প্রথমত মধুসূদন অমিত্রাক্ষর ছন্দের প্রবর্তক বলিয়া পরিচিত। অনেকে মনে করিয়াছেন, তাঁহার অমিত্রাক্ষর ছন্দের গঠনের মধ্য দিয়াই প্রাচীন ধারার বাংলা কবিতার গঠনের সঙ্গে তাঁহার বিচ্যুতি ঘটিয়াছে। কিন্তু গভীরভাবে চিন্তা করিয়া দেখিলে একথা স্বীকার করিতে পারা যায় না। কারণ, মধ্যযুগের সমগ্র আখ্যায়িকা কাব্য যেমন চৌদ্দ অক্ষরে গঠিত পয়ার ছন্দে রচিত, মধুসূদনের অমিত্রাক্ষর ছন্দের পদও চৌদ্দ অক্ষরে গঠিত। দৃশ্যত অমিত্রাক্ষর ছন্দের গঠনে ও পয়ার ছন্দের গঠনে কোনও পার্থক্য নাই। পার্থক্য যাহা আছে, তাহা কেবলমাত্র সুরের। এই কথা কেবলমাত্র তাঁহার দুইখানি কাব্যের উপরই প্রযোজ্য। 'মেঘনাদবধ কাব্য' ও 'বীরাঙ্গনা কাব্য' রচনাতেই তিনি অমিত্রাক্ষর ছন্দ ব্যবহার করিয়াছেন কিন্তু 'ব্রজাঙ্গনা কাব্য'-এ বাংলা কাব্যরচনার প্রাচীনতর ধারার কিছুমাত্র ব্যতিক্রম করেন নাই। তাঁহার 'চতুর্দশপদী কবিতাবলী'তেও পয়ারের অনুরূপ চৌদ্দ অক্ষরে পদ গঠিত

হইয়াছে এবং ইহার অনুযায়ীই মিল ব্যবহার করা হইয়াছে, তবে মিত্রাক্ষরযুক্ত পদগুলি ইতালীয় সনেটের রীতিতে বিন্যস্ত করিয়াছেন। মধুসূদন তাঁহার অমিত্রাক্ষর ছন্দ রচনায় প্রচলিত যতি ও মিলের রীতি পরিত্যাগ করা সত্ত্বেও চৌদ্দ অক্ষরের পদ যে রক্ষা করিয়াছিলেন, ইহার কারণ এই যে, পয়ারের ঐহিত্যকে তিনি সম্পূর্ণ মুছিয়া দিতে পারেন নাই। পরবর্তীকালে মহাপয়ার অর্থাৎ অষ্টাদশ অক্ষরের পদ দ্বারা সনেট রচিত হইলেও মধুসূদন চতুর্দশপদী কবিতা রচনায় চৌদ্দ অক্ষরের রীতিই সর্বত্র অনুসরণ করিয়াছেন, কোথাও ইহার ব্যতিক্রম করেন নাই। আমরা অমিত্রাক্ষর ছন্দের দেহগঠন বিচার করিয়া দেখি না, কেবলমাত্র ইহার আত্মার পরিচয় লাভ করিয়াই ইহার মধ্যে মধুসূদনের ঐতিহ্যবিরোধী মনোভাবের সন্ধান করিয়া থাকি। ঐতিহ্যের প্রতি প্রীতি না থাকিলে মধুসূদন তাঁহার অমিত্রাক্ষর ছন্দের পদে যেখানে যতি পড়িয়াছে, সেখানেই পদচ্ছেদ করিতে পারিতেন; কারণ, যতি ও মিলের অভাব থাকায় চৌদ্দ অক্ষরের পদবন্ধনের কোনও সার্থকতা নাই। পরবর্তীকালে গিরিশচন্দ্র ঘোষ তাঁহার তথাকথিত 'গৈরিশ ছন্দ'-এর পদগঠনে যে রীতি অনুসরণ করিয়াছিলেন, মধুসূদনের মধ্যে পয়ার ছন্দের গঠনের প্রতি নিষ্ঠা না থাকিলে তিনিও অনায়াসে সেই রীতিই গ্রহণ করিতে পারিতেন। সুতরাং কাব্যদেহগঠনে মধুসূদনের মধ্যে কোনও ঐতিহ্যবিচ্যুতি ঘটে নাই, ইহাই স্বীকার করিতে হয়।

এইবার তাঁহার কাব্যের প্রাণবস্তুর বিশ্লেষণ করিয়া দেখিতে হয়। মধুসূদনের কাব্য যাঁহারা গভীরভাবে অনুসরণ করিয়াছেন, তাঁহারা অনুভব করিয়াছেন, মধুসূদনের মধ্যে একটি বৈষ্ণব-প্রাণ অত্যন্ত সজীব ও সক্রিয় ছিল। মধুসূদন ভাবপ্রবণ বাঙ্গালী জাতিরই সন্তান, সেই সূত্রেই তিনি জীবনের মর্ম্মমূল হইতেই বৈষ্ণব-ভাবের প্রেরণা অনুভব করিতেন, তাঁহার বহির্মুখী পাশ্চাত্ত্য শিক্ষা-দীক্ষা তাঁহার জীবনের মর্ম্মমূলাশ্রয়ী সেই ভাব-প্রবাহকে কোন দিক দিয়াই রোধ করিতে পারে নাই। তাঁহার 'তিলোত্তমাসম্ভব' কাব্য হইতে আরম্ভ করিয়া 'চতুর্দশপদী কবিতা' রচনার যুগ পর্যন্ত অগ্রসর হইয়া গেলেই ইহা প্রমাণিত হইবে।

মধুসূদন তাঁহার 'মেঘনাদবধ কাব্য' ও 'ব্রজাঙ্গনা কাব্য' একসঙ্গে রচনা করিয়াছিলেন দেখিয়া তাঁহার জীবনীকার যোগীন্দ্রনাথ বসু বিস্ময় প্রকাশ করিয়াছিলেন। তিনি লিখিয়াছেন, "তিলোত্তমাসম্ভব" ও "একেই কি বলে সভ্যতা" একসঙ্গে রচনা যদি বিস্ময়ের হয়, তবে "মেঘনাদবধ" ও "ব্রজাঙ্গনা" একসঙ্গে রচনা তদপেক্ষা শতগুণ অধিক বিস্ময়কর।' কিন্তু 'মেঘনাদবধ কাব্য'-এর অন্তস্তলে গীতি-কবিতার যে ফল্গুধারা প্রবাহিত হইয়া গিয়াছে, তাহা অনুভব করিতে পারিলে উভয়ের একসঙ্গে রচনা বিস্ময়বোধ সৃষ্টি করিতে পারে না। 'মেঘনাদবধ কাব্য'-এর মত 'ব্রজাঙ্গনা কাব্য'ও মধুসূদনের সহজাত প্রতিভার নিতান্ত স্বাভাবিক সৃষ্টি; মেঘনাদবধ কাব্যের কেবলমাত্র বহিরঙ্গ গঠনের মধ্যেই যাঁহাদের দৃষ্টি সীমায়িত, তাঁহারাই কেবলমাত্র ব্রজাঙ্গনা কাব্যের সঙ্গে ইহার এককালীন রচনা বলিয়া বিস্ময়বোধ করিতে পারেন, কিন্তু উভয়ের অন্তঃপ্রকৃতি বিশ্লেষণ করিয়া দেখিলে বুঝিতে পারা যাইবে যে, ইহারা উভয়ে একই কবি-প্রাণ হইতে নিতান্ত স্বাভাবিক সূত্রেই উৎসারিত হইয়াছে। মেঘনাদবধ কাব্যের অশোকবনে বন্দিনী বিরহিণী সীতার সঙ্গে যদি ব্রজাঙ্গনা

কাব্যের বিরহিণী রাধিকার তুলনা করা যায়, তবে ইহাদের মধ্যে যে বিশেষ কিছু পার্থক্য লক্ষিত হইবে তাহা নহে। 'ব্রজাঙ্গনা কাব্য' বাদ দিলেও দেখিতে পাওয়া যাইবে যে মধুসূদন তাঁহার সমগ্র কাব্যরচনার মধ্যেই মধ্যযুগের ঐতিহ্য-অনুসারী বৈষ্ণব-চেতনা সঞ্চারিত করিয়া দিয়াছেন। ঊনবিংশ শতাব্দীর বাঙ্গালীর নবজাগরণের যুগের কবি হওয়া সত্ত্বেও মধুসূদনের সঙ্গে জাতীয় ঐতিহ্যের ধারার কোনদিক দিয়াই যে বিচ্ছেদ ঘটে নাই, তাঁহার বৈষ্ণবপ্রাণতা ইহার অন্যতম নিদর্শন মাত্র। মধ্যযুগ হইতে সকল শ্রেণীর বাঙ্গালী কবির মনেই যে বৈষ্ণব কবিতার ধারা ক্রমবিকাশ লাভ করিয়াছিল, তাহাই স্বাভাবিক সূত্রে অগ্রসর হইয়া আসিয়া ঊনবিংশ শতাব্দীর নবজাগরণের যুগেও মধুসূদনের নূতন কাব্যরচনার সঙ্গেও যোগরক্ষা করিয়াছে। মধ্যযুগে মুকুন্দরাম এবং ভারতচন্দ্র মঙ্গলকাব্যের কবি হইয়াও বৈষ্ণব-প্রেরণা যে-ভাবে অনুসরণ করিয়াছিলেন, মধুসূদনও ঊনবিংশ শতাব্দীর মহাকাব্যের কবি হইয়াও তাহা সেইভাবেই অনুভব করিয়াছেন।

মধুসূদন যে কেবলমাত্র মধ্যযুগের বৈষ্ণব কবিতার ধারার সঙ্গেই যোগরক্ষা করিয়া তাঁহার কাব্যজীবনে সার্থকতা লাভ করিয়াছিলেন তাহাই নহে, মধ্যযুগের বাংলা সাহিত্যের অন্যতম ধারা মঙ্গলকাব্যের সঙ্গেও তাঁহার যোগ বিচ্ছিন্ন হয় নাই। মধুসূদন তাঁহার ঊনবিংশ শতাব্দীর কাব্যরচনা দ্বারা অষ্টাদশ শতাব্দীর বাংলা মঙ্গলকাব্যের সর্বশেষ কবি ভারতচন্দ্রের সঙ্গেও যোগরক্ষা করিয়াছেন।

মধুসূদন তাঁহার 'অন্নপূর্ণার ঝাঁপি' নামক চতুর্দশপদী কবিতায় ভারতচন্দ্রের অমর-কীর্তি 'অন্নদা-মঙ্গল' কাব্য সম্পর্কে এইভাবে সুগভীর শ্রদ্ধা প্রকাশ করিয়াছেন ঃ

> মোহিনী-রূপসী-বেশে ঝাঁপি-কাঁখে করি,
> পশিছেন, ভবানন্দ, দেখ তব ঘরে
> অন্নদা! বহিছে শূন্যে সঙ্গীত-লহরী,
> অদৃশ্যে অপ্সরাচয় নাচিছে অম্বরে।—
> *  *  *  *
> তব বংশ-যশঃ-ঝাঁপি—অন্নদা-মঙ্গল—
> যতনে রাখিবে বঙ্গ মনের ভাণ্ডারে,
> রাখে যথা সুধামৃতে চন্দ্রের মণ্ডলে।।

কাব্যের বহিরঙ্গগঠনে এবং অন্তর্মুখী ভাব-প্রকৃতি বর্ণনায় ভারতচন্দ্রের সঙ্গে মধুসূদনের যে কতকগুলি বিষয়ে সুনিবিড় ঐক্যের সন্ধান পাওয়া যায়, তাহা অনেকেই তত গভীরভাবে বিচার করিয়া দেখেন নাই। এইজন্যই অনেকে কবি ঈশ্বর গুপ্ত কিংবা মধুসূদনের পরিবর্তে ভারতচন্দ্রকেই যুগসন্ধিক্ষণের কবি বলিয়া উল্লেখ করিয়া থাকেন। ভারতচন্দ্রের 'অন্নদা-মঙ্গল' রচনার পর বাংলা সাহিত্যে এক শত বৎসর যে অরাজকতার যুগ চলিযাছিল, তাহা অতিক্রম করিয়া মধুসূদনের মধ্যেও 'অন্নদা-মঙ্গল'-এর প্রেরণা যে সঞ্চারিত হইয়াছিল, তাহা এই উভয় কবির রচনা গভীরভাবে অনুসরণ করিলে বুঝিতে পারা যাইবে। বাংলা সাহিত্যের এই ঐতিহ্যকে অনুসরণ করিবার মধ্যেই মধুসূদনের শক্তি প্রকাশ পাইয়াছে, তাহাকে পরিত্যাগ করিবার মধ্যে নহে।

মধুসূদন তাঁহার 'ব্রজাঙ্গনা কাব্য' রচনায় বৈষ্ণব পদকর্তাদিগের অনুসরণ করিবার

পরিবর্তে তাঁহারই অব্যবহিত পূর্ববর্তী কবি ভারতচন্দ্রকেই অনুসরণ করিয়াছেন। এইখানে রবীন্দ্রনাথের 'ভানুসিংহ ঠাকুরের পদাবলী'র সঙ্গে 'ব্রজাঙ্গনা কাব্য'-এর একটু পার্থক্য আছে। একথা সত্য, উভয়েই এখানে প্রাচীনতর একটি ধারাকে অনুসরণ করিতে চাহিয়াছেন। কিন্তু রবীন্দ্রনাথ যেখানে তাঁহার নিকট পূর্ববর্তী যুগকে অস্বীকার করিয়া আরও দূর অতীত হইতে প্রেরণা লাভ করিতে গিয়া একদিকে অপ্রচলিত ব্রজবুলি ভাষা এবং অপরদিকে মধ্যযুগীয় ভক্তির পুনরুদ্ধার করিতে চাহিয়াছিলেন, মধুসূদন তাহার পরিবর্তে তাহার অব্যবহতি পূর্ববর্তী কবি ভারতচন্দ্রকেই আদর্শ করিয়া লইয়াছিলেন। ইহাতে তাঁহার মধ্যে বৈষ্ণব কবিতার রূপ যথাযথ প্রকাশ পায় নাই সত্য, তথাপি ঐতিহ্যের ধারাকে অনুসরণ করিবার প্রবৃত্তি প্রকাশ পাইয়াছে। সেইজন্য ভারতচন্দ্রের বিদ্যাসুন্দর কাব্যের বিদ্যা মধুসূদনের সৃষ্টিতে ব্রজাঙ্গনা কাব্যে রাধার রূপ ধারণ করিয়াছে। বাঙ্গালীর সে-যুগের সাহিত্যচিন্তার ক্রমবিকাশের ধারা ইহাতে রক্ষা পাইয়াছে বলিয়া ইহার শক্তিও অধিক প্রকাশ পাইয়াছে। ভারতচন্দ্র তাঁহার বিদ্যাসুন্দর কাব্যে যে সকল ধুয়া বা ধ্রুবপদ রচনা করিয়াছেন, তাহাদের প্রত্যেকটি বিদ্যাসুন্দর কাহিনী-নিরপেক্ষ রাধাকৃষ্ণবিষয়ক পদমাত্র, তাহাই মধুসূদনের 'ব্রজাঙ্গনা কাব্য' রচনার প্রেরণা দান করিয়াছে। এইভাবে মধুসূদন ভারতচন্দ্রের সঙ্গে ঐতিহ্যের যোগ রক্ষা করিয়াছেন।

এইবার মধুসূদনের শ্রেষ্ঠ কীর্তি 'মেঘনাদবধ কাব্য'খানির কথা উল্লেখ করিতে হয়। ইহার মূল কাহিনী কৃত্তিবাস হইতে গৃহীত হইয়াছে। বাল্মীকির যে কাহিনী কৃত্তিবাস বাঙ্গালীর জাতীয় জীবন-রসে পরিণত করিয়া লইয়াছিলেন, তাহাকেই মূলত ভিত্তি করিয়া মধুসূদন বিবিধ দেশীয় এবং বিদেশীয় উপাদানের সংমিশ্রণে এই 'মধুচক্র' রচনা করিয়াছেন। উনবিংশ শতাব্দীর পাশ্চাত্ত্য শিক্ষা-দীক্ষার মধ্যে জাতির চিত্ত হইতে কৃত্তিবাসী রামায়ণের প্রভাব দূর হইয়া যাইতে পারে নাই, সেইজন্যই মধুসূদন যখন কৃত্তিবাসী রামায়ণকেই ভিত্তি করিয়া তাঁহার কাহিনীর পরিকল্পনা করিতে গেলেন, তখন শিক্ষিত বাঙ্গালীও তাহার প্রতি আকর্ষণ অনুভব করিল। কৃত্তিবাস বাল্মীকির মত রাবণকে অনাচারী রাক্ষসরূপে চিত্রিত করেন নাই, বরং তাহার পরিবর্তে তাহাকে একজন ভক্তরূপেই প্রতিষ্ঠিত করিতে চাহিয়াছেন। ভক্তি মানুষেরই গুণ, রাক্ষসের কোনও গুণ নহে। মধুসূদনও রাবণকে মানুষ রূপেই প্রতিষ্ঠিত করিয়াছেন। রাবণ শিবের ভক্ত, বিষ্ণুর অবতারের প্রতি তাঁহার যে বিদ্বেষ সৃষ্টি হইয়াছিল, অন্তিমে তাঁহার মধ্য হইতে তাহাও দূর হইয়া গিয়া তাঁহাকে শ্রীরামচন্দ্রের ভক্ত রূপে প্রতিষ্ঠিত করিয়াছিল। নিয়তির নির্মম বিধানে রাবণের আরাধ্য দেবতা শিবও যখন তাঁহাকে পরিত্যাগ করিয়া গেলেন, তখন তিনি নিয়তির নির্মম বিধানের কথা স্মরণ করিয়া বিলাপ করিলেও আরাধ্য দেবতার প্রতি বিশ্বাসহীন হন নাই। কোনও কোনও সময় সাধারণ মানুষের ভক্তের সুখ-দুঃখে উদাসীন দেবতার প্রতি তাঁহার স্বাভাবিক মানবিক অভিমানবোধ জাগিয়া উঠিয়াছে সত্য, তথাপি উনবিংশ শতাব্দীর বুদ্ধিবাদের পথ অনুসরণ করিয়া তিনি ভক্তির পথ হইতে কদাচ সরিয়া দাঁড়ান নাই। সুতরাং মধুসূদনের রাবণ চরিত্রকে উনবিংশ শতাব্দীর বুদ্ধিবাদের প্রতিনিধি বলিয়া উল্লেখ করা যায় না, বরং তাহার মধ্য দিয়া মধ্যযুগের ঐতিহ্যের ধারাই উনবিংশ শতাব্দী পর্যন্ত অগ্রসর হইয়া আসিয়াছে বলিয়া অনুভব করা যায়।

'মেঘনাদবধ কাব্য'-এর রাবণ চরিত্রের সঙ্গে মধ্যযুগের মনসা-মঙ্গলকাব্যের নায়ক চরিত্র চাঁদ সদাগরের তুলনা করিলেও বুঝিতে পারা যাইবে, মধুসূদন তাঁহার পরিকল্পনায় জাতির ঐতিহ্য পরিত্যাগ করেন নাই। তবে মনসা-মঙ্গলের চাঁদ সদাগর মধুসূদনের রাবণ অপেক্ষা আরও শক্তিশালী চরিত্র। ইহার কারণ, মধুসূদন চাঁদ সদাগরের ঐতিহ্য আনুপূর্বিক অনুসরণ করেন নাই, যে পরিমাণে তিনি চাঁদ সদাগরের আদর্শ হইতে বিচ্যুত হইয়াছেন, সেই পরিমাণেই তাঁহার রাবণ চরিত্র শক্তিহীন হইয়াছে। চাঁদ সদাগর বাঙ্গালীর সাহিত্যের জাতীয় নায়ক (national hero) চরিত্র। মঙ্গলকাব্যের বিভিন্ন যুগের মধ্য দিয়া নব নব রূপায়ণ স্বীকার করিয়া চাঁদ সদাগর চরিত্র অব্যাহতভাবে অগ্রসর হইয়া গিয়াছে। সেই জন্যই চৈতন্য-পূর্ববর্তী যুগের চাঁদ সদাগর এবং চৈতন্য-পরবর্তী যুগের চাঁদ সদাগরের মধ্যেও পার্থক্য অনুভব করা যায়। মধুসূদনের রাবণ চরিত্র ঊনবিংশ শতাব্দীর চাঁদ সদাগর ব্যতীত আর কেহই নহে। চাঁদ সদাগরের ভাগ্যের সঙ্গে মধুসূদনের ব্যক্তিগত জীবনের ভাগ্যেরও অনেকখানি ঐক্য ছিল বলিয়া তিনি তাঁহার রাবণ চরিত্রে আত্মসচেতনতারও সংযোগ করিয়াছেন। কিন্তু তাহা সত্ত্বেও ইহার মৌলিক কোনও পরিবর্তন সাধন করিতে পারেন নাই। মধ্যযুগের চাঁদ সদাগর ঊনবিংশ শতাব্দীতে আসিয়া ইহার মধ্য-যুগোচিত পরিচয় রক্ষা করিবেন, এমন কেহ আশা করিতে পারেন না; সেইজন্যই রাবণের মধ্যে যে সামান্য পরিবর্তিত রূপ দেখা যায়, তাহা যুগোচিত বলিয়াই স্বীকার করিয়া লইতে হয়।

মধুসূদন তাঁহার মেঘনাদবধ কাব্যে মানবিক ব্যাপারে যে দৈব হস্তক্ষেপের কথা বলিয়াছেন, তাহা আপাতদৃষ্টিতে হোমারের কাব্যের প্রভাবজাত মনে হইলেও ইহার সঙ্গে বাঙ্গালীর জাতীয় ঐতিহ্যেরও সাধারণত কোনও বিরোধ ছিল না। কারণ, মধ্যযুগের সমগ্র মঙ্গলকাব্যের মধ্যেও দেখা যায়, দেবদেবীগণ মানবিক জীবনের সুখদুঃখের সঙ্গে নিজদিগকেও জড়িত করিয়াছেন। কিন্তু মঙ্গলকাব্যের দেবদেবীগণ যে-ভাবে মানুষের সঙ্গে সম্পূর্ণ অভিন্ন হইয়া গিয়া নিতান্ত মানবিক আচার আচরণ পালন করিয়াছেন, মধুসূদন এই বিষয়ে প্রাচীন গ্রীক আদর্শকেই মুখ্যত অনুসরণ করিয়াছিলেন বলিয়া তাঁহার দেবদেবীগণ তাহা করিতে পারেন নাই। এই বিষয়ে তাঁহার কাব্যের দেবদেবী চরিত্র একটু স্বাতন্ত্র্য লাভ করিয়াছে।

ঊনবিংশ শতাব্দীতে পাশ্চাত্ত্য শিক্ষার ফলে স্ত্রী-চরিত্র সম্পর্কে জাতির মনে যে নূতন ধারণা বিকাশ লাভ করিতেছিল, মধ্যযুগের সঙ্গে তাহার কোনও দিক দিয়াই যোগ ছিল না, তাহা স্বীকার করিতে পারা যায় না। মধ্যযুগের মঙ্গলকাব্যগুলির মধ্য দিয়া স্ত্রী-চরিত্রের মহিমাও নানা দিক দিয়া কীর্তিত হইয়াছে। ইহাদের মধ্যে কেবল পাতিব্রত্য কিংবা সতীত্বেরই মহিমা নহে, বীরত্বের মহিমাও কীর্তিত হইয়াছে দেখিতে পাওয়া যায়। মধুসূদনের প্রমীলা চরিত্রের মধ্যে পাশ্চাত্ত্য প্রভাব এবং ঊনবিংশ শতাব্দীর বাঙ্গালীর নারীজাতির সম্পর্কে যে নবপ্রবুদ্ধ চেতনারই বিকাশ হোক না কেন, মধ্যযুগের ধর্মমঙ্গল কাব্যের মধ্যেও অনুরূপ নারীচরিত্রের অস্তিত্ব ছিল। ধর্মমঙ্গল কাব্যের বীর নারী-চরিত্র কানড়ার সঙ্গে মেঘনাদবধ কাব্যের প্রমীলা চরিত্রের মৌলিক কোনও পার্থক্য নাই—উভয়ই অভিন্ন বীরত্বের উপাদানে গঠিত। এমন কি, কানড়াকে অশ্বারূঢ়া হইয়া যুদ্ধক্ষেত্রে শত্রুসম্মুখীন হইতে যে-ভাবে দেখা গিয়াছে, প্রমীলাকে সে-ভাবে কোথাও দেখা যায় নাই। অবশ্য একথা সত্য, মধুসূদন ধর্মমঙ্গল হইতে প্রেরণা লাভ করিয়া প্রমীলা চরিত্রের

পরিকল্পনা করেন নাই, তবে আনুপূর্বিক পাশ্চাত্ত্য বীর নারীচরিত্র অনুসরণ করিয়াই যে ইহার কল্পনা করিয়াছেন, তাহাও নহে; কারণ, ভারতবর্ষের ইতিহাসে বীর নারীর চরিত্র বিরল ছিল না। ঐতিহ্যের সঙ্গে এই যোগ ছিল বলিয়াই প্রমীলার চরিত্র মেঘনাদবধ কাব্যে এত শক্তি সঞ্চার করিতে সক্ষম হইয়াছে।

মেঘনাদবধ কাব্যের রাম-লক্ষ্মণ চরিত্রকে মধুসূদন যে-ভাবে নিন্দিত রূপে প্রতিষ্ঠিত করিয়াছেন, মধ্যযুগের বাংলা সাহিত্যে তাহা কিছুমাত্র নূতন নহে। মঙ্গলকাব্যের দেবদেবীগণ সর্বদাই কাব্যের নায়ক কর্তৃক নিন্দিত এবং লাঞ্ছিত হইয়াছেন। চাঁদ সদাগর হেঁতালের লাঠি লইয়া সর্বদাই মনসা দেবীকে তাড়া করিয়া বেড়াইয়াছেন। প্রাণভয়ে মনসা তাঁহার নিকট হইতে সর্বদা পলাইয়া আত্মরক্ষা করিয়াছেন। মধুসূদন শ্রীরামচন্দ্রকে যেমন 'ভিখারী রাঘব' বলিয়া সর্বদা উল্লেখ করিয়াছেন, মনসাও ভিখারিণীর মত চাঁদ সদাগরের দ্বারে দ্বারে ঘুরিয়া কেবলমাত্র একটি ভিক্ষা তাঁহার নিকট সর্বদা প্রার্থনা করিয়াছেন,—'মোর তরে ফুল জল দেও একবার।' কিন্তু চাঁদ সদাগর অবজ্ঞাভরে তাঁহাকে প্রহার করিতে উদ্যত হইয়াছেন, মনসা দেবী পলাইয়া বাঁচিয়াছেন। চণ্ডীমঙ্গলের ধনপতি সদাগর চণ্ডীর ঘট ভাঙিয়া ফেলিয়া তাহা পদদলিত করিয়াছেন। সুতরাং দেবতা সম্পর্কে কোনও অন্ধ সংস্কার—এই জাতির মনে কোনও কালেই গড়িয়া উঠিতে পারে নাই। মধুসূদনও জাতীয় অধ্যাত্ম-চৈতন্যের সেই ধারাই অনুসরণ করিয়া তাঁহার রাম-লক্ষ্মণকে আত্মশক্তিতে নির্ভরহীন ও দৈবকৃপা-ভিখারী করিয়া চিত্রিত করিয়াছেন। জাতীয় ঐতিহ্যের ধারা অনুসরণ করিয়াছিলেন বলিয়া মধুসূদনের মনে আপনা হইতেই এই চিন্তার বিকাশ হইয়াছিল। অনেকে যে মনে করেন, তিনি বিজাতীয় ধর্ম গ্রহণ করিয়াছিলেন বলিয়া জাতীয় চরিত্রকে কলঙ্কিত করিয়াছিলেন, তাহা কদাচ সত্য নহে।

সীতা চরিত্র সম্পর্কে মধুসূদনের সুগভীর শ্রদ্ধাবোধ বাঙ্গালীর জাতীয় ঐতিহ্যকেই যে সুনিবিড়ভাবে অনুসরণ করিয়াছে, এই বিষয়ে কোনও সংশয় নাই। সীতা রামায়ণ-কাহিনীর একটি মুখ্য চরিত্র, ইহার মর্যাদা রক্ষায় মধুসূদন যেভাবে সতর্ক ছিলেন, তাহাতে তাঁহার বাঙ্গালীর জাতীয় ঐতিহ্যের ধারার সঙ্গে যে যোগ কত নিবিড় ছিল, তাহা বুঝিতে পারা যায়। একটি চতুর্দশপদী কবিতাতে মধুসূদন সীতার প্রতি তাঁহার অন্তরের সুগভীর ভক্তি-অর্ঘ্য নিবেদন করিয়াছেন।

মধুসূদনের চতুর্দশপদী কবিতাগুলিই আধুনিক যুগের সার্থক গীতিকবিতা। ঈশ্বর গুপ্তের গীতিকবিতার সঙ্গে ইহাদের প্রধান পার্থক্য এই যে, ইহারা কেবলমাত্র বস্তুলীন নহে, প্রত্যেকটি বস্তুই কবি-মানসের উপলব্ধিতে রসায়িত। ইহাই গীতিকবিতার শ্রেষ্ঠ গুণ, এই কবিতাগুলি হইতেই আধুনিক গীতিকবিতার ধারা জন্মলাভ করিয়াছে। 'চতুর্দশপদী কবিতাবলী'র বিষয়বস্তুগুলির প্রতি লক্ষ করিলেই বুঝিতে পারা যাইবে যে, মধুসূদনের দৃষ্টি কত গভীরভাবে বাঙ্গালী জীবনের ঐতিহ্যকে অনুসরণ করিয়াছিল, যেমন : 'বঙ্গভাষা', 'কমলে কামিনী', 'অন্নপূর্ণার ঝাঁপি', 'কাশীরাম দাস', 'কীর্তিবাস', 'জয়দেব', 'বউকথা কও', 'দেবদোল', 'শ্রীপঞ্চমী', 'আশ্বিন মাস', 'নিশাকালে নদীতীরে বটবৃক্ষতলে শিবমন্দির', 'বিজয়া দশমী', 'কোজাগরী লক্ষ্মীপূজা', 'ঈশ্বরচন্দ্র গুপ্ত', 'ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর', 'শ্রীমন্তের টোপর', 'ব্রজবৃত্তান্ত' ইত্যাদি।

বাঙ্গালী-জীবনের বিজয়া-দশমীর বেদনাটি মধুসূদনকে গভীরভাবে অভিভূত করিয়াছিল। এই বেদনা যে বাঙ্গালীমাত্রেরই একটি সার্বভৌম বেদনা তাহা কবি নিজের জীবন-সূত্রেই উপলব্ধি করিয়াছিলেন। সেইজন্য যে বেদনার ভাষা নাই, সেই বেদনা বুঝাইতেই মধুসূদন বিজয়া দশমীর চিত্রটির আশ্রয় গ্রহণ করিয়াছেন। বিজয়ার বেদনার অনুভূতি দিয়াই তিনি যেমন তাঁহার সর্বশ্রেষ্ঠ রচনা মেঘনাদবধ কাব্যের উপসংহার করিয়াছেন, তাঁহার সর্বশেষ কাব্য 'চতুর্দশপদী কবিতাবলী'র উপসংহারেও এই চিত্রটির কথা স্মরণ করিয়াছেন। 'বিজয়া দশমী' নামে তিনি একটি পূর্ণাঙ্গ 'চতুর্দশপদী কবিতা'ও রচনা করিয়াছেন।

অষ্টাদশ শতাব্দী উত্তীর্ণ হইয়া বাঙ্গালা কাব্য যখন ঊনবিংশ শতাব্দীর আধুনিক যুগে পদার্পণ করিল, তখন যদি তাহার বিজাতীয় রূপটিই প্রকট হইয়া উঠিত, তবে তাহা সে-যুগে কেহই গ্রহণ করিত না। যাঁহাদের রচনার মধ্যে এই বিজাতীয় ভাব প্রকট হইয়া উঠিয়াছিল, তাঁহারা কেহই সেদিন প্রতিষ্ঠা লাভ করিতে পারেন নাই। এমন কি, মধুসূদনেরও একখানি রচনায় এই বিজাতীয় ভাব প্রাধান্য লাভ করিবার জন্য পাঠক-সমাজ তাহা পরিত্যাগ করিয়াছিল, তাহা তাঁহার 'পদ্মাবতী নাটক'। ইহা লইয়া মধুসূদন যে পরীক্ষামূলক কার্য করিতে গিয়াছিলেন, তাহা ব্যর্থ হইয়াছে। মধুসূদন যে নবযুগের প্রথম কবির মর্যাদা লাভ করিয়াছিলেন, তাহার কারণই এই যে নূতন যুগে অবতরণ করা মাত্রই বাংলা সাহিত্য আনুপূর্বিক পাশ্চাত্ত্য রূপ লাভ করিতে পারে নাই, বাঙ্গালীর জাতীয় জীবনের রস-সংস্কারের উপরই সেদিন নূতন যুগের ভিত্তি স্থাপিত হইয়াছিল, মধুসূদনের মধ্যে সেই জাতীয় রস-চেতনাই সক্রিয় থাকিয়া তাঁহার কাব্যরচনাকে সেদিন সার্থক করিয়া তুলিয়াছিল। সুতরাং বঙ্কিমচন্দ্র যে বলিয়াছেন, 'মধুসূদন ডাহা ইংরেজ' একথা স্বীকার করা যায় না। তিনিও খাঁটি বাঙ্গালী, তবে ঊনবিংশ শতাব্দীর হিন্দু কলেজের বাঙ্গালী ছাত্র।

মধুসূদনের কাব্যের ঐতিহ্যানুসারিতার কথা বিস্তৃতভাবে আলোচনা করিবার পর সে যুগের অন্যান্য কবির বিষয়ে আলোচনা না করিলেও চলিতে পারে, কারণ, অন্যান্য কবি প্রধানত মধুসূদনকেই অনুসরণ করিয়া সে-যুগে কাব্য রচনা করিয়াছেন। বিশেষত মধুসূদনের মত আত্মসচেতন কবি সে-যুগে আর কেহই ছিলেন না। সেইজন্য তাঁহার পরবর্তী কবিদিগের মধ্যে বস্তুধর্মিতা আরও প্রবলভাবে আত্মপ্রকাশ করিয়া তাঁহাদের ঐতিহ্যধর্মিতা আরও স্পষ্ট করিয়া দিয়াছে। এই সম্পর্কে হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়ের কথাই যদি ধরা যায়, তবে দেখা যায় যে মধুসূদনের অপেক্ষাও ঐতিহ্যের প্রভাব তাঁহার উপর অধিক। তাঁহার 'বৃত্র-সংহার' কাব্যে মধুসূদনের 'মেঘনাদবধ কাব্য' অপেক্ষা নিবিড়তরভাবে ঐতিহ্যকে অনুসরণ করা হইয়াছে। তবে ইহার প্রেরণা যে মধুসূদনের কাব্য হইতেই আসিয়াছে, তাহা অস্বীকার করিবার উপায় নাই। তথাপি হেম-নবীনের সঙ্গে মধুসূদনের কতকটা পার্থক্যও আছে। মধুসূদন বাঙ্গালীর ঐতিহ্যকে যতখানি একান্তভাবে অবলম্বন করিয়াছিলেন, হেম-নবীন তাহা ততখানি পারেন নাই। বরং হেম-নবীনের সম্মুখে সে দিন ভারতীয় ঐতিহ্যের বিস্তৃততর রূপটি প্রত্যক্ষ হইয়া উঠিয়াছিল। এমনকি, তাহাকে ভারতীয় ঐতিহ্য বলিলেও ভুল করা হইবে, হেম-নবীনের সম্মুখে যাহা প্রত্যক্ষ হইয়াছিল, তাহা প্রধানত ছিল হিন্দু ঐতিহ্য। কিন্তু মধুসূদন যে ঐতিহ্যকে প্রধানত অনুসরণ করিয়াছেন, তাহা

ভারতীয় হিন্দু-ঐতিহ্য তো নহেই, এমন কি বাঙ্গালী হিন্দু-ঐতিহ্যও নহে, তাহা ছিল প্রধানত বাঙ্গালীর জাতীয় ঐতিহ্য। বাংলাদেশ ও বাঙ্গালী জাতিকে পরিত্যাগ করিয়া বৃহত্তর ভারতীয় হিন্দু-ঐতিহ্যের অনুসরণ করিবার ফলে হেম-নবীনের আদর্শ যেমন বহুলাংশে অস্পষ্ট হইয়া গিয়াছিল, মধুসূদনের ক্ষেত্রে তাহা হইতে পারে নাই; একটি সুস্পষ্ট জীবনের বলিষ্ঠ ঐতিহ্য তাঁহার কাব্যের প্রেরণা দান করিয়াছিল বলিয়া তাঁহার কাব্যের শক্তি আর কোনও কবি সে-যুগে লাভ করিতে পারেন নাই।

কবি বিহারীলাল সে যুগে গীতিকবিতার যে আর একটি উৎসমুখ খুলিয়া দিয়াছিলেন, তাহার সঙ্গে জাতীয় ঐতিহ্যধারার যে কি যোগ ছিল, তাহাও বিচার করিয়া দেখা আবশ্যক। কারণ, এই ধারাটিই কালক্রমে রবীন্দ্রনাথের সাধনার ভিতর দিয়া পুষ্টিলাভ করিয়াছিল। বিহারীলাল অন্তর্জগতের কবি, বহির্জগতের কবি নহেন। বহির্জীবনের তুলনায় মনোজীবনের ঐতিহ্যের প্রভাব অপেক্ষাকৃত অপ্রত্যক্ষ হইয়া থাকে। তথাপি তাঁহার মধ্যেও নানা দিক দিয়া যে তাহা সক্রিয় হইয়া উঠিয়াছিল, তাহাও লক্ষ্যগোচর হইবার যোগ্য।

বিহারীলালের রচনা একান্ত অন্তর্মুখী হওয়া সত্ত্বেও তাঁহার শ্রেষ্ঠ কাব্যখানির নাম যে 'সারদা-মঙ্গল' তাহা তাঁহার মধ্যযুগীয় বাংলার ঐতিহ্যকে অনুসরণ করিবারই ফল। দেহে এবং আত্মায় তাঁহার 'সারদা-মঙ্গল' মধ্যযুগের মঙ্গল-কাব্য হইতে সম্পূর্ণ স্বতন্ত্র। কিন্তু তাহা সত্ত্বেও প্রবলতম আত্মসচেতনতার মধ্যেও মধ্যযুগীয় মঙ্গলকাব্যের চেতনা যে তাঁহার মধ্যে লুপ্ত হইয়া যায় নাই, তাঁহার কাব্যের নামকরণ হইতেই তাহা বুঝিতে পারা যায়। 'সারদা-মঙ্গল'-এর মধ্যে যে চিত্রটি প্রধানত অবলম্বন করিয়া তিনি তাঁহার একান্ত গীতিকবিসুলভ মনোভাব ব্যক্ত করিয়াছেন, তাহাও রামায়ণ হইতেই গৃহীত হইয়াছে। ইহারই ধারা অনুসরণ করিযা সে-যুগে রবীন্দ্রনাথের 'বাল্মীকি-প্রতিভা' নাটকটিও রচিত হইয়াছিল। একান্ত চিন্ময় সাধনায় ব্রতী হইয়াও যে বিহারীলাল রামায়ণের একটি ঐতিহ্যমূলক চিত্র নিজের ধ্যানদৃষ্টির সম্মুখীন করিয়া রাখিয়াছিলেন, তাহা হইতেই বুঝিতে পারা যাইবে যে কবির একান্ত আত্মগত ধ্যান-ধারণারও ঐতিহ্যকে পরিত্যাগ করা কিছুতেই সম্ভব হয় না। সমগ্র রবীন্দ্রকাব্যের মধ্য দিয়াও তাহাই অনুভব করিতে পারা যায়। একান্ত আত্মভাব-পরায়ণ (subjective) সৃষ্টির মধ্যেও জাতীয় ঐতিহ্য প্রচ্ছন্নভাবে হইলেও সক্রিয় থাকে। সেইজন্য রবীন্দ্রনাথ বিশ্বকবি হওয়া সত্ত্বেও বাঙ্গালীর কবি, বাঙ্গালীর জাতীয় রস-সংস্কারের ধারা অনুসরণ করিয়াই তাঁহার বিশ্বলোক উত্তরণ সম্ভব হইয়াছে, ইহা পরিত্যাগ করিলে তাহা কোনও দিক দিয়াই সম্ভব হইত না। জাতির সাহিত্য ইহার ঐতিহ্যের সঙ্গে যত নিবিড় যোগ রক্ষা করিতে পারে, ততই শক্তিশালী হইতে পারে; ঐতিহ্যের সঙ্গে তাহার বিচ্যুতি ঘটিলেই ইহার বিনাশ অনিবার্য হইয়া উঠে।

পূর্বেই বলিয়াছি, মধুসূদনের পর হইতে এই ঐতিহ্যের ধারা দুইটি ভাগে বিভক্ত হইয়া অগ্রসর হইতে আরম্ভ করে—একটি বাঙ্গালীর নিজস্ব জাতীয় জীবনের ঐতিহ্য, অপরটি বৃহত্তর ভারতীয় ঐতিহ্য। বৃহত্তর ভারতীয় ঐতিহ্যের মধ্যে হিন্দু-ঐতিহ্যই প্রথমত প্রাধান্য লাভ করিলেও কালক্রমে মানবিকতার ঐতিহ্যটি তাহার মধ্য হইতে আত্মপ্রকাশ করিয়াছে। তখন হইতেই তাহা বিশেষ কোনও দেশ কিংবা ধর্মনিরপেক্ষ হইয়া বিশ্বমানব-চেতনার সঙ্গে সংযোগ স্থাপন করিতে সক্ষম হইয়াছে। রবীন্দ্রনাথ এই আদর্শেরই উপাসক ছিলেন।

# পরিশিষ্ট—ক

## ব্যাড়িভক্তিতরঙ্গিণী

[রাজা দর্পনারায়ণ সিংহ-এর আমলে
মৈথিলকবি বিদ্যাপতি বিরচিত]

স্তুতি।

ওঁ নমো গণেশায়। অথ ঘটস্থাপনবিধিঃ।
প্রথমতঃ সূর্যার্ঘ্যং দত্ত্বা স্বস্তিবাচনং কুর্যাৎ।
ওঁ স্বস্তি ন ইন্দ্রো বৃদ্ধশ্রবাঃ স্বস্তি নঃ পূষা বিশ্ববেদাঃ স্বস্তিনস্তা
র্ক্ষ্যোহরিষ্টনেমিঃ স্বস্তিনো বৃহস্পতির্দধাতু।
স্বস্তিনঃ ওঁ বেতালাশ্চ পিশাচাশ্চ রাক্ষসাশ্চ সরীসৃপাঃ।
অপসর্পন্তু যে সর্বে বৈষ্ণবাস্ত্রেণ তাড়িতাঃ।
সূর্যঃ সোমো যমঃ কালঃ সন্ধ্যে ভূতানাহঃ ক্ষপা। পবনো দিকপতির্ভূমি
বাকাশং খচরামরাঃ ব্রাহ্মং শাসনমাস্থায় কল্পাধ্বমিহ সন্নিধিম্।

। প্রমাণতরঙ্গ ঃ।

লোকবাদাশ্চ তত্রোক্তাঃ। আকাশাদ্দৈবতানাঞ্চ সৌহৃদাৎ। পৃথিব্যামপ্রতিলোকে চ লোকবাদা ইতীরিতাঃ। তে চ ভূতডাকিন্যাদ্যতিশান্ত্যর্থং লৌকিকৌষধমন্ত্রাদয়ো বিষহরী-মঙ্গলচণ্ডিকাগীতাদয়শ্চ। তে চ প্রসিদ্ধাঃ লোকবাদা যথা। লক্ষ্মীধবেন নৌর্দত্তা যস্মান্মধুকরাভিধা। তস্মান্মনোরমাং নাবং কৃত্বা তত্র প্রপূজয়েৎ। মৃন্ময়ীং প্রতিমাং কৃত্বা দেবতাদ্যৈঃ সমাবৃতাং। ঘটয়িত্বা বিচিত্রাঞ্চ পূজয়েদ্ গীতনর্তনৈঃ। দেবতাদ্যৈরিত্যত্রাদিশব্দাৎ সিদ্ধনাগকিন্নরগন্ধর্বযক্ষরাক্ষসাদিনামপি পরিগ্রহস্তেষাং পূজ্যতাচোক্তা। অধমা বিংশহস্তা নৌ চত্বারিংশচ্চ মধ্যমা। উত্তমা ষষ্টিহস্তা চ শতহস্তোত্তমো। চতুর্দশকরান্যূনা নৌকা পরিকীর্তিতা। সন্নিধৌ ভূতনাথস্য বিপুলায়াশ্চ নর্তনে। যে সমাগতাঃ দ্রষ্টুং তাংস্তু তৎস্থানং প্রপূজয়েৎ। ব্রহ্মাণং মাধবং রুদ্রং বাণীং লক্ষ্মীঞ্চ পার্বতীং কার্তিকেয়ং গণেশঞ্চ কালীয়ং পন্নগাষ্টকম্। জরৎকারুমস্তিকঞ্চ মর্ত্যে চন্দ্রধরং তথা। স্বর্ণরেখাঞ্চ তৎপত্নীং পুত্রং লক্ষ্মীধরং তথা। তৎপত্নীং বিপুলাঞ্চাপি শ্রীধরাখ্যং দ্বিজং তথা। যশোধরঞ্চ দৈবজ্ঞং কর্ণধারঞ্চ দুর্লভম্।

অগ্রে গণেশং নৌকায়াঃ পত্নীনষ্টৌ মনোহরান্। ভাণ্ডারিংশ্চাস্ত্রধরান্ মধ্যেহগ্রে মূলকে তথা। লেখ্যাং রক্তকীশ্চৈব সুগন্ধাঞ্চ তথাপরাম্। সুরেশ্বরীং তথা দুর্গাং দেবীং দিক্ষু সমন্ততঃ। ইন্দ্রাদিলোকপালাংশ্চ সায়ুধাংশ্চ স্ববাহনান্। পূজাহোমাদিকং কুর্যাদ্ যুগ্মদিবসং দ্বিজৈঃ।

যথাকামং যথাশক্তি বলিদানং বিধানতঃ। নীরাজনঞ্চ কর্তব্যং তৌর্য্যত্রিকপুরঃসরঃ। নদ্যাঞ্চ স্থাপয়েদ্দেবীমুড়পে চোত্তমে ততঃ। দক্ষিণাং বিধিবদ্দত্ত্বা গীতবাদ্যৈঃ সমাপয়েৎ। দর্শনাচ্চ বিচিত্রায়া বাগ্দৃষ্টিহরণং ভবেৎ। নাগনাম্নাচ গৌহারী বিখ্যাতা সা মহীতলে। যোহর্চয়েৎ সুরসাং দেবীং ব্রতস্থো ভক্তিভাবতঃ। ইহেষ্টকামান্ সংপ্রাপ্য দেহান্তে স্বর্গমুত্তমম্। পুত্রপৌত্রপ্রপৌত্রান্তং লক্ষ্মীনৈরুজ্যভাগ্‌ভবেৎ। ডাকিন্যাদিভয়ং নাস্তি ন চ সর্পভয়ং তথা।

গৌড়মিথিলকৃত্যসারে চ। সুরসাং পূজয়েৎ যস্তু কালীয়াদ্যষ্টপন্নগৈঃ। ভুক্ত্বা তু বিধিধান্ · ভোগানন্তে স্বর্গে প্রমোদতে। ক্বচিন্নৈব সর্পস্য ভয়ং প্রাপ্নোতি স তু মর্ত্যঃ। তদ্বিত্তঋদ্ধিনৈরুজ্য পুত্রপৌত্রপ্রপৌত্রকম্।তেনসর্বপাপচ্ছান্তিঃ পুত্রপৌত্রপ্রপৌত্রাবধিবিত্তনৈরুজ্যাস্তি।

সর্পভয়ং প্রাপ্য ভাবঃ (?) ঐহিকবিবিধভোগপ্রাপ্তিপূর্বকস্বর্গাবস্থিতত্বকামো মনসাদেবী-প্রীতিরিত্যভিলাষঃ। অথ রয়হানিঃ।

দর্শনাপায়তে যস্যারয়হানিস্তু অখিলাং। রয়হানিরিতি প্রোক্তা প্রতিমা ভব্যদায়িনী। শুদ্ধিদীপিকায়াং। মৃগলঘু বর্গে বারুণে বিষ্ণুদেবে মরুদদিতি ধনিষ্ঠে শোভনে বাসরে চ। ১২।২১।২৬।৪।১৭।—।২৯।৮।১।১৩।২৪।২২।২৫।৭।২৩। ত্রিদশ মদন ভনে বা দশে শীতরশ্মৌ বিবুধ কৃতিতিরতিষ্ঠীনাড়ীনক্ষত্রহীনে সামান্যদেবতাঘটনং।

হেমাদ্রৌ কাশীখণ্ডে।

সৌবর্ণী রাজতী তাম্রী মৃন্ময়ী বা বিশেষতঃ। যথাশক্তি প্রকর্তব্যা প্রতিমা ঋদ্ধিবৃদ্ধয়ে। গৌড়মৈথিলপ্রাচ্যাদিকৃত্যসারে। প্রতিমায়াঞ্চ চিত্রে বা মণ্ডলে বা ঘটেহপি বা। পূজয়েৎ সুরসাং দেবীং দুর্গাবদ্ভুবি সাধকাঃ। দুর্গাবদিত্যতিদেশাদ্বলিদানাচারঃ। তথাচ নিরামিষেণ যোহভ্যর্চেজ্জগদ্গৌরীং মুনেঃ প্রিয়াম্। তস্য সংবৎসরে হানির্নিত্যং স্যাত্তুপদেপদে। এতেন যচ্ছাগাদিবলিদানং নাস্তীতি বিশারদাদিভিরুক্তংতদ্ধেয়ম্।

তত্রৈব। পঞ্চম্যাং গুরুবারেচ রবিবারেহর্কসংক্রমে। দশম্যাঞ্চ ত্রয়োদশ্যাং শুক্লপক্ষে তথাপরে। বৈশাখাদিষু মাসেষু পূজয়েৎ সর্বশান্তিদাং। এতেন শ্রাবণ মাস্যেব পূজনমিতি মতমপাস্তং। তত্রৈব পদ্মপত্রে চ নৈবেদ্যং দদ্যাদ্দেব্যৈ করণ্ডিকাং। পূজায়াঃ ফলশ্রবণাৎ প্রতিমানির্মাণস্য প্রয়াসবাহুল্যাৎ ফলভূয়স্তৎ। তথাচ ছান্দোগ্যপরিশিষ্টং। যত্রস্যাৎ কৃচ্ছ্র বাহুল্যং শ্রেযসোহপি মনীষিণঃ। ভূয়স্তং ধ্রুবতে তত্র কৃচ্ছ্রে য়েহ্যবাপ্যতে।

অত্র যদ্যপি সকৃৎ কৃতে কৃতঃ শাস্ত্রার্থ ইতি ন্যায়েন সকৃৎ পূজাকরণাদেব ফলসিদ্ধির্জায়তে। তথাপি ফলবাহুল্যায় দিনত্রয়াধিকং প্রত্যহং পূজ্যতে। তথাপি জৈমিনিঃ। ফলস্য কর্মনিষ্পত্তির্লোকবৎ পরিমাণতঃ। যথা লৌকিককর্ষণা-দীনাং বাহুল্যে পুনঃ ফলাধিক্যং তথা বৈদিককর্মনামপীত্যন্বয়ঃ। এবং কর্ম কুর্বতাং যত্তাদৃশং ফলং ন দৃশ্যতে তৎ কলিস্বভাবাৎ।

। তথাচ বিষ্ণুপুরাণম্।

যদা যদা সতাং হানির্বেদমার্গানুসারিণাং। তদা তদা কলেবৃদ্ধিরনুমেয়া বিচক্ষণৈঃ। আরম্ভাশ্চাবসীদন্তি যদা ধর্মভৃতাং নৃণাং। তদানুমেয়ং প্রাধান্যং কলে মৈত্রেয় পাণ্ডিতৈঃ। মণ্ডলন্তু গৌড়মৈথিলকৃত্যসারে।

স্থণ্ডিলং হস্তমাত্রং চ মণ্ডলং চতুরস্রকং। চতুষ্কোণং চতুর্দ্বারং বক্তপদ্মাবিভূষিতং পূজয়েন্মনসাদেবীং তত্র নাগাষ্টকৈঃ সহ।

। অথ দেবীপুরাণম্।

সুপ্তে জনার্দনে কৃষ্ণে পঞ্চম্যাং ভবনাঙ্গনে। পূজয়েন্মনসাদেবীং স্নুহীবিটপসংস্থিতাং। পল্লবোহস্ত্রী কিশলয়ং বিস্তারো বিটপোহস্ত্রিয়ামিত্যমকরকোষাং। দেবীং সংপূজ্য নত্বা চ ন সর্পভয়মাপ্নুয়াৎ। পঞ্চম্যাং পূজয়েন্নাগাননন্তাদ্যান্মহোরগান্।

ক্ষীরং সর্পিস্তু নৈবেদ্যং দেয়ং সর্পবিষাহপহং। পরবচনং গারুড়েহপি। অনন্তো বাসুকিঃ পদ্মোমহাপদ্মোহথ তক্ষকঃ। কুলীরঃ কর্কটঃ শঙ্খোহ্যষ্টৌ নাগাঃ প্রকীর্তিতাঃ। তথা, কালীয়ং ধৃতরাষ্ট্রঞ্চ পিঙ্গলং মণিভদ্রকং। তথৈ-বৈরাবতং নাগং ধনঞ্জয়মথার্চয়েৎ। চতুর্দশ সমাখ্যাতা বরদাঃ কামরূপিণঃ। অত্র পূজয়েন্মনসাদেবীর্মিতি। দেবীপুরাণে দর্শনান্মনসাত্বিদং।

তেন ওঁ মনসা দেব্যৈ নমইত্যষ্টাক্ষরো মন্ত্রঃ।
মং মনসা দেব্যৈ নম ইতি বা।
ওঁ বিষহরায়ৈ নম ইতি সপ্তাক্ষরঃ।
বিংবিষহরায়ৈ ইতি বা।
তথাধিবাসঃ নির্ণয়ামৃতে হয়শীর্ষ পঞ্চরাত্র।
অধিবাসগৃহে দেবঃ শয্যায়াং শেতে যথাবিধি।
বসসাহোদ্যতে যস্মাদধিবাসঃ স উচ্যতে।
একরাত্রং দ্বিরাত্রং বা ত্রিরাত্রমপি বা তথা।
কর্তৃবৃত্ত্যনুসারেণ কুর্য্যাৎ সদ্যোহধিবাসনং।

সংস্কারোগন্ধমাস্যাদ্যৈর্যঃ স্যাত্তদধিবাসনং ইত্যমরঃ। জিব্যাতভি মনসাদেবদিবে প্রত্যয়াস্তান্বদাদিত্বাদি।

তথাচ শ্রীপতিঃ।

পঙ্কজং মনসাদেবী পদ্মনাভো যুধিষ্ঠির ইত্যাদি।
তেন ওঁ মনসা দেব্যৈ নম ইত্যেব মন্ত্রঃ।
মনসাদেবীতি পঞ্চাক্ষরনামত্বাৎ।

তথাচ ব্রহ্মপুরাণম্।

ওঙ্কারাদ্য সমাযুক্তং নমস্কারান্তকীর্তিতং

স্বনাম সর্বসত্ত্বানাং মন্ত্রইত্যভিধীয়তে।

ব্রযা মনো স্বনামাদ্যক্ষরং বীজং সর্বেষামভিধীয়তে।

ওঙ্কারান্তে চ ওঁকারং।

বিন্দুমধ্যস্থনামধেয়মাদ্যমক্ষরং।

দেবতানাং স্ববীজং তৎপূজায়ামৃদ্ধিসিদ্ধিদং।

অত্র ফলজনকপূর্বোক্তাৎ কর্মণোহপৈক্যাং অন্যথা সঙ্কল্পঃ।

বাহ্যাবসর্জনদক্ষিণাভেদঃ স্যাৎ। ততশ্চ শ্বো যিযক্ষুণাধিবাসদিনে ইঙ্গাধিকারায়তদ্বীজভূত-প্রধান্যপ্রধানাধিকারসম্পাদকঃ পুষ্পতিলজলত্যাগসহিতকামাভিলাষপূর্বকঃ প্রধানঃ সঙ্কল্পঃ কার্য ইতি দ্বৈতনির্ণয়ম্। ভৃঙ্গারস্নানাদিমন্ত্রাস্তু লৌকিকা এব। ভৃঙ্গারঃ স্বর্ণকর্করী। ভদ্রকুম্ভঃ পূর্ণকুম্ভ ভৃঙ্গারঃ কনকালুকা। কর্কর্যালুর্গলন্তিকেত্যমরং। পূজায়াং কায়শুদ্ধ্যর্থং প্রথমতো ভূতশুদ্ধিপ্রকারমাহ। ভবিষ্যপুরাণং। গন্ধাথায়তনং শুদ্ধং অর্কং শুদ্ধতনুর্যজেৎ। পূরকং কুম্ভকং কৃত্বা রেচকঞ্চ সমাহিতঃ। কৃত্বোঙ্কারেণ দোষায়াংস্তু হন্যাৎ কায়াদিসম্ভবান্। আদিপাদেন কাষ্ঠানসোরুপাদানং। বায়ব্যাগ্নেয়মাহেন্দ্রবারুণীভির্যথাক্রমং। কিল্বিষং ধারণাভিশ্চ হন্যাৎ শুদ্ধ্যর্থমাত্মনঃ। শোষণে দহনে স্তম্ভে প্লাবনে চ যথাক্রমং। বায়্বগ্নীন্দ্রজলাখ্যাভির্ধার ণাভিঃ কৃতে সতি। ধ্যায়েদ্বিশুদ্ধমাত্মানং প্রণবেনার্কবৎস্থিতং। দেহং তেনৈব সঞ্চিন্ত্য পঞ্চভূতময়ং পরম্। তেনৈব প্রণবেন। সঞ্চিন্ত্য-সংঘট্য। স্থূলং সূক্ষ্মং তথাঙ্গানিস্বস্থানেষু প্রকল্পয়েৎ।

ইত্যাদীনভিধায় আবাহনাদি কর্মানি রক্ষাঞ্চ প্রণবেনতু। আদিপদেন সংস্থাপনসন্নিধাপনসন্নিবোধনানি বোধ্যানি। যাবদ্যাগাবসানন্তু সান্নিধ্যং পরিকল্পয়েৎ। দত্ত্বা পাদ্যাদিকাং পূজাং স্বাদ্বন্নঞ্চ নিবেদয়েৎ। জপস্থাতু বিধিবন্নত্বা ততো দেবং বিসর্জ্জয়েৎ। এষ কর্মক্রমঃ প্রোক্তঃ সর্বেষাং যজনক্রমে। অত্র বিসর্জয়েদিত্যন্তেন মূলপূজামভিধায় এষক্রম ইত্যনেন চ সর্বেষাং দেবানাং পূজনে আকাঙ্ক্ষিতভূতশুদ্ধ্যাদিকমুপচারদানাং পর্বমিতি দৃশ্যতে। ততঃ মূলমন্ত্রেণ বীজেন প্রণবেন প্রাণায়ামঃ। তথাচ কালীহৃদয়ে। প্রাণায়ামং এয়ং কৃত্বা মূলেন প্রণবেন বা। অথবা মন্ত্রবীজেন যথোক্রাবিধনা সুধীঃ। তথাচ তন্ত্রান্তরে। পূরয়েৎ ষোড়শভির্বায়ুং ধারয়েচ্চতুর্গুণৈঃ। রেচয়েৎ কুম্ভকার্দ্ধেন শক্ত্যাষং বীর্যকৈঃ। তদশক্তৌতচ্চতুর্থমেব প্রাণসংযমঃ। প্রাণায়ামং বিনা মন্ত্রপূজনে নহি যোগ্যতা।

শারদায়াং। অঙ্গহীনস্য মন্ত্রস্য স্বৈনৈবাঙ্গানি কল্পয়েৎ। অথ ষোড়শোপচারাঃ কৃত্যচিন্তামণৌ। আসনং স্বাগতং পাদ্যমর্ঘ্যমাচমনীয়কম্। মধুপর্কাচমনস্নানবস্ত্রাভরণানি চ গন্ধেপুষ্পে ধূপদীপৌ নৈবেদ্যং বন্দনং তথা। প্রপঞ্চসারে অর্ঘ্যপাদ্যাচমনকমধুপর্কাচমনান্যপি গন্ধাদয়ো নৈবেদ্যান্তা উপচারা দশক্রমাৎ। গন্ধাদয়ো নৈবেদ্যান্তা পূজা পঞ্চোপচারিকা। মধুপর্কেত্যত্র পাঠিত্বাস্নানীয়েতি ধ্যানং পঠিত্বা। গন্ধপুষ্পমাত্রোপচারস্তু ব্রহ্মপুরাণে।

অনেনৈব বিধানেন গন্ধপুষ্পে নিবেদয়েৎ। কেবলং পুষ্পোপাচারস্ত্বাগ্নিপুরাণে। ধ্যাত্বা প্রণবং পূর্বন্তু তন্নাম্নাসুসমাহিতঃ। নমস্কারেণ পুষ্পানি বিন্যাসেত্তু পৃথক্ পৃথক্। উপচারাভাবে রাঘবভট্টঃ। সর্বোপচারবস্তুনামলাভেভাবনৈবহি নির্মলেনোদকেনাথ পূর্ণতেত্যাহ নারদঃ।

অথাভরণপূজা।

গৌড়াদিসংগ্রহে অঙ্গাস্ত্র বাহনে তস্যাঃ পূজয়েচ্চ ততঃপরং। নাগানাং প্রতিমাভাবেত্তু দেব্যা মুকুটাদিষ্বনন্তাদীন্ পূজয়েৎ। যথা অনন্তাদিত্রিনাগৈর্মুকুটং ভাবয়েদ্বুধঃ। কর্কটক-কুলীরাভ্যাং কর্ণাভরণভূষিতাং। শঙ্খপদ্মাঙ্কহস্তাঞ্চহ্নকথণকাঞ্চদা। তথা পূজয়েন্ মনসাদেব্যাঃ পুরতো গণনায়কং। দক্ষিণে চণ্ডিকাঞ্চৈব বাসুদেবঞ্চ পৃষ্ঠতঃ। বামভাগে মহাদেবং সর্বকামফলপ্রদং। যজেচ্ছিছ্ বান্তিকে গঙ্গাং বাসুদেবান্তিকে শ্রিয়ং। পুরোগ্রহনয়জদ্দেব্যা অবতারাংস্তথাপরান্। ইন্দ্রাদিলোকপালাংশ্চ স্ব স্ব :দিক্ষু প্রপূজয়েৎ। ততশ্চন্দ্রধরাদীংশ্চ যথানাম যজেৎ ক্রমাৎ। ততোহোম।

সারদাতিলকে স্থণ্ডিললক্ষণং যজ্ঞপার্শ্বঃ। হস্তামাত্রং স্থণ্ডিলং বা সংক্ষিপ্তে হোমকর্মণি। অঙ্গুল্যোৎসেধসংযুক্তং চতুরশ্রং সমন্ততঃ। খাদিরাদিশ্রুবাভাবে রাঘবভট্টধৃতসংহিতায়াং।

পলাশপত্রে নিশ্ছিদ্রে রুচিরে স্রুক্ শ্রুবৌ স্মৃতৌ। বিদধ্যাদ্বাশ্বথপত্রে সংক্ষিপ্তে হোমকর্মণি। হোমে স্বাহান্ততামাহ যজ্ঞপার্শ্বঃ। আদায় দক্ষিণে পাণৌ স্রুবং ত্রিমধুরং হবিঃ। ওঁ প্রাঙ্মুখোবহ্নিজায়ান্তে জুহুয়ান্ ন্যুব্জপাণিনা ত্রিমধুরং ঘৃতমধুশর্করাত্মকং। ন্যুব্জপাণিনেতিশাখান্তরীয়ং। বিষ্ণুধর্মোত্তরে। দূর্বাহোমঃ পরঃ প্রোক্তস্তেন স্বর্গে মহীয়তে। তস্মাদ্দশগুণং পুণ্যং ইক্ষুভিঃ প্রাপ্নুয়াৎ কৃতে। তস্মাদ্দশগুণং শস্যৈ ব্রীহিভির্দ্বিগুণং ভবেৎ। যতশ্চর্তুগুণং প্রোক্তং তিলৈ দশগুণং স্মৃতং। বিল্বৈ দশগুণং প্রোক্তং ঘৃতেনাষ্টগুণং ততঃ। ইত্যনেন ঘৃতস্য সর্বোত্তমত্বং দর্শিতং। মন্ত্রতন্ত্রপ্রকাশঃ। নমোন্তেন নমো দদ্যাৎ স্বাহান্তে দ্বিঠমেব চ। পূজায়ামাহুতৌচাপি সর্বত্রায়ং বিধি শি॰ ; অন্তেহবসানে। দ্বিঠং স্বাহা। অত্র ওঁ স্বাহা শব্দঃ স্বীয়দ্রব্যত্যাগার্থকঃ। যথাহ্ হরিশর্মা উপদিষ্ট হোমাঃ স্বাহাকার প্রাণাহুতয়ইতি। স্বাহাকারণে স্বাহেতিপদেন প্রদানং ত্যাগো যাসু আহুতিসু তাস্তথা। অতএব স্বাহাকারস্য প্রদানার্থকত্বাৎ হবিস্ত্যাগস্যাম্নায়সিদ্ধত্বেন কৃতার্থত্বাদ্ দ্বিতীয়স্যাম্নায়নর্থকং স্যাদিতি ভট্টভাষ্যম্ প্রদানার্থবত্বন্তু। তত্রৈব যত্র মন্ত্রস্থনাম্নি চতুর্থনন্তু তেন ওঁ মনসা দেব্যৈ নমঃ স্বাহেতি। হোমে দশাক্ষরী মন্ত্রং। ভবিষ্যে আহুতিস্তু ঘৃতাদীনাং স্রুবেণাধোমুখেনতু। হুণেতিলাজ্যাহুতিস্তু দৈবেনোত্তানপাণিনা। মহাকপিল পঞ্চরাত্রে। সংখ্যাপ্যুক্তা শতংসাষ্টং সহস্রং বাজপাদিষু। অত্রশান্তিকত্বাদ্বরদোহগ্নিঃ। গোভিল পুত্রঃ। শান্তিকে বরদঃস্মৃতঃ। শান্তিদীপিকায়াং বশিষ্ঠঃ। বন্দনাং কারয়েত্তেন শিরঃকণ্ঠাংশকেষু চ। কশ্যপস্যেতি মন্ত্রেণ যথানুক্রমযোগতঃ। ততঃ শান্তিং প্রকুর্বীত অবধারণবাচনম্। দক্ষিণা চ প্রদাতব্যা গ্রহানাঞ্চ বিসর্জনং।

শান্তির্বামদেব্যগানাদিঃ। অবধারণমচ্ছিদ্রাবধারণান্তরং কার্যং নতু পাঠক্রমাদরঃ। বৃথা বিপ্রবচো যস্তু গৃহ্নাতিমনুজঃ শুভে। অদত্বা দক্ষিণাং বাপি স যাতি নরকং ধ্রুবমিতি নারদীয়াৎ।

বিসর্জনানন্তরস্তনদ্যামুড়োপাদিস্থাপয়েন্নতু জলে। নদ্যাঞ্চস্থাপয়েদ্দেবীমুড়ুপোচাম্বরে ততঃ। ইতিলোকবাদাৎ তদশক্তস্থলে চ। অথাচ কামরূপত্বাদতি দা দক্ষিণাত্যৈঃ কালবিষহরীত্বে নাব্যবহার্যকৃষ্ণবর্ণা পূজ্যতে। অথ পূজাভেদাঃ দ্বিযামং বা চতুর্যামং হলীং কৃত্যর্চাদ্বিধাস্থিরানেস্কতিশ্চরহস্যর্চা এক রাত্রঃ তথাপরা। কৃদৃশীভিশ্চ পূজাভিরর্চিতারোগ্যদায়িকা। কৃমিতিদৈবাক্রীকাংরস্তস্মিন্ কৃতিঃ কারণং যস্যাঃ পূজায়াঃ সা ক্রীকৃতিঃ পূজেত্যর্থঃ। ন বিদ্যতে কুস্কতিবীক্ষণং যস্যাঃ পূজায়াঃ সালিক্ষতি। পূজেত্যর্থঃ অনুক্তঃ যদন্যদ্দুর্গাভক্তিতরঙ্গিণ্যাম্ অনুসন্ধেয়ং গ্রন্থগৌরবাশঙ্কয়াত্র পুনর্নলিখিতমিতি। ইতি সমস্ত-প্রক্রিয়ালঙ্কৃত-ভূপতিবর-বীর-শ্রীদর্পনারায়ণ-দেবেন সময়বিজয়িনাজ্ঞপ্ত শ্রীবিদ্যাপতিকৃতৌ শ্রী-ব্যাড়ীভক্তিতরঙ্গিণ্যাং প্রধানতরঙ্গঃ প্রথমঃ। শ্রীব্যাড়ীচরণে মদ্ভক্তিরস্তু। [শ্রীহরি বামবাণ—শ্রীদুর্গাসহায়। ]

## প্রয়োগতরঙ্গঃ

ওঁ মনসা দৈব্যৈ নমঃ। স্মৃত্যাগমপুরাণাদিলোকবাদানুসারতঃ। ব্যাড়ীপূজার্বিধানস্য প্রয়োগোলিখ্যতেহধুনা। অথাধিবাসবিধিঃ। তত্র পূর্বদিনে কৃতিনিয়মোহধিবাসদিনে সায়মধিবাসাৎ প্রাক্ প্রাতঃকালে কৃতস্নানাদির্গোময়প্রতিলিপ্তদেশে দর্ভপাণিরাচম্ভ উদঙ্মুখোদর্ভযুক্তাসন উপবিষ্ট ব্রাহ্মণান্ স্বস্তির্বাচ্য ওঁ তদ্বিষ্ণোরিত্যনেন বিষ্ণুং স্মৃত্বা তৎসদিতুচ্চার্য তাম্রপাত্রং দর্ভত্রয়তিলজলপূর্ণং যথোৎপন্নং বা গৃহীত্বা ওঁ অদ্যামুকামাস্যমুকপক্ষেহমুকতিথেরারভ্য দিনত্রয়ং যাবৎ প্রত্যহমুকগোত্রঃ শ্রীঅমুকদেবশর্মা পুত্রপৌত্রপ্রপৌত্রাবধি ঋদ্ধিনৈরুজ্যপ্রাপ্তিসর্পভয়ান

ব্যাপ্ত্যৈহিকবিবিধভোগপারত্রিকস্বর্গমোদনকামোহমুকাপচ্ছান্তিকামো মনসাদেবীপ্রীতিকামো বা পূর্বস্বীকৃতমনসাদেবীপূজামহং করিষ্যে পরার্থঞ্চেৎ ষষ্ঠান্তেন প্রযোজ্য করিষ্যামীতি প্রয়োগঃ।

ইতি সঙ্কল্প্যত ফলমৈশান্ত্যং ক্ষিপ্তা ওঁ যজ্জাগ্রত ইতি পঠেৎ। যদ্যন্যদ্বারা পূজাং করোতি তদা তং বৃনুয়াৎ। ওঁ সাধুভবানাস্তমিতি বদেৎ। ওঁ সাধ্বহমাস ইত্যুক্তোপরিশেৎ। ওঁ অর্চয়িষ্যামো ভবন্তমিতি বদেৎ। ওঁ অর্চয়েতি প্রত্যুক্তে। গন্ধপুষ্পাঙ্গুরীয় বস্ত্রাদিনার্চয়িত্বা দক্ষিণং জানুংবিধৃত্য। ওঁ অদ্যামুকেমাস্যমুকপক্ষেহশ্রীঅমুক।

ইতি ঘটশোধনং। ওঁ বরুণস্যোত্তম্ভনমসি বরুণস্যস্কম্ভসর্জনীস্থো বরুণস্য ঋত সদন্যসি বরুণস্য ঋত সদন্যসি।

। অসমাপ্ত তথা অলিখিত।

# পরিশিষ্ট—খ

## 'ময়ূরভট্ট—ধর্মমঙ্গল'

সম্প্রতি একখানি মাত্র আদ্যন্ত এবং মধ্যে মধ্যে খণ্ডিত নিতান্ত অসম্পূর্ণ পুঁথির উপর নির্ভর করিয়া সম্পাদিত 'ময়ূরভট্ট—ধর্মমঙ্গল' নামে একখানি গ্রন্থ প্রকাশিত হইয়াছে। ইহাতে ময়ূরভট্ট ব্যতীতও মহেশ দাস নামক কোনও ব্যক্তির ভণিতা আছে। মহেশ দাসের ভণিতাগুলি এই প্রকার ঃ[২] —

(১) পুরাণের কথা বলি শুন এক চিত্ত করি
মহেশ দাস এ সব গায়।

(২) কথোক দিবসে যাই গৌড় নগর পাই
মহেশ দাসে ইহ রস গান।

(৩) ধর্মপদে মধুকর শ্রীমহেশ দাস।
অনাদ্যমঙ্গল গীত করিল প্রকাশ।।

(৪) কানুরায় মোর গুরু বৎসল কল্পতরু
হরিনামে শোধিত অন্তর।
তাহার সেবক কবি মহেশ দাস অনুভবি
বিরচিত অনাদ্য মঙ্গল।।

(৫) হেন বেলে বোধে বালা আণ্ডীর পাখড় ঘোড়া
মহেশ দাস এই রস গায়।

মহেশ দাস 'কবির নাম, না গায়ন বা লিপিকারের নাম'—এই বিষয়ে গ্রন্থসম্পাদকদ্বয় নিঃসংশয় হইতে পারেন নাই। তথাপি মহেশ দাস ও ময়ূরভট্ট একই ব্যক্তি হইতে পারেন, তাহা অনুমান করিয়া তাঁহারা বলিয়াছেন যে ময়ূরভট্টকে সকলেই 'দ্বিজ' বলিয়া উল্লেখ করিয়াছেন, মহেশ দাস নিজেকে 'দ্বিজ' বলেন নাই, দাস বলিয়াছেন, তবে উড়িষ্যার ব্রাহ্মণেরা এবং বৈষ্ণব ব্রাহ্মণেরা দাস পদবী গ্রহণ করেন, সুতরাং মহেশ দাসও 'দ্বিজ' হইতে পারেন। ময়ূরভট্ট নিজেকে ধর্মের সেবক বলিয়াছেন, মহেশ দাস নিজেকে 'কানুরাম'-এর শিষ্য বলিয়া পরিচয় দিয়াছেন। ইহার কোনও কারণ নির্দেশ না করিয়া গ্রন্থ-সম্পাদক মাত্র বলিয়াছেন, এই কানুরাম 'নিত্যানন্দ অনুচর পুরুষোত্তম দাসের পুত্র' হইতে

১। সম্পাদক অক্ষয়কুমার কয়াল ও চিত্রা দেব (কলিকাতা, ১৩৮১) ভূমিকা ২৪ পৃ, মূল গ্রন্থ ৯৮ পৃ, পরিশিষ্ট ১৬ পৃ।
২। বানান শুদ্ধ করিয়া লওয়া হইয়াছে।

পারেন। সুতরাং তাঁহাদের মতে মহেশ দাস 'ষোড়শ শতাব্দীর শেষ ভাগের কিংবা সপ্তদশ শতাব্দীর প্রথমার্ধের লোক।'

যে পুঁথির উপর নির্ভর করিয়া মূল গ্রন্থখানি সম্পাদিত হইয়াছে, তাহার পরিচয় দিতে গিয়া গ্রন্থ-সম্পাদকদ্বয় লিখিয়াছেন যে পুঁথিখানি কলিকাতা সংস্কৃত কলেজের পুঁথিশালায় রক্ষিত ছিল। গ্রন্থাগারের একজন কর্মী তাঁহাদিগকে পুঁথিখানির সন্ধান দেন। তাঁহাদের ভাষায় 'পুঁথি সংখ্যা "সাহিত্য ৪২", পত্র ৩০-৮৮, আদ্যন্ত খণ্ডিত, মধ্যে মধ্যেও দুই-একটি পত্র নাই। পত্র সংখ্যা ৪৯। আকার ১৩$^{১}/_{৪}$ × ৪$^{৩}/_{৪}$ ইঞ্চি। দু'ভাগ তুলোট কাগজে লিখিত। বয়স আনুমানিক ১৫০—১৭৫ বৎসর। হস্তী চুরির অপবাদে লাউসেনের বন্দীদশা হইতে ইছাই বধের পর গৌড়েশ্বরের ধর্মপূজার জন্য মন্দির নির্মাণ পর্যন্ত এই পুঁথিতে পাওয়া যায়। ৫০ পত্রে ৫৪ বার ময়ূরভট্ট ভণিতা, ৪ বার মহেশ দাস, ২ বার "ময়ূরভট্ট অনুভবি" ও একবার "মহেশ দাস অনুভবি" ভণিতা স্থান পাইয়াছে।' পরিশিষ্টে আর একটি খণ্ডিত পুঁথি হইতে ধর্মমঙ্গলের কেবলমাত্র কাঙুর পালাটি মুদ্রিত হইয়াছে। ইহাতে ভণিতা খুব বিরল, ছাপা ১৬ পৃষ্ঠা পাঠের মধ্যে একবার মাত্র ময়ূরভট্টের ভণিতা পাওয়া যায়, যেমন—

এতেক বলিয়া রামা কান্দে উভরায়।
প্রভুর কৃপাতে [ দ্বিজ ] ময়ূরভট্টে গায়।।

ইতিপূর্বে ময়ূরভট্টের 'শ্রীধর্মপুরাণ' নাম দিয়া স্বর্গত বসন্তকুমার চট্টোপাধ্যায় বঙ্গীয় সাহিত্য পরিষৎ হইতে যে একখানি সম্পূর্ণ পুঁথি সম্পাদন করিয়া প্রকাশ করিয়াছিলেন, তাহার বিষয় পূর্বে উল্লেখ করিয়াছি (পৃ. ৭২৮)। তাহা ময়ূরভট্টের রচনা বলিয়া স্বীকৃত হয় নাই। ইহাও রূপরাম-ঘনরাম বন্দিত ময়ূরভট্টের পুঁথি বলিয়া স্বীকার করা যায় না। বিশেষত আদ্যন্ত এবং মধ্যে মধ্যে খণ্ডিত একখানি পুঁথির কেবলমাত্র বিচ্ছিন্ন কয়েকখানি পাতার উপর নির্ভর করিয়া কোনও সিদ্ধান্তে উপনীত হওয়াও অত্যন্ত অসমীচীন। অথচ গ্রন্থ-সম্পাদকদ্বয় সম্ভবত মহেশ দাসের প্রাচীনত্ব প্রমাণ করিবার জন্য লিখিয়াছেন, মহেশ দাস পূর্ববর্তী কোনও কবির নামোল্লেখ করেন নাই।

রচনার কিছু নিদর্শন নিম্নে উদ্ধৃত হইল—

এত বলি লাউসেন দেব-নিরঞ্জন।
গৌড়েশ্বরে প্রভু স্বপ্ন দিল ততক্ষণ।।
চিয়াও চিয়াও ওরে রাজার নন্দন।
ত্রিদশের নাথ ডাকে করহ শ্রবণ।।
প্রভু যত ডাকি বলে না শুনে বচন।
কুপিলা তখন তবে দেব নিরঞ্জন।।
পদ তুলি লাথি মাল্য দেব রায়াধরে।

তিন ঝলক রক্ত তার মুখের উপর পড়ে।।
আপনার ভাল যদি চাখিরে কল্যাণ।
বন্দী মুক্তি করি দেহ্ ধর্ম্মের নন্দন।।
এত বলি গৌড়েশ্বরে দেব-নিরঞ্জন।
বিমানে চাপিয়া গেলা কাঞ্চণা ভুবন।।

পরিশিষ্টে মুদ্রিত 'কাঙুর পালা'র ভাষা এই প্রকার ঃ—

মন দিয়া শুন সভে ধর্ম্ম পুরাণ।
সকায় মহিমা শুন হঞা সাবধান।।
পাত্রকে মহারাজা কহেন সকল।
কাঙুরের রাজা আমাকে করে বল।।
তোমাকে বলিয়ে সাজ নব লক্ষ দল।
কামরূপ জিনিয়া ক [ র ] হ করতল।।
তবে ত আমর বড় বাড়িবে সখ্যতা।
জোড় হাতে মহামদ রাজাকে কন কথা।।

ইহাদের ভাষায় প্রাচীনত্বের এমন কি ১৬শ-১৭শ শতাব্দীর ভাষারও কোনও লক্ষণ নাই। যে পুঁথি বহুল প্রচার লাভ করে তাহার ভাষা স্বাভাবিক নিয়মেই পরিবর্তিত হয়, কিন্তু যে পুঁথির কোনও প্রচার হয় নাই, এমন কি, যাহার কবির নাম এই পর্যন্ত কোনও দিক হইতেই শুনিতেও পাওয়া যায় নাই, তাহার পুঁথির ভাষা আধুনিকতায় রূপান্তরিত হইবার কোনও সঙ্গত কারণ নাই। সুতরাং পুঁথিখানির আলোচনা নিষ্প্রয়োজন মনে করি।

# পরিশিষ্ট—গ

## শব্দসূচী

### অ



### আ

খ



গ

ছ



জ

ঝ



ট



ড



ঢ



ত



দ

ধ



ন

## প



## ফ

ষ



স